ভাষায় বিশেষ ব্যুৎপত্তি লাভ করাই আমাদের উদ্দেশ্য, তা নয়, কিছু কিছু টাঁইট গোচ, শিখিতে পারিলে, Form fill up করিয়া, কোন রকমে দুপয়সা উপার্জ্জন করিতে পারে, এই উদ্দেশ্য। যেন ঐ বিদেশী ভাষায় Form fill up করিতে, ও চিঠি পত্রাদি কাপি করিতে না পারিলে, দুপয়সা অন্য উপায়ে উপার্জ্জন হয় না।

আমরা প্রায় সকলেই জানি যে কর্ত্তারা অন্যজাতীয় আমলাদের যে মাহিনা দেন তাহা তাঁহারা তাঁহাদের স্বদেশবাসী ও স্বজাতীকে যে হারে তলপ দেন তা অপেক্ষা অন্ততঃ ১০ গুণ কম। আমরা অতি অল্পতেই সন্তুষ্ট থাকি ও চেষ্টা এই যে যতই অল্প বেতন দিক না কেন, কোন রকমে একবার কাজে বাহাল হইতে পারিলে, যে উপরি উপায় হবে, তাতেই বশ্ আছে। মাহিনা হয়ত মাসিক ১৫ কি ২০ টাকা, কিন্তু উপরি আছে; তাহা প্রায় ১৫০।২০০ টাকা হয়। এই উপরি আয় কি ক'রে হয়, তাহা বোধ হয় সকলেই জানেন। প্রায় সকল চাকুরীতেই ঐরূপ উপরি আছে, তবে যারা শুধু মরা কাগজ পেশেন, তারাই বেঁড়ে চিংড়ের মতন ধরা পড়েন ও তাঁদেরই মুস্কিল। অবশ্য আইনের উদ্দেশ্য নয় যে আমলারা ঘুস্ খয়েন বা লোকের উপর জুলুম করিয়া লোককে অবৈধ পারিতোষিক দিতে বাধ্য করেন, কিন্তু কি করা; ব্যাপার এমনি, যে না দিলে চলে না। আবার কিল খেয়ে কিল চুরিও ক'র্‌তে হয়। এমনি কাণ্ড যে এ ব্যাপার কাহাকেও বলিবার যো নাই ও বলিলেও প্রতিবিধানও হয় না। কারণ প্রতিবিধান করে কে। সবই, এ বলে আমায় দেখ, ও বলে আমায় দেখ। এ প্রকার উপার্জ্জনকেও Honest earning বলে। আফিসের ও জমিদারের সেরেস্তার লোক ছাড়া যে সব লোক অন্য বৃত্তি দ্বারা জীবিকা নির্ব্বাহ করে, তারা এরূপে লোককে নাকাল ক'রে ফাঁকি দিয়ে, দিনে ডাকাতি করে না; অথচ ইহারাই কতকটা স্বাধীনভাবে নিজের ঘরে ব'সে, যথাসম্ভব উপার্জ্জন করেন ও আর দশ জন লোককেও কাজে নিযুক্ত রাখিয়া প্রতিপালন করেন।

এইরূপ আলপো উপায় করিতে সমাজ সনদ্ দেন বলিয়াই লোকের Luxury (লক্ষীছাড়ী) এত বাড়িতেছে। আমি ১৫৲ টাকা মাহিনা পাইয়া First Class গাড়িতে চড়ি ও ৮৲ টাকা দামের জুতা পরিতে পারি। হায় কি শিক্ষাই আমরা আমাদের শিশুদের দি।

চাকুরী করিবার উদ্দেশ্যে যে বিদেশীয় ভাষা শিখিতে হয়, তাহাতে প্রায় শিশুর ৭ বৎসর হইতে ১৬।১৭ বৎসর পর্য্যন্ত লাগে। অথচ সেই ৯ বৎসরের মধ্যে যদি মাতৃভাষায় নানাবিধ শিল্প ও বিজ্ঞানশাস্ত্র শিক্ষা দেওয়া যায়, ও

সঙ্গে সঙ্গে ধর্ম্ম ও যোগশাস্ত্র কিছু কিছু শিক্ষা দেওয়া যায়, তবে সুশিক্ষার বলে শিশু ১২।১৪ বৎসর বয়স হইতেই সচ্চরিত্রবান হইয়া, উপশিক্ষা, হইতে পরিত্রাণ পাইয়া নিজ অবস্থানুযায়ী মিতব্যয়ী ও মিতাচারী হইয়া সুখে ও সন্তুষ্টচিত্তে যা কিছু নিজে উপার্জ্জন করিতে সক্ষম হইবে তাহাতেই সন্তুষ্ট থাকিয়া জীবন অতিবাহিত করিতে শিখে। পিতামাতাকে আর ২৫ বৎসর বয়স্ক ৩ ছেলের বাপ student এর প্রতিপালনের ভার বহন করিতে হয় না।

কুহকে পড়িয়া এই প্রকার শিক্ষা দিয়া যে আমরা নিজে নিজে বোকা সাজিয়া নিজেদের ও দেশের কত ক্ষতি করিতেছি তাহা বলা যায় না। ইহাতে রাজপুরুষেরা, জমিদারেরা, বিদেশীয় শিল্পী ও ব্যবসায়ীরা শস্তায় কুতদাস পাইতেছেন বটে কিন্তু এ সব উপরিখেকো ও আয়েসখেকো, দাওয়ারা লোকদের দ্বারা সাধারণ প্রজাতন্ত্র যে কত উৎপীড়িত হইতেছে, তাহা বলা যায় না। এই উপরি আয়ের কল্যাণে কুটবুদ্ধি, কল্কিবাজী দেশকে অরজরিত করিতেছে এবং বিশ্বাস ও হিতাহিত জ্ঞান ভারত হইতে যাইতে বসিয়াছে। সৎপথে অন্ন মেলা দায়। শঠতা, স্বার্থপরতা, বিশ্বাসঘাতকতা, মিথ্যা ও বেইমানি দেশকে ছাইয়া ফেলিয়াছে ও আমাদের স্বভাবে বদ্ধমূল হইতেছে।

বিদেশীয় ব্যবসায়ীরা ও রাজপুরুষেরা যে কাজ চালান সেটা আমাদের ভাষা জানেন না তা নয়, তবে আমরা যেমন ইংরাজী ভাষায় কথা কহিতে, রচনা করিতে ও লিখিতে শিখি, সেভাবে ভারতবর্ষের ভাষা শিখিতে গেলে, উঁহাদের উদ্দেশ্য সাধন তত সহজ হয় না। ইংরাজী সেরেস্তার কাজ করিবার জন্য সামান্য রকম পড়া ও অঙ্ক চিহ্নগুলি ও কতকগুলি প্রথা ও বাঁধা বোল্ ও ঠিক দেওয়া শিখিলেই চলে। সেরূপ শিক্ষা একটু বয়স হইলে ও মাতৃভাষায় ব্যুৎপত্তি লাভ করিতে শিখিলে ২।৩ বৎসরেই শিখিতে পারা যায়। কারণ সাধারণতঃ খাতি কপি করা, Form fill up করা ও ঠিক দেওয়া প্রায় সমস্ত আফিসের কাজ। ইংরাজীতে এই উচ্চশিক্ষা দিয়া কি ফল। অবশ্য কোটা করা হয়ত একটা লোক জজ হন অথবা দুটা লোক উচ্চপদ পান; তা যাঁরা প্রথমে মাতৃভাষা শিখিয়াছেন তাঁহারা ক্রমাগত চেষ্টা দ্বারা কি ৮।১০ বৎসর ধরিয়া ইংরাজী সাহিত্য পুস্তকাদি পড়িলে সেই অজীয়াতির ব্যুৎপত্তি লাভ করিতে পারেন না? এই কোটা করা একটি লোককে জজ্ তৈয়ার করবার জন্য কেন আমরা সকল শিশুকে এইরূপ শিক্ষা দি তাহা জানি না। তা বাদে অনেক স্থানে মুরুব্বি না থাক্‌লে হাজার বিদ্যে পাস করেও অন্ন জোটে না। আবার মুরুব্বি থাক্‌লে পাশ ক্লাসের দরকারও হয় না।

তবে উদ্দেশ্য ঐ যে, কোন রকমে চাকুরিতে বাহাল হইতে পারিলে, মাহিনা যে কমই হউক না কেন, উপরি পয়সা তো আছে। কিন্তু অন্য ব্যবসা, শিল্প, চাষ, আবাদ বা অন্য বৃত্তিতে কি সে উপার্জ্জন হইবার সম্ভাবনা নাই। দেশের লোক তা বিচার করলে বুঝতে পারেন।

"লোভে পাপ-পাপে মৃত্যু"। সংহিতায় মহাদেব বলিয়াছেন যে যোগশাস্ত্রই সকল শাস্ত্র অপেক্ষা উপকারী এবং এই শাস্ত্র অভ্রান্তরূপে বিদিত হইলে সকল তত্ত্বই অভ্রান্তরূপে অবগত হওয়ার ক্ষমতা জন্মায়। অতএব এই যোগ শাস্ত্রেই সকলের পরিশ্রম করা বিধেয়। শিববাক্য ঠেলিয়া নিজের মতলব মত কার্য্য করিলে অধঃগতি ছাড়া আর কি সম্ভবে। ওঁ শ্রীশ্রীরাধাকৃষ্ণায় নমঃ।

—:০:—






ওঁ নমঃ শ্রীশ্রীসরস্বত্যৈ নমঃ।

# ভূমিকা।

পঁয়তাল্লিশ বৎসর বয়স পর্য্যন্ত, কোন রকমে সম্ভ্রমের সহিত জীবন যাপন করিয়া, ক্রমে যখন শরীরের তেজ ও শক্তি হ্রাস হইয়া আসিতে লাগিল, তখন আপনা হইতেই, নিজ জীবন চরিত্রের প্রতিচ্ছায়ায় দেখিলাম, যে ইহকাল তো এক প্রকার মন্দ কাটিল না। যেমন কর্ম্ম তেমনি ফল পাইয়াছি, তবে আশার অনুযায়ী ফল হয় নাই। আশা করিবার ক্ষমতা সকলেরই আছে, কিন্তু যতদূর ফল আমি পাইলাম, তাহাতে আপনার ভাগ্যকে দোষ দিতে পারিলাম না; কাজেই এক রকম পরিতুষ্ট ভাবে ভাবিলাম, যে, যেটুকু জীবনের অবশিষ্ট আছে, তাহাও এক প্রকারে হয়ত কাটিতে পারে, কিন্তু এই জীবনেই যে মোক্ষলাভ হইবে, তাহার কোন চিহ্নও নাই; সম্ভাবনাও নাই, কারণ বাসনার শেষ হয় নাই, ক্ষোভ মিটে নাই, বাসনার অতীত অবস্থা পাই নাই; আবার জন্মাইতে হইবে ও আবার জন্মাইতে হইবে; কতবার যে এইরূপ জন্মাইতে ও মরিতে হইবে তাহার সংখ্যা নাই। তবে যদি ভবিষ্যতে ও জন্মান্তরে, বাসনার অতীত অবস্থা লাভ করিতে পারি, তবে সংস্কার বলে কার্য্য করিলে, মরণান্তে মোক্ষলাভ হইবে, সন্দেহ নাই। কিন্তু ভবিষ্যৎ যে বর্ত্তমান হইতে জাত, তাহা ভাবিয়া মনে করিলাম, যে বর্ত্তমানেই যদি ভোগ বাসনা বিহীন হইতে আরম্ভ বা চেষ্টা করি, তবে তো ঠিক রাস্তায় দাঁড়াইব। এই ভাবিয়া মোক্ষপ্রাপ্তির উদ্দেশে, বর্ত্তমানকে যতদূর সাধ্য, ভাল করিয়া ব্যবহার করিতে লাগিলাম। ক্রমে দেখিলাম, যে উপস্থিত জীবনের কৃত কর্ম্মের ফলভোগ করিয়া, যে পূর্ব্ব অতীত জন্মান্তরের পর্ব্বত প্রমাণ কর্ম্মফলের রাশিকে, ভোগ দ্বারা বিলয় করা, দু চার জন্মের কার্য্য নয়। তবে যা জমেছে, তার উপর আর না বাড়ে; তাহা হইলে অপেক্ষাকৃত অনেক অল্প জন্মেই, মোক্ষপদ লাভ হইতে পারে। ঋণ যেমন পরিশোধ করিতে হইলে, সুদের বেবাক্ পাওনার সহিত, আসলের কিছু কিছু আদায় দিতে না পারিলে, ঋণ পরিশোধ হইবার কোন কালে কোন সম্ভব হইতে পারে না, সেইরূপ বর্ত্তমান জীবনে নূতন করিয়া ঋণ না [illegible] ([illegible] বা কুকার্য্য না করিয়া) কোন রকমে, পূর্ব্ব কর্ম্মফল

ভোগের দ্বারা, পাওনা সুদ ও সৎকর্ম্ম দ্বারা আসল ঋণের কিয়ৎ অংশ করিয়া, পরিশোধ করিতে করিতে, ক্রমে, কালে সমস্ত ঋণ হইতে মুক্ত হইয়া, মোক্ষলাভ করিতে পারিব।

এখন কথা হ'ল, সৎকর্ম্ম কি ও অসৎ কর্ম্মই বা কি? এই সৎ অসৎ বিচার ক্ষমতা—তো আমার নাই। সৎও স্থানে স্থানে অসৎ হয়, আবার অসৎ কর্ম্মও স্থল বিশেষে সৎ হয়। তার পর দেশ, কাল ও পাত্র বিশেষে, বিচারও বিভিন্নরূপ ধারণ করে, কর্ত্তব্যও অকর্ত্তব্য হয়, অকর্ত্তব্যও কর্ত্তব্য হয়। এর বহুদর্শিতা ও জ্ঞানের ফল। মোট কথা, বিশিষ্টরূপে শিক্ষিত না হ'লে ও শাস্ত্রাদি না জানিলে ও ধর্ম্মচর্চ্চাদি তপস্যা দ্বারা, হৃদয়ে ভক্তি ভাবের উদয় না হ'লে, এ জ্ঞান জন্মায় না। জ্ঞান পাবার জন্য পুস্তকাদি পাঠের দরকার; কিন্তু অল্পপাঠে কিছু বিশেষ ফল হয় না; এবং শাস্ত্রাদি ও বিস্তর ও জটিল; কিন্তু যাতে সুবুদ্ধির প্রাধান্য জন্মে এবং যাতে আমার মহাজন তুষ্ট থাকিয়া, আমাকে ঋণমুক্ত করে দেন, সে বিষয় যত্নবান হোতে হয়, সে জন্য, রিপুতন্ত্রকে জয় করতে হয়। এই রিপুতন্ত্র জয়, যোগ ক্রিয়ার অভ্যাস ভিন্ন হয় না। এই যোগক্রিয়া কি এবং কি প্রকারে শিক্ষা করতে হয়, তাহার তত্ত্ব করিয়া দেখিলাম, যে যোগ সম্বন্ধে পুস্তকাদি আছে, কিন্তু সে সব পুস্তক পাঠ করিলেই হয় না; পুস্তকে যে সব উপদেশ আছে, তাহা পালন করা দরকার; কিন্তু পালন করার ক্ষমতা না থাকলে কি প্রকারে পালন করা যায়। এই পালন করবার ক্ষমতা লাভ করতে হোলে যে সব ক্রিয়ার আবশ্যক, সেই সব ক্রিয়া না শিক্ষা করতে পারলে, ক্রিয়া করা যায় না। সেই যে ক্রিয়ার করণ প্রণালী, সেগুলি না দেখিলে, ক্রিয়া ঠিক করা যায় না। এ সকল সম্বন্ধে যে সব পুস্তকাদি আছে, তাহা অতিশয় জটিল, এ জন্য উপযুক্ত শিক্ষক না থাকলে, শিক্ষার দোষে অনেক বিঘ্ন ঘটে। উপযুক্ত শিক্ষক অতি ভাগ্যবলে মিলে। দুই তিন বৎসর অনুসন্ধান করিয়াও পাইলাম না। শেষ ভাবিলাম যে, শাস্ত্রকারও প্রথম শৈশবে আমার মত অবোধ শিশু ছিলেন, ক্রমে চেষ্টা দ্বারা, অনেক চেষ্টায় বিফল হইয়া, অধ্যবসায় দ্বারা, শেষে ক্রমে ক্রমে এক এক বিষয় সাফল্য লাভ করিয়াছেন। এইরূপে ক্রমশঃ বিস্তর লোক, বিস্তর ভিন্ন ভিন্ন বিষয়ে সাফল্য লাভ করিয়া, শেষে এই সকল বিভিন্ন বিষয় সাফল্য লাভ করিবার উপায় সকল, কোন শিক্ষিত ব্যক্তি সঙ্কলন করিয়া, শাস্ত্রাকারে প্রনয়ণ করিয়াছেন। অতএব গুরু হইতে হইলে, আগে শিষ্য হইতে হয়। শিষ্যই ভবিষ্যতের গুরু। আগে এই যোগশাস্ত্র শিক্ষা দিবার গুরু, বোধহয়, আরেক

পাওয়া যাইত। কালবশে ভারতবর্ষ, স্বাধীনতা ধনে বঞ্চিত হইলে, অধর্ম্ম ও বিধর্ম্মের প্রাবল্যে, ঐ সকল শাস্ত্র ও শাস্ত্রজ্ঞ গুরুর অভাব হইতে থাকায়, ক্রমশঃ ঐ সকল শাস্ত্র চর্চ্চা ও রহিত হইয়া, আজ কাল একেবারে ঐ সকল শাস্ত্রজ্ঞ গুরুর অভাব হইয়া পড়িয়াছে বটে; কিন্তু শিক্ষিত লোকদের, ঐ সকল শাস্ত্র শিক্ষা করিবার ইচ্ছা এখনও যায় নাই। বরং, পাশ্চাত্য শিক্ষার প্রবল স্রোতের সহিত, ঐ সকল ভারতীয় শাস্ত্রাদির পুনরালোচনা করিবার ইচ্ছা, ক্রমশঃ প্রবল হইয়া উঠিতেছে। বোধহয় আমার মত অনেক আছেন, যাঁহারা ভাল শিক্ষক পাইলে, ঐ সকল শাস্ত্র উত্তমরূপে দোহন করিয়া, তাহার মর্ম্মার্থ গ্রহণ করিয়া, তাহার উপকারিতার প্রচারে বিশেষ চেষ্টা করেন।

পুরাকালের শাস্ত্রকারেরা, যোগশাস্ত্রে যে সকল যোগক্রিয়া মাহাত্ম শাস্ত্রে লিখিয়াছেন, তাহার করণ প্রকরণ প্রায়ই গুরুর নিকট হইতে শিক্ষা করিতে উপদেশ দিয়াছেন; ইহার কারণ বোধহয় আর কিছুই নয়, তবে এই মাত্র, যে কোন করণ প্রণালী লিপিবদ্ধ করিতে হইলে, বিস্তর সতর্কতার সহিত লেখার প্রয়োজন এবং তাহা লিখিয়া ব্যক্ত করিতে গেলে, স্থানে স্থানে অনেক নূতন নূতন শব্দের ও বিষয়ের অর্থ ও বর্ণনা করিতে হয়; অথচ সেই সকল ক্রিয়া কেহ কার্য্যে পরিণত করিয়া দেখাইয়া দিলে, অতি সহজে ও অত্যল্প সময়ের মধ্যে, ছাত্রের বোধগম্য হয় ও সহজ সিদ্ধ হইয়া উঠে। আরো কথা, কর্ম্মাশক্ত লোকে, কার্য্য প্রকরণ নিজে না জানিয়া কাজ করিতে গেলে, প্রায় বিশৃঙ্খল বুদ্ধির দোষে, শীঘ্র সফল মনোরথ পাইবার জন্য, অনেক সময়, 'শিব গড়িতে বাঁদর গড়িয়া বসেন।' কিন্তু কার্য্য প্রকরণ দেখিয়া, কাজ করিতে গেলে, সেটুকু ঘটে না। গুরু অন্বেষণে বিফল মনোরথ হইয়া, আমি কেবল মাত্র ২।৫ খানি পুস্তকাদি পাঠ করিয়া, শাস্ত্রোক্ত ও অভ্যাস ক্রিয়ার করণে প্রবৃত্ত হইয়া, ক্রমাগত ৩।৪ বৎসর ব্যাপী অধ্যবসায়ের দ্বারা, যে অভিজ্ঞতা ও ফললাভ করিয়াছি, তাহাই এই পুস্তকে লিপিবদ্ধ করিবার ইচ্ছা করিতেছি; কেননা যদি কোন বিষয় আমার ভুল থাকে, অথবা ইহা অপেক্ষা অন্য কোন সহজ উপায় বা প্রণালী কোন যোগাভ্যাসী মহাত্মা বিদিত থাকেন, তবে আমার ভুল গুলি সমালোচনা করিয়া সংশোধন করিবেন;—আরো যাঁহারা উদ্যম সহকারে, বিনা গুরুর সাহায্যে আমার মত এই যোগশাস্ত্র চর্চ্চা করিতেছেন ও কার্য্য প্রকরণে নিযুক্ত আছেন, তাঁহারাও ইহা হইতে অনেক অভিজ্ঞতা লাভ করিতে পারিবেন। যে সকল কার্য্য প্রণালী ও ... ইহাতে প্রকাশ করিতে চেষ্টা করিলাম, তাহা কেবলমাত্র

আমার নিজের পরীক্ষার ফল হইলেও, এমন হইতে পারে যে, শরীরের গঠণ ভেদে হয়ত কোন কোন মহাত্মা ঐ সকল প্রক্রিয়ার করণ সম্বন্ধে কিছু পার্থক্য অনুভব করিতে পারেন, তবে আমি যেমন বুঝিয়াছি, তাহাই লিখিতে চেষ্টা করিয়াছি। যদি আমি আমার চেষ্টার ফল প্রকাশ না করি, তবে ইহার উন্নতি ও ইহার উপর তর্ক বিতর্কের বিচার ফল কিছুই হইবে না এবং এই সকল ভাব, সাধারণের গ্রাহ্য বা অগ্রাহ্য কিছুই জানা যাইবে না। আমার পরীক্ষিত চেষ্টাগুলি কতদূর ঠিক লেখা হইতেছে এবং কতগুলি ভুল বা অবৈধ, তাহা জানিবার জন্যই নিজের মূর্খতা প্রকাশ করিতেছি ও দুঃসাহসের উপর ভর করিয়া ও গালা গালির আশীর্বাদ জ্ঞান করিয়া, এই মতামত মুদ্রাঙ্কিত করিতে বাধ্য হইলাম।

আমি অন্ধ অর্থাৎ মূর্খ ও সংস্কৃত ভাষায় অনভিজ্ঞ, তত্রাচ যে আমি এই দুঃসাহস করিতেছি, তাহার অভিপ্রায় এই যে, বিপথে যাইতেছি দেখিয়া, যোগ-শাস্ত্র অভিজ্ঞ মহাত্মারা দয়া করিয়া, আমার ভুল ও ভ্রম সমস্ত সংশোধন করিবেন; আমার পরিশ্রমের পরীক্ষা দেওয়াই উদ্দেশ্য; বানান্ ভুল, ভাষার লালিত্ব ও প্রাঞ্জলত্বের পরিচয় দেওয়া উদ্দেশ্য নহে। যে যা বুঝে, তাহা সেই বিষয়ের দক্ষ, বিচক্ষণ ও পণ্ডিতের বাজারে অনুমোদিত হইলেই, তাহা সাধারণের গ্রাহ্য হয়। কোন যোগশাস্ত্রজ্ঞ পণ্ডিত আমার অদৃষ্টে জুটে নাই, যে তাহার নিকট হইতে সন্দেহ যুক্ত বিষয়গুলি জানিয়া বা বুঝাইয়া লইয়া নিজের ভুল ও ভ্রম সংশোধন করি। সাধারণ সংসারি লোকের মধ্যেও বর্ণচোরা আঁমের মত অনেকে থাকিতে পারেন, যাঁহারা এই সকল কার্য্যের প্রণালী লইয়া চর্চ্চা করেন ও কাজে কৃতার্থ ও সফলতা লাভ করিয়া, নিজের আনন্দে সদাই বিরাজ করিতেছেন; অথচ নিজের মহত্বের পরিচয় দেন না; তাঁহাদের নিকট আমার বিনীত প্রার্থনা ও ভিক্ষা এই যে, যেন তাঁহারা দয়া করিয়া এই পুস্তক পাঠ করিয়া, যদি ভুল বা ভ্রম দেখিতে পান, তবে যেন দয়া করিয়া, সেগুলি যাহাতে সংশোধিত হয়, তাহার চেষ্টা করেন। যোগ শাস্ত্র সম্বন্ধে যে কত পুস্তক বা গ্রন্থ আছে, তাহা আমি জানিনা। হয়ত অনেকে ভাবিবেন, যে এই পুস্তকে যাহা লিপিবদ্ধ করা হইল, তা সমস্তই চুরিবিদ্যা; একথা যে সম্পূর্ণ অসত্য তাহা নহে, তবে যে ২১৪ খানি পুস্তক, আমি যোগ শাস্ত্রের বর্ণ পরিচয় পুস্তক বোধে পড়িয়া এই বিষয়ের জ্ঞান ভিত্তি স্থাপিত করিয়া, আপন মূর্খতা ও দুঃসাহসের পরিচয় দিতে প্রবৃত্ত হইয়াছি, তাহার দুরূহ মীমাংসা হয়ত অনেক স্থানে অন্যান্য পুস্তকে বর্ণিত আছে; কিন্তু সে সব পুস্তক আমার পড়া না থাকায় এবং পঠিত পুস্তকের মধ্যে অনেক স্থলে আমি নিজ

হয়ত বুঝিতে না পারিয়া নিজের মনগড়া ভাবার্থ লইয়াই সন্তুষ্ট থাকিতে বাধ্য হইয়াছি। আমার মত অবস্থাপন্ন লোক মাত্রেই বুঝিতে পারিবেন যে, নিজের অনুমানিত বিচার, কোন বিচক্ষণ পণ্ডিত দ্বারা, যতক্ষণ অনুমোদিত না হয়, ততক্ষণ যথার্থ ভাব সংগ্রহের তৃপ্তি উপলব্ধি হয় না; একের বুদ্ধি ও বিচার ফল অন্যের সহিত না মিলিলে যে অতৃপ্ত হয়, সেই অতৃপ্তিই এই কার্য্যে উত্তেজিত করিয়াছে; এবং পরস্পরের আলোচনা বা তর্ক বিতর্ক দ্বারা যে উন্নতি লাভ হয় ও পরস্পরের ভ্রম সংশোধিত হয়; সেই উদ্দেশ্য সাধন কল্পে ব্রতী হইয়া পাঠকগণ নিজগুণে দয়া করিয়া আমাকে শিক্ষা দিবেন, এই আমার প্রার্থনা। যোগসিদ্ধ মহাপুরুষরা যে যোগ সম্বন্ধে কত রহস্য উপভোগ ও উদ্ভাবন করিয়াছেন তাহার সংখ্যা নাই। আমি যে সেই মহাপুরুষদের মত, কিছু নূতন বলিব তাহা মনে করি না। তবে ভরসামাত্র এই, আমার মত সংসারি লোক, যাঁহারাকিছু দিন বা মাস কয়েক যোগক্রিয়া করণে ইচ্ছুক হইয়াও,—হয়ত ২।৪ মাস বা জোর ২।১ বৎসর এই কার্য্যে আশক্ত হইয়া, যোগোদ্যম ত্যাগ করিয়াছেন; কিন্তু আমি ক্রমাগত ৩।৪ বৎসর ধরিয়া, আগে একটু একটু করিয়া কিঞ্চিৎ উপকারিতার আস্বাদ পাইয়া, এক্ষণে কিঞ্চিৎ উৎসাহ বৃদ্ধি হইয়াছে বলিয়া মনে করি, ইহা জানিতে পারিলে হয়ত যাঁহারা হতশ্বাস হইয়াছেন ও যাঁহারা নূতনসাধক হইবার ইচ্ছা করেন, তাঁহারা আমার মত অভ্যাস করিতে প্রবৃত্ত হইবেন ও আমি যে সব বিষয়ে চেষ্টা করিয়া কোন ফল পাই নাই বা বিপত্তির হাত হইতে উদ্ধার পাইয়াছি, তাহা সাধারণে জানিতে পারিলে, ভাবীকর্ম্মীদের অনেক উপকারে আসিবে।

যোগক্রিয়া অধ্যবসায়ের কাজ হইলেও, একটু ভগবৎ অনুগ্রহ না থাকিলে সিদ্ধিলাভ করা যায় না। এ সিদ্ধি,-যোগ সিদ্ধির সিদ্ধি নহে। যোগ ক্রিয়ায়, যে চিত্তবৃত্তির নিরোধ অবস্থার লাভ করিতে হয়, সেই ক্রিয়া করণের সুকৌশলের বলে, ক্রিয়া করণে সমর্থ হওয়ার অবস্থাকে, সিদ্ধির অবস্থা বলিয়া ঐ শব্দ ব্যবহার করিয়াছি। যোগক্রিয়া শিক্ষা আরম্ভ করিবার অন্ততঃ ৫।৬ মাস পূর্ব্বে সাধক একটু ব্রহ্মচর্য্যের উপর দৃষ্টি না রাখিলে, ক্রিয়া করণে অনেক বিঘ্ন ঘটিবে, এটী নিশ্চয়। সাধকের উচিত যে শরীর তত্ত্বও কিছু কিছু জানা। এই জ্ঞান ইংরাজী এনাটমী জ্ঞানে হয় না। তবে এনাটমিতে, যে সমস্ত হাড় গোড়, ঝিল্লি পেশী ও যকৃত, প্লীহা, ফুস্ ফুস্ ও হৃদয়, কিড্‌নী ব্লাডার ও অন্যান্য বিস্তর বিস্তর বিষয়, লিখিত আছে এবং যে এ্যানাটমির জ্ঞান লাভে অভাবে ২।১ বৎসর লাগে,

অতদূর জানিবার আবশ্যক নাই। তবে মোটামুটী শ্বাস যন্ত্রের কার্য্য, পরিপাক যন্ত্রের কার্য্য ও হৃদয়ের কার্য্য ও শ্বাস বায়ু, কি ভাবে এই শরীরের সমস্ত প্রকার কাজ করিতে দেহীকে সক্ষম করে, তাহা কিছু কিছু জানা আবশ্যক মনে করি। শ্বাস বায়ুর ক্রিয়া মাহাত্ম্য যোগক্রিয়ায় যাহা জানা যায়, এ্যানাটমি পুস্তকে সে সমস্ত ব্যাপার পাওয়া যায় না। পুরাকালে যোগীরা যে সকল শিরা বা স্নায়ুর উল্লেখ করিয়াছেন, পাশ্চাত্য আনাটমি শাস্ত্রকার মহাশয়েরা, তাহার কিছু মাত্র ধার ধারেন না এবং স্বীকারও বোধহয় করেন না; অথচ কার্য্যকরণে স্পষ্টই দেখা যায় যে আমাদের যোগীরা যে যে স্থানে যে যে শিরা বা স্নায়ুর অস্তিত্বের কথা উল্লেখ করিয়াছেন, সেই সেই স্থানে সেই সকল শিরা বা স্নায়ু না থাকিলে কখনই সেই সকল কার্য্য সম্পন্ন হইতে পারিত না। শরীরের কোন স্থানে কোন ব্যাধি হইলে চিকিৎসক মহাশয়রা যদি জিজ্ঞাসিত হন যে মহাশয় বলুন দেখি, আগে তো এমন ভাব ছিল না, তবে এখন কোন শিরা বা স্নায়ুর কি ভাবে কিরূপ বিকলত্ব প্রাপ্ত হওয়ার এই বিপত্তির কারণ হইয়াছে; তখন হয়ত চিকিৎসক মহাশয় নিজ সম্ভ্রম রক্ষার্থ, উত্তর করিবেন, বাপুহে! তুমি এর কি বুঝিবে। তোমার এ্যাত ভ্যাতর দরকার কি? আমাকে ডাকিয়াছ, তোমার রোগ আরাম করিবার জন্য, আমার যতদূর সাধ্য ও যা বিহিত বিবেচনা করিব, তাহাই করিব। তুমি আমার ফি'টা বরাবর দিতে থাকো, নইলে আমার উৎসাহ থাকিবে না, তারপর তুমি আরোগ্য লাভ কর ভাল, নচেৎ কি করা। আমি আঁধারে ঢিলই মারি, আর যাই করি, আমি Licence পাইয়াছি, আমার চিকিৎসায় তুমি আরোগ্যও হতে পারো, আর চাই কি, অকালে ভবলীলা সাঙ্গও করিতে পারো; তাতে আমার ক্ষতি বৃদ্ধি কিছুই নাই The world is broad enough, There are many who will accept my Principle of business, perhaps you are a solitary instance of your kind only. এই জগৎ খুবই বড় জায়গা, আমার কার্য্য প্রণালী অনুমোদন করবার বিস্তর লোক আছে, তোমার মত উদ্‌ঘুটে লোক কটাই বা আছে; তুমি একটা সৃষ্টি ছাড়া লোক মাত্র।

সাধারণতঃ, যথার্থ যোগী পুরুষ অসুস্থ হইলে, তাঁহাদের চিকিৎসার ব্যবস্থা সংসারি লোকদের মত করিলে চলে না; কারণ ক্রমাগত অভ্যাস বশে, তাঁহাদের শরীরস্থ বায়ুর গতিবিধি অন্যরূপ হইয়া যায়, আবার যখন যোগীরা অসুস্থ বোধ করেন, তখন সেই অসুস্থতা দূরীকরণার্থ, তাঁহারাই নিজ শক্তি বলে শরীরস্থ বায়ুকে, স্বপ্রকৃতিস্থ করিতে সমর্থ হন। শরীরতত্ত্ব কিছু জানা

আবশ্যক মনে করিয়া, প্রথমেই শরীর তত্ত্ব লইয়া কতকটা আলোচনা এই পুস্তকে করা হইয়াছে কিন্তু কেবল মাত্র শরীরতত্ত্ব জ্ঞান হইলেই যোগক্রিয়ায় সিদ্ধিলাভ করা যায় না। দেহ, ইন্দ্রিয়, মন, ও বুদ্ধি ইহারাই মানব প্রকৃতি বোধক। দুরাচার, দুর্বৃত্ত, অভক্তিমান ও অহংকারী ব্যক্তি কখন কোন যোগ-ক্রিয়ায় সিদ্ধিলাভ করিতে পারে না; তবে হয়ত অধ্যবসায়বলে, ক্রিয়ার কৌশল-গুলি হাঁসিল করিতে পারে; তাতে কোন সুফল ফলা দূরে থাক্, কুফলই পাওয়া যায়। যাতে পাঠকের দেহ, ইন্দ্রিয়াদি, মন ও বুদ্ধি যোগ সিদ্ধির অবস্থা প্রাপ্ত হয়, সে বিষয় যত্নবান হওয়া দরকার। এজন্য ধর্ম্ম সম্বন্ধেও কতকটা বর্ণনা এই পুস্তকে করা বিহিত মনে করি। দেহই কর্ম্মক্ষেত্র, ক্ষেত্রকে উপযুক্ত-রূপে উর্ব্বরা শক্তি সম্পন্ন না করিতে পারিলে, যে কৃষিকার্য্যে পরিশ্রমই সার হয়, এই জন্যই জমির উর্ব্বরতা বৃদ্ধি করিতে বেশি চেষ্টা করিতে হয়। উর্ব্বরা জমিতে চাষিকে বেশি পরিশ্রম করিতে হয় না। কত নূতন সাধক যে দেহ ক্ষেত্র উর্ব্বরা করিতে অবহেলা করিয়া যোগভ্রষ্ট হইয়াছেন, তাহা গণনা করা যায় না। আর এই জন্যই যে যোগক্রিয়া ফলবতী হয় না তাহা পাঠক এখন নিশ্চয় বুঝিতে পারিবেন।

যোগের ক্রিয়া আছে এ কথা সকলেই বলেন এবং তাহা সত্য কিন্তু ঐ ক্রিয়ার করনের কৌশলগুলি জানিলেই যোগী বা সাধু হয় না। যোগীর যোগীত্ব বা সাধুর সাধুত্ব থাকা চাই। যোগী নিয়ত আপন ধ্যানে মগ্ন থাকেন, সাধু সদা আচারবান্ পুরুষ। যোগী, জ্ঞানবান; সাধু সৎকর্ম্মবান; জ্ঞানীও মোক্ষপদ লাভ করেন; ও সৎকর্ম্মীও মোক্ষপদ লাভ করেন; এবং ভক্তিমান পুরুষও মোক্ষপদ প্রাপ্ত হন। যোগী জ্ঞানী হইলেও সাধুর ন্যায় সৎকর্ম্মী বটেন; কিন্তু সাধু সৎকর্ম্মী হইলেও যোগীর তুল্য বিচারক্ষম হইতে পারেন না। ভক্তিমান পুরুষ প্রেমিক হন, তিনি জ্ঞানের বা সৎকর্ম্মের তত ধার ধারেন না; তবে ভক্তিমান পুরুষ, তাঁহার প্রেমের বস্তু বা ব্যক্তিতে তন্ময় হইয়া যে সেবা করেন, সেই সেবা শুশ্রূষার সাধনা দ্বারাই, মোক্ষপদ পান। ভক্তিমান পুরুষ নাছোড়-বান্দা, তিনি প্রেমিকের মহত্বে মুগ্ধ হইয়া, ধন, মান, কুলশীল এবং নিজের প্রাণ পর্য্যন্ত পণ ক'রে তাঁর ভক্তির বিষয় বা বস্তুতে সমর্পণ করেন; নিজের স্নান, আহার নিদ্রা বা দুঃখ কিছুই গ্রাহ্য করেন না। তাঁর সুখেই সুখী হন। কথায় বলে, সে এমনি ভালবাসে, সে চলে গেলে ব্যথা পায়। ভক্তি ভরে ভক্তিমান পুরুষ না হলে যেন আর কিছুই নাই। ভক্তিতে প্রেমিক পুরুষ তন্ময় না হ'লে মোক্ষলাভ

হয় না। মূর্ত্তি স্থূল বস্তু হইলেও, সেই মূর্ত্তির কল্পিত গুণে বা শক্তিতে, মুগ্ধ হইয়া গেলে, অচলা ভক্তি মনে উদয় হয়, এবং সেই ভক্তিবলে যতই তন্ময় হ, ততই সেই দেব বা দেবীর মাহাত্ম্য ভক্তিমানের হৃদয়ে বিকাশ হইয়া সাধক নিজে মেস্‌মেরাইজড্ হন্। ও শেষে সেই দেবশক্তি কিয়দংশ লাভ করেন্ ও আপনাকে কৃতার্থ মনে করেন।

ভক্তির অন্য কথা কি হতে পারে তা জানি না। তবে মাতা স্বীয় শিশুকে যে পবিত্র স্নেহ ও মমতা ভরে, তাহাকে লালন পালন করেন, সেইরূপভাবে সন্তান যদি বয়স্থ হইয়া, আবার মাতাকে ঐরূপ সুখী রাখিতে চেষ্টা করেন, তাহাকে ভক্তি বলে। সেই যে মাতৃ ভাব সেটী বড়ই পবিত্র ভাব ; ইহাতে স্বার্থপরতা নাই। এই অপত্য স্নেহ পরম পবিত্র বস্তু। মানুষের কথা দূরে থাক্ ; বাঘ, সিংহ, গো পশু, পক্ষী বিশ্ব সৃষ্টির সমস্ত জীব মাত্রেই এই পবিত্র স্নেহের বশবর্ত্তী হইয়া ঈশ্বরের সৃষ্টি রহস্য রক্ষা করিতেছে। কিন্তু মানুষ কালবশে নিজে কর্ম্মক্ষম হইয়া, এমনি বেইমান্ হয়, যে তখন অক্ষম বৃদ্ধ ( পিতার কথা দূরে থাক্ ) মাতাকে পর্য্যন্ত, যত্ন তো দূরের কথা, মুখে একটা খবরও ন্যায়্ না ; ও একটা মিষ্ট কথাও বলে না। যাঁহা হইতে এই জগতে আসিয়া ও যাঁহার অসীম যত্নে ও স্নেহে আমি শৈশবে অজ্ঞানে ও অসহায় অক্ষম অবস্থায় লালিত ও পালিত হইয়া এখন বয়স্থ হইয়া, কার্য্যক্ষম হইয়াছি, এখন সেই মাতার বৃদ্ধাবস্থায়, নিতান্ত স্বীয় তত্ত্বাবধারনে অক্ষম ও কর্ম্মশক্তি হীন জানিয়াও যখন তাঁহার প্রতি কোন সাহায্য না করিয়া, এইভাবে বেইমানি করিতে কিছুমাত্র দ্বিধা বা কিন্তু করি না, তখন আমি যে অন্য কাহার দ্বারা উপকৃত হইয়া তাহাকে ভক্তি করিব ও প্রত্যুপকার করিব একথা কখনও সম্ভবে না। জগতে মাতা সাক্ষাৎ জীবন্ত দেবতা, সেই দেবতাতেই যখন আমার আস্থা নাই, আস্থা তো দূরের কথা ; আবার যদি দুই চারিটি ভাই থাকে তো বড়টা বলে, ওতো ভাগের মা, ওকে আবার কি দেখ্‌বো। অনেকের নিজের জ্যেষ্ঠ পুত্রই এই প্রকৃতির লোক। কিন্তু আমি আশীর্ব্বাদ করি এই সব পুত্রের দীর্ঘায়ু হইয়া কর্ম্ম ফলভোগ করুন। এই উক্তিতে বৃদ্ধ পিতা মাতা উপকৃতই হইয়াছেন, কারণ এই প্রকার উক্তিই হৃদয়ে বৈরাগ্য আনে ও এই পার্থিব প্রেম ঈশ্বরে প্রধাবিত হয়, এই সকল পুত্র যে কি প্রকৃতির লোক তাহা কাহারও জানিতে বাকি থাকে না। কথায় বলে পিতা স্বর্গঃ পিতা ধর্ম্মঃ পিতাহি পরমন্তপঃ। পিতরি প্রীতিমাপন্নে প্রীয়ন্তে সর্ব্বদেবতাঃ। এখনকার শিক্ষাবলে ( Mother becomes Father's wife)

মা হয় বাপের পরিবার (she simply does her duty) মা খালি নিজের কর্ত্তব্য কাজ করে বৈ তো নয়, (of which I have no remembrance now) আমার মা কি ক'রেছিল তা তো আমার স্মৃতিতে নাই। (For having done their duty parents can lawfully claim nothing) বাপ মা তাদের কর্ত্তব্য কাজ করেছিল ব'লে, আইন মতে তারা আমার কাছে কোন দাবী দাওয়া করতে পারে না। (But if it pleases me, I may pay a trifle now & then by way of godown rent to the mother, for her accomoda-ting and sheltering me in the compound of her skiny womb which remained vacant at the time, and that trifle too, if I am very very solvent) তবে খুসি হয়ে, কখন কখন সামান্য কিছু কিছু দিতে পারি, যদি আমার নিজের খেয়ে দেয়ে, সব খরচ পত্র ক'রে বেয়ে পড়ে; সেও কেন না, তখন মার ঐ চামড়ার গুদোমটা খালি ছিল, তাই সেই গুদোমে আমি কিছুদিন থেকে বড় হইচি ব'লে; গুদোমটা খালি না থাক্‌লে, তো আমার জায়গা দিতে পারতো না; সেই হিসাবে ইচ্ছা হলে, কিছু কিছু গুদোম ভাড়া হিসাবে দিতে পারি, সেও খুসির দান মাত্র।

পাতঞ্জলাদি যোগীবরগণ যোগ ১৭ প্রকার বলিয়া যোগের অর্থ স্থির করিয়াছেন। সে ভাবে ভাবিয়া দেখিলে, যোগের প্রকার অসংখ্য ব'লে বোধ হয়। তবে যোগ অর্থে, এক বা ততোধিক বস্তু বা বিষয়ে, অন্য এক প্রকার বস্তু বা বিষয় হউক, বা বহুপ্রকার বস্তু বা বিষয় হউক, ইহাদের মিলনকে সাধারণত যোগ করা বলে। যেমন অঙ্ক শাস্ত্রে তেমনি, যোগ শাস্ত্রের যোগ অর্থেও এক ভাবে সেইভাব; তবে মাত্র এইটুকু প্রভেদ যে, সেই অঙ্ক শাস্ত্রের যোগ করণের প্রণালী, যোগশাস্ত্রের যোগ করণ প্রণালী হইতে অনেক প্রভিন্ন। ভগবান শ্রীকৃষ্ণ বলিয়াছিলেন "কর্ম্মের সুকৌশলকে যোগ বলে।" যোগ শব্দের এই-বর্ণনাই সর্ব্বাপেক্ষা পূর্ণ ও উৎকৃষ্ট বোধ হয়। ইহাতে সবই হ'ল; যোগ কর্ম্ম বা করণ, ও করণের প্রণালী বা কৌশল, সবই আছে। তবে কিসে কি যোগ বা সংযুক্ত করিলে কি ফল হয় ও ঐ সকল বস্তু বা বিষয়কে সংযুক্ত করিবার যে সুকৌশল, এই দুই ব্যাপার লইয়াই যোগশাস্ত্রের আবশ্যকতা ও তাহার উদ্দেশ্য বুঝিতে হইবে। মনে কর, শরীরস্থ হৃদয়ে, বায়ু ভরিয়া রাখিলাম; সেই বায়ু কি প্রকারে মণিপুরে লইয়া গেলাম ও তার ফলে শরীরের কি নূতন অবস্থা হইল, এই উভয় প্রকার ব্যাপার যোগশাস্ত্রের বিষয়; আবার মণিপুরে কি প্রকারে বায়ু প্রবেশিত করিতে

হয় বা বিনির্গত করিতে হয়, এবং এই দুই ক্রিয়ায়, শরীরের কি অবস্থা হয়; আর কি উপায়ে মণিপুরস্থ বায়ু, মূলাধারে লইয়া যাইতে হয় বা মূলাধার হইতে, হয়ে বায়ু সহস্রারে প্রবেশিত হয় বা বিনির্গত হয়, ও এই প্রকার ক্রিয়াদির দ্বারা শরীরের কি কি অবস্থা হয়, এই সমস্ত বিষয়ের বর্ণনা লইয়াই যোগ শাস্ত্র হইয়াছে। যোগক্রিয়ার প্রকরণ, ও প্রকরণের ফল, এই দুই লইয়াই যোগশাস্ত্র। শাস্ত্রে যে ১৭ প্রকার যোগের কথা লিখিয়াছেন, তাহা ভাবিয়া দেখিলে মোট দুই শ্রেণীতে বিভক্ত করা যাইতে পারে। প্রথমতঃ যোগের পরিমান ও পরিণাম ফল, ও দ্বিতীয়তঃ সংযুক্ত করিবার সুকৌশল, এইমাত্র।

যোগ সচরাচর দুই ভাগে বিভক্ত। হটযোগ ও রাজযোগ। হটের শিক্ষা দ্বারা, যোগী নিজ দেহকে চিত্তবৃত্তির নিরোধোপযোগী করেন; এবং সেই সঙ্গে, রাজযোগ অভ্যাস করেন। শিক্ষিত ব্যক্তি, সংযত ইন্দ্রিয় ভোগী, শান্ত প্রকৃতি যুক্ত, সৎ অসৎ বিচারক্ষম, এবং চিন্তাশীল হইলে, সহজেই বৈরাগ্যের আশ্রয় করিয়া, অল্প চেষ্টাতেই একেবারে রাজযোগী হইতে পারেন; ও সাধুর চরিত্রবানও হইতে পারেন। কিন্তু যাহারা ততদুর শিক্ষিত নহে, শিক্ষার ফলে নাই, অহংকারী, দুর্দান্ত প্রকৃতি, নিরপেক্ষ বিচারে অক্ষম, ও চিন্তাশীল নহেন, তাহাদের আগে হটযোগ অভ্যাস দ্বারা ইন্দ্রিয়াদি ও রিপুতন্ত্র জয় করিতে হয়; এবং ক্রমে, ধীর প্রকৃতিস্থ হইলে, যখন চিত্তবৃত্তির নিরোধ অবস্থার উপ যোগীত্ব লাভ করেন, তখন রাজযোগ তাঁহাদের সহজ সাধ্য হয়। যথার্থ রাজযোগিকেই প্রকৃত সাধু বলা যাইতে পারে; কিন্তু যোগীর পূর্ণক্ষমতা সকল, সাধুর আয়ত্ব হয় না। আবার সাধু ও সন্ন্যাসী এই দুইটীর মধ্যেও কিছু প্রভেদ আছে; সন্ন্যাসী বৈরাগী হইলেও, পরহিতে সদাই রত; কিন্তু সর্ব্ব কর্ম্মেই আশক্তি রহিত; সন্ন্যাসী হইলেই যে তিনি যোগীত্ব পাইয়াছেন মনে করিবে, তাহা হয় না। যোগীকে সাধুই বল, সন্ন্যাসীই বল, ভক্তই বল, তিনি সকল শ্রেণীর ক্ষমতা ধরেন। কিন্তু সাধু ও সন্ন্যাসী, ততদুর ক্ষমতাবান হইতে দেখা যায় না। আবার সাধু হইলেই, যে সন্ন্যাসীর প্রকৃতি তাহার হইবে, তাহা নহে। যিনি খালি হটযোগী, তিনি মাত্র বাজীকর। যিনি রাজযোগী, তিনিই ইহ জগতে ধন্যাগ্রগণ্য। যোগী, সাধু, সন্ন্যাসী ও ভক্ত এই চারি প্রকারের লোক হইতেই জগত এত উন্নত অবস্থা লাভ করিয়াছে; এবং ইহাদেরই পুণ্যফলে আমরা আজিও এক মুঠো অন্ন পাইতেছি; নতুবা আজ কাল্‌কার দিনে এই অন্নকষ্টে ভারতবাসীদের দুঃখের অবধি থাকিত না। যোগীর, স্বভাব ও প্রকৃতির বিষ

পুস্তকের অন্যস্থানে বর্ণিত আছে। সাধু, সন্ন্যাসী ও ভক্তের স্বভাব চরিত্র, যোগীর চরিত্র হইতে বিশেষ প্রভিন্ন নহে। তবে ইহাদের ক্ষমতায় ১৬ | ২০ এই মাত্র। যোগীর বাক্য, সাধুর বাক্য, সন্ন্যাসীর ও ভক্তের বাক্য, মিথ্যা হইবার নয়। তবে সচরাচর কৌপিন ধারি, চিমটা হাতে, দীর্ঘ ফোটা, লম্বা জটা ও ছাই মাথা, যে সব ভণ্ড ( যোগী সাধু সন্ন্যাসী ও ভক্ত ) দেখা যায়, ইহারা ঐ শ্রেণীর লোকের কলঙ্ক মাত্র ও সংসারের বালাই বই আর কিছুই নয়। একটা কথা আছে বটে, যে ভণ্ডও ক্রমাগত ভণ্ডামী অভ্যাস দ্বারা, শেষে, সে, যে চরিত্রের ভণ্ডামী করে, সেইরূপ চরিত্রেরই আদর্শ পুরুষ হইয়া যায়; তখন বুঝিতে হইবে সে স্বভাব-ভণ্ড-বশে সচ্চরিত্রবান হ'য়েছে। কিন্তু এরা সে ভণ্ডও নয়। এরা দিনে হরি রেতে যিশু ক্রিষ্ট ভজা। একাধারে ৩।৪ প্রকারের চরিত্রের ভণ্ডামী করে, তাই কোনটাতেই প্রকৃতিস্থ অবস্থা পায় না।

আমাদের দেশে জাতিভেদ লইয়া এক বিষম সমস্যা। এই জাতি সম্বন্ধে শাস্ত্রাদিও অনেক করা হইয়াছে। এবং এই শাস্ত্র বিধান মধ্যে, কোন্‌গুলি সত্য ও উপকারক, ও কোন্‌গুলি অপকারক তাহা বিচারের আবশ্যক মনে করি। জাতির উৎপত্তি কোথা থেকে এবং এই জাতির ভেদ কি প্রকারে প্রচার হইল, এবং ধর্ম্মের ( সত্য জ্ঞানের ) মধ্যে জাতিভেদ, কি প্রকারে ধর্ম্মাঙ্গ বলিয়া পরিগণিত হইয়া, এত গণ্ডগোলের কারণ হইতেছে, তাহা বিচার করা আবশ্যক মনে করিয়া, এ বিষয়ের কিছু কিছু উল্লেখ করা গেল।

যোগ দুই ভাগে বিভক্ত, হটযোগ ও রাজযোগ। উভয় প্রকার যোগই অভ্যাসে সুসিদ্ধ হয়। হটযোগে, শারিরীক পরিশ্রম দ্বারা, কৌশলে চিত্তবৃত্তির নীরোধ অবস্থাকে আনিতে হয় এবং দুর্দ্দান্ত-স্বভাব লোকের পক্ষে করনীয়। রাজযোগ, শিক্ষিত ব্যক্তি, ধীর স্বভাব যুক্ত ও অধিক শারিরীক পরিশ্রমে অক্ষম লোকের পক্ষে সহজ সিদ্ধ। মধ্যবিত্ত-স্বভাবের লোকের পক্ষে, অর্থাৎ অল্প শিক্ষিত যাহাদের উপদেশকে কার্য্যে পরিণত করিতে তত ক্ষমতা নাই, যাহারা নিতান্ত দুঃশীল ও অসৎ স্বভাবাপন্ন নয়, তাহারা হটযোগের কিছু কিছু অভ্যাস করিলেই, সুখে রাজযোগ অভ্যাসের উপযুক্ত হন।

জ্ঞানযুক্ত, চিন্তাশীল লোক, বৈরাগ্য ভাব অবলম্বনে, নিজ চিন্তাবলেই সৎ অসৎ বিচার করিয়া, তদনুযায়ী কর্ম্মাচারন করিয়া মোক্ষপদ লাভ করেন। হটযোগকারী হটযোগের অভ্যাসে পারদর্শীতা লাভ করিয়া ও রাজযোগ ক্রিয়া [illegible] করিয়া, [illegible] চিন্তার বলে, বহুবিধ জ্ঞান ও বিজ্ঞান লাভ করিয়া এক-

ধারে দিব্যজ্ঞানে বিভূষিত হইয়া, মোক্ষপদ পান ও জগতে তাঁহারাই সত্যজ্ঞানের প্রচারক হন্। জীবন ধারণ জন্য কোন কোন সহজ বিষয়-কর্ম্ম করিতে করিতে ও রাজযোগ অভ্যাস করা চলে; কিন্তু সত্যজ্ঞান প্রচার হেতু যোগীকে চিন্তাশক্তির ও দর্শন শক্তির বহুল পরিমাণে চালনা করিতে হয় বলিয়া, তাহাদের জীবন ধারণের জন্য, কোন বিষয় কর্ম্ম করার পক্ষে বিলক্ষণ অসুবিধা ঘটে; তাই তাঁহারা ক্ষুধিত অবস্থায় ভিক্ষাবৃত্তির দ্বারা জীবিকা নির্ব্বাহ করেন ও অতিথী ব্যবহারে কিছু সুবিধা বোধ করেন।

শিক্ষিত ব্যক্তি, স্থির বুদ্ধির সহিত, বিষয় বাসনায় ও যশেচ্ছায় বৈরাগ্য অভ্যাস করিয়া, কেবল অহিংসা, সরলতা, দয়া, ক্ষমা, সত্য ও সন্তোষ, এই কয়টীর সাধনায় নিবিষ্ট থাকিবেন। উপরোক্ত সাধনার সহিত, নিজ দেহ এবং দৈহিক সুখকে অনিত্য এবং একমাত্র নিরাকার, নির্ব্বিকার, নির্লিপ্ত আত্মাই নিত্য, সত্য, পূর্ণ, বিশ্বব্যাপ্ত, ও সর্ব্বাধার, জানিয়া, তাঁহাতেই দৃঢ় বিশ্বাস ও ভক্তিদ্বারা চিত্ত লয় করিয়া, পরমানন্দ উপভোগ করিয়া, মোক্ষপদ লাভ করেন। ইহ জীবনেই তাঁহারা মোক্ষ প্রাপ্তির সুখ ও আনন্দ কিয়ৎ পরিমাণে ( বায়না স্বরূপে ) উপভোগ করিয়া দেহান্তে পরমাত্মাতেই লয় প্রাপ্ত হন। ইহাই রাজযোগের উপকরণ ও উদ্দেশ্য। হটযোগী প্রথমতঃ চিত্তবৃত্তির নিরোধ-অভ্যাস দ্বারা, স্থির বুদ্ধি সম্পন্ন হইয়া, সৎ অসৎ ও সত্য ও মিথ্যা বিচারে ক্ষমতা লাভ করিয়া, রাজযোগীর উপযোগী হবার অবস্থা লাভ করিয়া, সমাধিদ্বারা, বিধিমতে নানাবিধ বিষয়ের সত্য জ্ঞান লাভ করিয়া, ইহ জগতে, সাধারণের হিতার্থে, সত্যজ্ঞান প্রচার করিয়া, পরমানন্দে, স্বেচ্ছায় দেহ ত্যাগ করিয়া মোক্ষপদ লাভ করেন। এই সত্যজ্ঞান লাভার্থে, তাঁহারা প্রকৃতিকেই গুরু করেন এবং সেই হেতু সহজেই ভ্রান্তপথ এড়াইতে পারেন। বিষয় বাসনা, লোভ, হিংসা, দৈহিক সুখ ও যশেচ্ছা তাঁহাদের হৃদয়ে স্থান পায় না। লোভের মধ্যে কেবল সত্যজ্ঞানে লোভী হন।

পরিশিষ্টে বক্তব্য এই যে পাঠক বৃন্দের মধ্যে যাঁহারা যোগক্রিয়ার সাধন কার্য্য করিতে ইচ্ছা করিবেন তাঁহাদের কাছে আমার প্রার্থনা এই যে, তাঁরা যেন এই পুস্তকখানি ১০।১৫ বার আদ্যোপান্ত তন্ন তন্ন করিয়া পড়িয়া, কোথায় কি প্রকার বর্ণনা আছে, তাহা বিশেষ করিয়া লক্ষ্য করিয়া, পরে কার্য্য সুরু করেন তা না হইলে, কোন একটী কি দুটী অধ্যায় মাত্র পড়িয়া, যেন কাজে না নামেন। যোগজ্ঞান ও বিজ্ঞান এ দুইটী একযোগে হাসিল না হইলে সাফল্য লাভ করা

দুরূহ। সাক্ষাতে যা বুঝান যায়, পুস্তকে বর্ণনায় তত সুবিধা করা আমার মত মূর্খের কাজ নয়। তাই একথা বলিতেছি—এই কথা স্মরণ রাখা কর্ত্তব্য।

এই বিশ্ব সৃষ্টিতে আমাদের এই জগৎও (দৃশ্যমান এমন যত জগৎ আছে) তাহা দেখিয়া এই প্রতীতি হয়, যে মানব হ'লো, সৃষ্টির তৃতীয় শ্রেণীস্থ জীব। প্রথম হ'লেন বিভু, দ্বিতীয় দেবলোক ও তৃতীয় মানব। মানবের চরম উদ্দেশ্য দেব লোক হইতেছে। কাজেই সমস্ত শক্তির সূক্ষ্ম ভাব, না আয়ত্বাধীন হ'লে, দেবত্ব কেমন ক'রে পাব; সেই সূক্ষ্মভাবের ধারণাশক্তির সঞ্চয়ই, যোগের উদ্দেশ্য। এই যোগক্রিয়ায় অবিশ্বাস করিবার কোন কথা নাই; সবই প্রত্যক্ষ ব্যাপার, অনুমান দরকার হয় না, কর্ণেন্দ্রি বা শ্রবণ শক্তির সহিত চক্ষের বিবাদের কোন সম্ভাবনা নাই। প্রতি হাতে যা চক্ষে দেখবার তা দেখতে পাবেন, যা অনুভব করবার তাও অনুভব করবেন; অনুমানের কোন আবশ্যক নাই। নিজে যা অনুভব করবে তাতে বিশ্বাস সহজেই জন্মাইবার কথা; তবে যে বিশ্বাস করতে জানে না, তার এসব কাজে হাত দেওয়াতে কোন ফল হয় না।

প্রকৃতির গতিতে, কত কি কাজ হইতেছে, হয় ও হইবে তাহা জানিবার জন্য দর্শনশক্তির ক্ষমতা চাই। সে ক্ষমতা হট্ বল্‌তে হয় না। আর সিদ্ধান্ত বাক্যগুলিরও যথার্থতা ও অযথার্থতা বিচার, করিয়া বাছিয়া লওয়া দর্শনশক্তির বিনা সাহায্যে জন্মায় না। জগতে সমস্ত জিনিষ বা ব্যাপার বোঝাবার ক্ষমতা, কাহারও নাই; তবে প্রকৃতির কাজ বোঝা না গেলেও তাহা বিশ্বাস করা উচিৎ। এ বিষয়ে একজন কবি বলিয়াছেন—

"Yet, taught by these, learn the almighty's just,
And where you can't unriddle, learn to trust."

প্রকৃতির নিয়ম এই যে, বীজ হইতে নিজ নিজ জাতীয় উদ্ভিদ্ জন্মে; প্রাণী জগতেও সেইরূপ; নিজ জাতীয় প্রাণী হইতে, প্রাণী জন্মে। তবে উদ্ভিদের প্রায় সমস্ত বৃক্ষাদির কলম করা যায়; অর্থাৎ কোন বৃদ্ধ বা ফলবান বৃক্ষ হইতে একটী ডালকে কৌশল করিয়া কাটিয়া, কোন শিশু বৃক্ষের সহিত কৌশলে, একত্রে মিলিত করিয়া ও বিধি- মত প্রকারে মাটি দিয়া বাঁধিয়া, যত্ন করিলে ঐ শিশু বৃক্ষ শীঘ্র ফলবতী হয়। শিশু মানুষের সহিত, বৃদ্ধ মানুষের কোন অঙ্গাদি কাটিয়া, বৃক্ষের ন্যায় ঐ শিশুর অঙ্গের সহিত মিলাইয়া, কিন্তু গাছের ন্যায়, জোড়া যায় না। প্রকৃতির নিয়মই এই প্রকার, যে, কালবশে ঐ শিশুকে,

তবে অনেকটা শিশুর উদাম ও সৎ সঙ্গের সাপেক্ষ বটে। মানুষের কলম বাঁধা, আজও আবিষ্কার হয় নাই; তবে হয়ত কালবশে হইতে পারে; তবে যোগবলে, যে যোগী নিজ শক্তি, অপর দেহে প্রবেশিত করিতে পারেন; ইহা শুনিয়া মনে হয়, যে কালবশে হয়ত মানুষেরও কলম বাঁধার মত, এমন একটা কাণ্ড হবে, যে তখন জগৎ শুদ্ধ সবই ল্যাংড়া বোম্বাই হ'য়ে যাবে। টোকো, যোদা আম্ আর থাকবে না; পাপী তাপি আর থাকবে না; সকলেই মোক্ষপদ পাইবার উপযোগীত্ব লাভ ক'র্‌বে। যতকাল মোক্ষ লাভের ঐরূপ সহজ উপায় উদ্ভাবন না হয়, ততদিন আমাদের কালোচিতরূপে চেষ্টা করিয়া, মোক্ষপদ লাভ উদ্দেশে, জীব জগতের কাজ ক'র্‌তে হবে। শাস্ত্রে গণেশের সম্বন্ধে ঐরূপ একটা কথা আছে যে,' শনি গ্রহের দৃষ্টিতে, শিশু শ্রীগণেশের মুণ্ডু উড়ে গেলে, ফের একটা উত্তর শেওয়া হস্তীর মুণ্ড কাটিয়া আনিয়া, গণেশের ঘাড়ের উপর বসাইয়া দেওয়া হইয়াছিল, তাহাতে সেই হস্তী মুণ্ডু, গণেশের ঘাড়ে যোড়া লাগিয়া গিয়া, শ্রীগণেশের উপস্থিত আকৃতি হইয়াছে। এখানে সম্ভব অসম্ভব দেখবার দরকার নাই; কারণ, শ্রীভগবৎ কৃপায় না হয়, এমন কাজই নাই; একেই বলে "অঘটন ঘটায়সী"— বলি তাঁর কৃপায় বা ইচ্ছায়, যদি অনাদিকারণ হতে এই বিশ্বসৃষ্টির প্রবর্ত্তন হতে পারে, ইন্দ্রাইজা যদি দেব প্রেরিত চেরিয়টে চড়িয়া, সর্ব্বসমক্ষে আকাশে উঠিয়া যাইতে পারে; একটী বৃক্ষে যদি ৩৪ রকম ফল ফল্‌তে পারে, কল্পনাকে তদ্রূপ ক'রে, কল্পতরু হইতে যদি ইচ্ছামত ফল পাওয়া যায়; তবে মানুষের কলম হওয়া কি এতই অসম্ভব ব্যাপার। আরো এ তো হওয়াই চাই; কেননা, ক্ষমতা বলে যে সব লোক মোক্ষপদ পাবার উপযোগীতা লাভ করতে না পার্‌বে, শ্রীভগবান কি নিজগুণে দয়া ক'রে তাদের, অক্ষমতা হেতু কৃপা ক'রে তাদের মোক্ষপদ দেবেন্ না? আরো যখন সৃষ্টি তাঁ হ'তে প্রবর্ত্তন ও শেষে তাঁতেই নিবর্ত্তন হ'তে হবে, তখন তো মোক্ষপদ কাহারও বাকি থাক্‌বার কথা নাই। তবে সৃষ্টির প্রবর্ত্তন ও নিবর্ত্তন কালের মধ্যে যে কর্ম্মভোগ, সেই কর্ম্মভোগের দীর্ঘকালের তারতম্যেই, আমাদের বাহাদুরী বা আহাম্মুকী টের পাওয়া যাইতেছে; ও তাহাই মানুষের অদৃষ্টফল বলিয়া মানিতে হইবে। মানুষ তো নিজের ইচ্ছার বলে জন্মায় নাই, সবই তাঁর ইচ্ছায় হ'য়েচে হ'চ্চে ও হ'বে। সে জন্য শ্রীভগবান, কাহাকেও মোক্ষপদে বঞ্চিত করিবেন না। তাঁর ইচ্ছায় সকলেই মোক্ষ পাবে এটী নিশ্চয়।

পুস্তকে যোগকার্য্যের সহকারী প্রত্যেক খাস যন্ত্রের বিস্তৃত ভাবে বর্ণি

হওয়ায়, আর ষট্‌চক্রভেদের আলাদা একটা অধ্যায় করিলাম না। শরীরস্থে এই সমস্ত খাস যন্ত্রের স্থান বিদিত হওয়া যাইবে, এবং মুদ্রাবর্ণনে ও তাহাদের কার্য্য প্রণালীও কিছু কিছু বর্ণনা আছে। তা বাদে কতকগুলি সংস্কৃত শ্লোক পুরাকালের যোগজ্ঞ মহাত্মাদের লিখিত পুস্তকাদি হইতে উদ্ধৃত করিলাম না। আমি নিজে সংস্কৃত ভাষায় অনভিজ্ঞ, তাই মনে হয়, আমার মত মুর্খদের ঐ শ্লোক পড়ায় কোন ফল নাই। বিশেষ, দেশের শিক্ষার অবস্থাও তেমন নহে, যে পূর্ব্বে যখন এই দেব ভাষার চর্চ্চা ছিল, তখনকার পণ্ডিতদের মত আমরা মর্ম্মে মর্ম্মে ঐ সমস্ত শ্লোক ঠিক বুঝিতে পারিব। তা বাদে পূরাকালের মহাত্মারা যে সব উক্তি লিপিবদ্ধ করিয়াছেন তাহা অমরকোষাদিতে বিশেষরূপে দখল না থাকিলে, ও ব্যাকরণ বোধ না থাকিলে মহাত্মা লেখকদের ঠিক ভাব অনুভূত হয় না। এই কারণেই গীতা প্রভৃতি পবিত্র পুস্তকাদির এত টীকা হইয়াছে। আমার বোধ হয়, পাণ্ডিত্য জানাইতে হইলে, এই সব টীকা পড়া আবশ্যক; তাহাতে সহজে কথার পারিপাট্যে ও তাহার মোহকারী ক্ষমতাতে, লোককে মোহকর্দমে ফেলিয়া, নিরুত্তর করিতে পারা যায়। কাজেও দেখা যায় যে, আসল লেখক বেশী না হইলেও, টীকাকার তার স্থানে শতগুণ বেশী। এই সব টীকা পাঠে যিনি যথার্থ পাঠক, তিনি নিজেকে নিজে হারাইয়া ফেলিয়া, পথ ভ্রান্ত হইয়া, শেষ জড় জগতের মত একটা গ্যাডামা ( গৌতম ) তৈয়ার হন। ইংরাজী একখানি পুস্তকে গৌতম বানান লেখা আছে (gadama) গ্যাডামা, তাই ঐ শব্দ ব্যবহার করিলাম। আমার মতে যদি লেখকের যথার্থ ভাব জানিতে চাও, তবে তাঁহাকে জিজ্ঞাসা কর, অথবা যে ভাব তোমার মনে তৃপ্তিদায়ক মনে হয় তাহাই নাও। তবে যে স্থানে তুমি নিজে তৃপ্তি পাও না সেই স্থানে এই সব টীকাকারদের পুস্তক দেখিয়া একটা তৃপ্তিজনক ভাব বাছিয়া লও।

পুরাকালের যোগশাস্ত্রজ্ঞ মহাত্মাদের লিখিত পুস্তক হইতে শ্লোকগুলি উদ্ধৃত করিলে, আজ কাল যেন পুস্তকের মাহাত্ম্য বাড়ে; এই ভাবেই যেন দেখিতে পাই, তাই দেখি অধিকাংশ পুস্তকেই ঐরূপ ভাব। কিন্তু আমার মত মুর্খ ঐ সব উদ্ধৃত অংশের কি বুঝিবে তাই আমি কোন স্থানেই কোন অংশ তুলিলাম না।

আরো কথা এই যে যখন আমাদের যোগজ্ঞ মহাত্মারা ক্রিয়াপ্রণালী সমস্তই গুরু মুখ হইতে শিখিতে বলিয়াছেন তখন কতকগুলি সূত্র ও অস্পষ্ট ব্যাখ্যা লইয়া আমরা কি করিব। তার পর এই সব পুস্তকে বর্ণিত প্রত্যেক বিষয়েই সমস্ত লিখিত [illegible]

নাই ; তাতে আমি মুর্খ, কি করিয়া বুঝিব, যে কোন্‌টী এর মধ্যে সর্ব্বোত্তম বা সহজ সাধ্য ; বা এইটী না শিখিলে, শাস্ত্র শিক্ষা অঙ্গ ভ্রষ্ট হইল।

প্রবন্ধেই আমার বিদ্যা বুদ্ধি ও পাণ্ডিত্যের বহরের পরিচয় দিয়াছি, তবে আর বেশী বলায় কোন লাভ নাই। তবে এই পুস্তক পাঠে যদি আমার মত মুর্খের অতি যৎসামান্যরূপ উপকার দর্শে তবে বগল বাজাইতে বাজাইতে, আনন্দে মত্ত হ'য়ে, উদ্যম সার্থক হইল মনে করিব। এখন সহৃদয় পাঠকের হাতে ইহার ভাগ্য ন্যস্ত করিলাম। তাহারা দয়া করিয়া ধৈর্য্য সহকারে পাঠ করিয়া, যদি চিত্তে বর্নিত বিষয়গুলির স্থান দেন, ও যোগ পথ প্রদর্শিত সত্য জ্ঞানে আপনাকে ও প্রতিবেশীকে বিভূষিত করিয়া, উপশিক্ষা ও কুসংস্কার দূরীভূত করিয়া সত্যধর্ম্ম ও শিল্প বানিজ্যাদির উন্নতি কল্পে যত্নবান হন্‌ তবেই মনে করিব ফের সত্যযুগের আবির্ভাব হইবার উপক্রম হইতেছে, ও ভারতমাতা পুনরায় সুখী হইবেন, আর আমিও ওঁর খাঁদা পুত্রের বেটা পদ্মলোচনের মত হব। এই আশা—এখন আশা, আশাই থাকবে, পূর্ণ হলো না বলে খেদেই মরব, কি মোটে আশা পূর্ণ করবার উদ্যমই হবেনা, অথবা আশা দুরাশায় পরিণত হবে, ভবিষ্যতে তাহা দেখা যাবে। এই ব'লে চুর্ণী বলে তো এখন ঝুলে পড়ি, পরে সহৃদয় পাঠক দয়া করে আপিসে খালাস করবেন।

---






# শরীর তত্ত্ব।

১। যোগ শিক্ষা করিতে হইলে, শরীর তত্ব কিছু জানা আবশ্যক। কেন না, শরীরের অবয়ব, ও সমস্ত স্নায়ু মণ্ডলী লইয়াই, যোগের কর্ম্ম। কোন্ স্থানে, কোন্ স্নায়ু বা শিরা দ্বারা, কি কার্য্য সমাধা করিতে হইবে, এবং কি ভাবে ও কি প্রকারে, তাহাতে শক্তি চালনা করিতে হইবে, অথবা কোন ক্রিয়া আগে করিয়া, তাহার পরবর্ত্তী ক্রিয়া করিতে হইবে, এবং নানা উদ্দেশ্য সাধন জন্য, কোথা কিরূপে অঙ্গাদি চালনা করিতে হইবে, তাহা জানিবার জন্য, শরীরতত্ব কিছু জানা অতীব আবশ্যক। না জানিলে বিপত্তির সম্ভাবনা।

২। যোগশিক্ষা তাড়াতাড়ীর বা ঔদ্ধত্যের কাজ নয়। ধীর ভাবে, অগ্র পশ্চাৎ বিচার করিয়া, ক্রমশ ক্রমশ অগ্রসর হওয়াই, বুদ্ধিমানের কাজ। ইহাতে সুফলই ফলে, এবং যে জ্ঞান নিজে নিজে লাভ করা যায়, তাহা স্থায়ী ভাবে হৃদয়ে বসে। আর তাড়াতাড়ী করিলে, ও গোঁয়ারতুমির সহিত শক্তি প্রয়োগ দ্বারা, কার্য্য সম্পন্ন করিতে গেলে, বিপত্তি অনিবার্য্য। আর এত তাড়াতাড়ীই বা কিসের। এত কালতো বৃথায় কাটাইয়া ফেলিয়াছি, আর এই না হয় ছমাসের যায়গায় ৩ মাস লাগিবে। এবং ইহাতে যে নিজে নিজে অনেক বিষয় জানিতে পারিবে, সেটা কি কামনীয় নহে? কার্য্য করুন, শরীর সম্বন্ধে কত রহস্য যে জানা যায়, তাহা জানিয়াও কি আনন্দ হয় না?

অদ্যাবধি যতদূর জানা গিয়াছে, তাহাতে কেহ কেহ স্থির করিয়াছেন যে মানব শরীরে প্রায় সাড়ে তিন কোটী শিরা ও স্নায়ু আছে। আমাদের চিকিৎসা শাস্ত্রে, এবং ইংরাজী পুস্তকাদিতে, যে সকল শিরা ও স্নায়ুর কথা উল্লেখ আছে, তাহার সংখ্যা অতি অল্প। ইংরাজীতে যে সকল স্নায়ুর উল্লেখ আছে, তাহার সংখ্যা বড় জোর দুই হাজারের বেশী নয়। কিন্তু মহাদেব বর্ণিত শাস্ত্রাদিতে বিসপ্ততি সহস্র নাড়ীর উল্লেখ আছে।

যোগ ক্রিয়া ও যোগ তত্ব জানিবার জন্য মানব দেহ মোটামুটী নিম্নলিখিত আটভাগে বিভক্ত জানিবে।

১। পায়ের আঙ্গুল ও পাতা সমেত, পায়ের পোঁচ পর্য্যন্ত।

২। পায়ের নিম্নভাগ, অর্থাৎ পায়ের পোঁচের উপর হইতে হাঁটু পর্য্যন্ত।

৩। হাঁটু হইতে সমস্ত উরুদেশ, অর্থাৎ মলদ্বারের বরাবর পাছার হাড়ের যোড় পর্য্যন্ত।

৪। মলদ্বার হইতে নাভি, অর্থাৎ কোমরে যেখানে কাপড় পরে, সেই পর্য্যন্ত।

৫। নাভির উপর হইতে সামনে বুকের হাড়, যে খানে ত্রিকোন আকারে অস্থিমালা পাঁজরার বরাবর ধরিয়া মেরু পৃষ্ঠে আসিয়া মিলিত হইয়াছে।

৬। বুকের অস্থি সম্বলিত প্রদেশ, অর্থাৎ কাঁদ পর্য্যন্ত।

৭। স্কন্ধ হইতে গলদেশ, অর্থাৎ মস্তকের অস্থি যেখান হইতে সুরু হইয়াছে।

৮। মস্তক ও মুখ প্রদেশ।

মানব দেহের মধ্য ভাগকে লিঙ্গ প্রদেশ কহে, কিন্তু অপরাপর জীবের নাভি দেশকেই দেহের মধ্যস্থল বলিয়া নিরূপিত আছে।

মানব দেহ, খণ্ডে খণ্ডে এতো ভাগে বিভক্ত হইলেও, ও তাহাদের ভাগানুভাগ, এতো অধিক হইলেও, ইহাদের কার্য্য করণ, ও অঙ্গ পরস্পরের, এরূপ সৌহৃদ্য ভাব, যে কোন অংশ কিছু মাত্র বিচলিত, বা বিকল প্রাপ্ত হইলেই সমস্ত শরীরই তজ্জন্য দুঃখী হয়, ও সমদুঃখ ও কষ্ট বোধ করে। ইহার কারণ এই যে, যে কোন অঙ্গ প্রত্যঙ্গ বল না কেন, সকলেই একমাত্র মস্তিষ্কের চৈতন্য শক্তির দ্বারায় চালিত হইতেছে। মস্তিস্কে চৈতন্য শক্তির অভাব হইলে, এই সকল অঙ্গ প্রত্যঙ্গ ও ইন্দ্রিয়াদি, সকলেই জড়ত্ব প্রাপ্ত হয়। চক্ষু কেবল দেখে মাত্র, কিন্তু কি দেখিল, মস্তিষ্ক তাহা ধারণা করিয়া দিতেছে। চক্ষুর নিজের কোন বিষয় ধারনা করিবার ক্ষমতা নাই। চক্ষু কেবল চামড়ার আর্শি মাত্র। আর্শির সামনে যেমন, যে কোন বস্তু থাকিলে, তাহার প্রতিচ্ছায়া তৎক্ষণাৎ তাহাতে পড়ে, চক্ষুও তদ্রূপ। সামনে যা পড়ছে, চক্ষুতে তাহার প্রতিচ্ছায়া পড়িবেই পড়িবে। আর্শি জানে না, যে, যে প্রতিচ্ছায়া তাহাতে নিপতিত আছে, সেটা কি বস্তু; চক্ষুও তদ্রূপ। এইরূপে, কর্ণ খালী শুনে মাত্র, নাসিকা কেবল শ্বাস প্রশ্বাস লয় মাত্র, মুখ, জিহ্বাদি ও হস্ত পদাদি স্বগক্রিয়াদি স্ব স্ব নির্দ্দিষ্ট কায করে মাত্র কিন্তু ইহারা কি করিতেছে, তাহা ভাল, কি মন্দ; প্রিয় কি অপ্রিয়; হিতকারি কি অহিতকারি; তাহা ইহারা নিজে কিছু জানে না।

শব্দ হইলেই শুনা যায়, তাই কান শুনে, চক্ষু খুলিলেই, চক্ষে সম্মুখস্থ দ্রব্যের প্রতিবিম্ব পড়ে, তাই চক্ষু দেখে মাত্র, কিন্তু কি দেখিল, তাহা চক্ষু নিজে

জানে না। মস্তিষ্ক বলিয়া না দিলে, খালি চক্ষুর দ্বারায়, মানুষ দৃষ্ট বস্তুর ধারনা করিতে পারিত না। এইরূপে কর্ণ কি শুনিল, তাহা আলোদকর, শ্রুতি মনোহর, বা শ্রুতির অপ্রিয়; কর্ণ তাহা কিছুই জানে না। মস্তিষ্ক বিহীন মানুষ, জড় বা কাষ্ঠ পুত্তলিকাবৎ।

এখন বোঝা চাই যে, আমাদের যে পাঁচটী প্রধান ইন্দ্রিয় আছে, ইহারা স্বভাবতঃ জড়, অর্থাৎ ইহারা নিজে কাণ্ডজ্ঞান শূন্য; তবে ইহাদের প্রত্যেকের জন্য, যে যে কাজ নির্দ্দিষ্ট আছে, সর্ব্বাবস্থায় ও অবিচ্ছেদে, নিয়ত তাহাই সম্পন্ন করে। ইন্দ্রিয়গণ, তাহাদের গ্রাহ্য বিষয়ের, দোষ গুণ, বা কর্ত্তব্যাকর্ত্তব্য, কিছুই বিচার করে না। মানুষের মস্তিষ্কে যে চৈতন্য শক্তি বিরাজিত আছে, সেই চৈতন্যশক্তিই ইন্দ্রিয় গ্রাহ্য বিষয় সমুদয়, মানুষের নিজ মনের প্রীতিকর বা অপ্রীতিকর, বিচার করিয়া, বিষয়গুলিকে, হয় উপভোগ করায়, অথবা বিদ্বেষ ভাবের বশবর্ত্তী হইয়া, তাহাদিগকে পরিত্যাগ করে। এইরূপে মানবদেহ, কেবলমাত্র ইন্দ্রিয়গণের কর্ম্মক্ষেত্র। অর্থাৎ ইন্দ্রিয়গণ মনকে নানা বিষয়ে প্রধাবিত করে। এবং চৈতন্যশক্তি, বুদ্ধিকে আশ্রয় করিয়া, মনকে ইন্দ্রিয়গণের মোহকর কার্য্যকলাপ সমুদয় হইতে দেহকে রক্ষা করে। ইন্দ্রিয়গণ, ঈশ্বরদত্ত ক্ষমতানুসারে, সংসারের অনন্তকাণ্ড, মানব মনের গোচরে আনিয়া দেয় মাত্র। কোথায় মধুর গীত হইতেছে, কান তাহা শুনিয়া, মনকে উচ্চাটন্ করিতেছে। কোথায় একটি পরমাসুন্দরী কন্যা, নিজ দুঃখে রোদন করিতেছে, কান তাহা শুনিতেছে; এবং চক্ষু তাহার রূপ লাবণ্য দর্শন করিয়া, মনকে তাহার প্রতি অনুরাগী করিতেছে। কোথায় অরণ্য মধ্যে একটি ফুলের সুগন্ধ, মলয় পবন ভরে আসিতেছে, তোমার নাসিকা সেই সুগন্ধে তোমার মনকে আনন্দ দিতেছে। এই জগতের অসংখ্য বিষয় উপভোগের জন্য ইন্দ্রিয়গণ সততই সেই বিষয়গুলি তোমার মনের সম্মুখে আনিয়া, সর্ব্বদাই তোমার মনকে উদ্বেলিত করিতেছে। ইন্দ্রিয়ের কাজ কেবল মনকে সর্ব্বদা বাহ্যবস্তু বা মানসিক বিষয়ে ব্যাপৃত রাখা। ইন্দ্রিয়শক্তি যে কেবল মাত্র মানব মনকেই উত্তেজিত করে, তাহা নহে। ইহারা মনকে আশ্রয় করিয়া, মানব বুদ্ধি শক্তিকেও, আপন আয়ত্বে আনিতে চেষ্টা করে। ইন্দ্রিয়গণ আপন আপন সুখের জন্যই, মন ও বুদ্ধি, এই উভয়কেই, নিযুক্ত রাখিতে চেষ্টা করে কিন্তু মানুষের চৈতন্যশক্তি তীক্ষ্ণ থাকিলে, কেবলমাত্র ই চৈতন্যশক্তিই মানুষের মন ও বুদ্ধিকে আপন প্রতিপত্তির আয়ত্বে আনিতে

ইহাদের কোন আকার নাই; তবে ইহাদের প্রত্যেকের ক্ষমতা ও প্রাধান্য ইন্দ্রিয়গণ অপেক্ষা বেশী। কি বস্তু দিয়া যে মন ও বুদ্ধি সৃষ্টি হইয়াছে, তাহা আজ পর্যান্ত আবিষ্কৃত হয় নাই। নকল মন, ও নকল বুদ্ধি কেমিকেল গোল্ড বা ডায়মণ্ডের মত, কেহ আজ পর্যান্ত তৈয়ার করিতে পারে নাই। চৈতন্যশক্তি যত সূক্ষ্ম ও তেজস্বী হয়, মন ও বুদ্ধি ততই প্রখর ও বলশালী হয়; পৃথিবীতে অনন্তসৃষ্ট বস্তুর মধ্যে, যে কয়েকটী জিনিষের কিছু কিছু রহস্য জানা গিয়াছে, তন্মধ্যে মন ও বুদ্ধির রহস্য এত বিচিত্র, ও আশ্চর্য্য, ও গুহ্য, যে এই দুই বস্তুর কিছুমাত্র রহস্য, আজ পর্য্যন্ত প্রকাশ পায় নাই বলিলেও অত্যুক্তি হয় না। আবার আশ্চর্য্যের বিষয় এই যে, চৈতন্যলোপের সহিত, দেহ বল, ইন্দ্রিয় বল, মন বল, বুদ্ধি বল, কাহারও কোন ক্ষমতা থাকে না। মানুষ মরিলে, চক্ষু কর্ণাদি পঞ্চেন্দ্রিয় কোনটিই নষ্ট হয় না; যেখানকার জিনিষ সেই খানেই, সেই একই ভাবে থাকে, শীঘ্র অন্য কোনরূপ বিকৃতি প্রাপ্ত হয় না। কিন্তু মৃত্যুও হ'ল, চৈতন্যও গেল; আর ইন্দ্রিয় মন, বুদ্ধি আদি কোন শক্তিরই, কিছুই ক্ষমতা রহিল না। এখন দেখা যাইতেছে যে চৈতন্যই মানব জীবনের সার বস্তু। যাহাতে চৈতন্য হইতে বঞ্চিত না হইতে হয়, তাহাই এই মানব জীবনের মোক্ষ উদ্দেশ্য; এবং যাহাতে চৈতন্যকে সম্পূর্ণ ও অক্ষুন্ন ভাবে রাখা যায়, সেই কাজই মানব জীবনের উদ্দেশ্য। চৈতন্য কেবল শক্তিমাত্র; উহার আকার নাই ও পরিমাণ নাই। এবং শ্বাস ও প্রশ্বাস ক্ষমতা থাকিতে চৈতন্যশক্তি কখন মানবদেহ ত্যাগ করে না। শুধু মানবদেহ কেন, জীব মাত্রেরই চৈতন্য আছে। শুধু জীব কেন, উদ্ভিদ মাত্রেই প্রাণ আছে, কাজেই উদ্ভিদেরও চৈতন্য আছে। তাই বা কেন, শুধু প্রাণি ও উদ্ভিদেরই, যে চৈতন্য আছে, তাই বা কেন, সৃষ্টিতে কোন্ বস্তু এমন আছে যাহাতে চৈতন্যশক্তি, কোন না কোনরূপে নাই। আমরা যাহাকে চৈতন্যশক্তি বলিতেছি, ইংরাজীতে তাহাকে ঈশ্বরের love বলে; অতএব সৃষ্টবস্তু মাত্রেই চৈতন্যাধিকারি, তবে এই চৈতন্যশক্তি, কোন বস্তুতে বা প্রাণীতে অধিক, ও কোন কোন বস্তু বা প্রাণীতে অপেক্ষাকৃত কম, এই মাত্র। তবে পূর্ণ চৈতন্যশক্তি কোন বস্তুরই নাই। অথবা, সমুদয় জগতই চৈতন্যময়। চৈতন্য ছাড়া জগতে কোন বস্তুই নাই। এক জড়, ও অপর চৈতন্য, এই দুই জিনিষ লইয়াই, সৃষ্টি বিশেষত্ব। শুধু জড় অর্থাৎ চৈতন্যশূন্য, এমন বস্তু নাই। আবার বস্তু নাই শুধু চৈতন্য আছে, তাও হয় না।

শরীর তত্ত্বের কথা হইতে হইতে কোথায় আসিলাম। অতএব, দিবা

ভেদজ্ঞান বোধ হওয়ায়, পুনরায় শরীর তত্ত্বের বিষয় বলা যাউক। শরীর স্থূল বস্তু, কিন্তু মন, ও বুদ্ধি, ও চৈতন্যশক্তি, ইহারা সূক্ষ্ম বস্তু।

মানব দেহ যে প্রধান আট ভাগে বিভক্ত, তাহা বলা হইয়াছে। এই আট ভাগ, আলাদা আলাদা হইলেও, ইহাদের কার্য্যকলাপ, পরস্পরের সহিত জড়িত, ও ইহাদের কার্য্য সমুষ্টির নিরাকরণ করা দুরূহ বা অসম্ভব। প্রত্যেক অবয়বের কার্য্যাকরণ, বিভিন্ন হইলেও, ইহাদের শক্তির আধার এক; অর্থাৎ চৈতন্য। এক মাত্র চৈতন্য বীজ হইতেই, সমস্ত প্রকার-গত শক্তির উৎপত্তি জানিবে। এই চৈতন্য শক্তি অতি সূক্ষ্ম বস্তু, ও সর্ব্ব অবয়বেই সর্ব্বদা ব্যাপৃত আছে। মানুষের দেহে, যে অসংখ্য স্নায়ু বা শিরা আছে, সে সমুদয় বিচার করিয়া দেখিলে, শ্রেণী বিভক্ত করা যাইতে পারে; অর্থাৎ তাহাদের মধ্যে, কতকগুলি রক্তবাহি, কতকগুলি রসবাহি, কতকগুলি বায়ুবাহি। রসবাহি, রক্তবাহি, ও বায়ুবাহি শিরা সমূহের মধ্যে, কতকগুলি মোটা মোটা, অর্থাৎ দেখা যায়, ও ধরা যায়, আবার কতকগুলি তদপেক্ষা সূক্ষ্ম বলিয়া, দেখা যায় না বা ধরা যায় না। তবে তাহাদের বিদ্যমানত্ব অনুভব শক্তির গ্রাহ্য। আবার অতি সূক্ষ্ম শিরা সমূহের কাজ বা বিদ্যমানত্ব, অনেক সময় সহজে অনুভব হয় না।

ভাসা ভাসা শিরা সমূহ, যেগুলি প্রধান প্রধান শিরা সমূহের, শাখা প্রশাখা রূপে বাহির হইয়াছে, সেই গুলিই কতক পরিমাণে চৈতন্য গ্রাহ্য হয়; তদ্ধাদে যে সকল অসংখ্য শিরা, অতি গভীর প্রদেশে আছে, এবং প্রধান শিরা সমূহের ক্ষুদ্র শাখা প্রশাখা হইতে বিনির্গত হইয়া, ক্রমশ তস্য শাখা, তস্য শাখা, তস্য শাখারূপে, সূক্ষ্ম হইতেও সূক্ষ্মাৎ সূক্ষ্ম হইয়া, শরীর প্রদেশের গভীর অংশ সমূহে, প্রধাবিত হইয়া নিজ নিজ কাজ সম্পাদন করিতেছে; তাহা অতি সূক্ষ্ম চৈতন্য ভিন্ন, সাধারণ চৈতন্যের খবরেই আসে না। যাহারা ইংরাজী বিশ্ব বিদ্যালয়ের ডাক্তারি বিদ্যা শিখিতেছেন, তাহারা এই সকল অঙ্গ প্রত্যঙ্গ, মৃত দেহ ব্যবচ্ছেদ করিয়া, শরীরস্থ শিরা ও অস্থি, পেশী, ঝিল্লী সমূহের, অস্তিত্ব অবগত হইবার জন্য, বিস্তর চেষ্টা করেন বটে, কিন্তু মৃত দেহ, চৈতন্য শক্তি বিহীন বলিয়া, কোন শিরার কার্য্য করণ দেখিতে পান না। তাহারা খালী মোটা মোটা ও ইন্দ্রিয় গ্রাহ্য স্নায়ুগুলি দেখিয়াই, যথা সম্ভব জ্ঞান লাভ করিয়া সন্তুষ্ট থাকেন। কিন্তু জিবীত দেহের যে কোন স্থানে হউক না কেন, কোন সূক্ষ্ম বস্তু ফুটাইয়া [illegible] রক্ত বা রস নির্গত হইতেছে।

সজীব দেহ, যে কেবল মাত্র, স্নায়ু বা শিরার সমুষ্টি মাত্র, তাহা জানিতে বাকী থাকে না। যখন ঘাম হয়, তখন দেখা যায় যে, অণু পরমাণু রূপে শরীরের রস বিন্দু সমূহ, শরীরের সকল স্থান হইতেই বিনির্গত হইতেছে। এমন কি অসংখ্য লোমকূপ, ও কূপ বিবর্জ্জিত স্থান হইতেও, স্বেদ বা রস বা রক্ত নিসৃত হইতেছে। স্বেদ, রস বা রক্তবাহি নাড়ী ছাড়া, অসংখ্য বায়ুবাহি নাড়ী আছে; সেগুলি আরও সূক্ষ্ম, ও সূক্ষ্ম হইতে এত সূক্ষ্মতম, যে অনেক সময় (xray glass) দিয়াও, দেখিতে পাওয়া দুর্ঘট হয়। যদি রক্ত, রস বা বায়ু বাহি ছিদ্র বা নল বা রাস্তা না থাকিত, তবে পরিত্যক্ত স্বেদ বা রক্ত বা রস কি প্রকারে নির্গত হইত। শুধু যে মানব দেহে প্রস্তুত করণে, শ্রীভগবান এই আশ্চর্য্য নৈপুণ্য প্রকাশ করিয়াছেন, তাহা নহে। উদ্ভিদ জাতির সৃষ্টিতেও তাই; একটি পাতা বা পল্লব ছিঁড়িলেই, সেই স্থান হইতেই রস পড়িতে দেখা যায়, একটু ছাল ছাড়াইয়া ফেলিলেই, সেই স্থান হইতে রস পড়ে। অন্যান্য পদার্থ, যাহাদের আমরা অচেতন বলি, তাহারাও প্রকারগত চৈতন্যে পূর্ণ। মাটী রস টানে ও রস ছাড়ে। ধাতু গরম হয়, ও ঠাণ্ডা হয়, ঘা দিলে বাজে, কঠিন, আবার আগুনে দিলে নরম হয়, ও গলিয়া যায়। বীজ সকল যথা সময় বুঝিয়া, ও যথারীতি বুঝিয়া, আপনি অঙ্কুর বাহির করে। এইরূপ সমস্ত বস্তু স্থূল হউক বা সূক্ষ্ম হউক তাহাতে প্রকার গত চৈতন্য আছেই আছে। এতদ্বাদে শরীরের এই সকল সূক্ষ্ম সূক্ষ্ম নাড়ী ঝিল্লী বা মাংস ও অস্থি চর্ম্মাদি সমস্তই এক প্রকার স্থিতি স্থাপক গুণবিশিষ্ট অর্থাৎ টান পড়িলে বাড়ে আবার সহজ অবস্থা প্রাপ্ত হয়। দেহের কোন অংশ বিকৃতি প্রাপ্ত হইলে দেখা যায় যে, সেই অংশে ফোড়া পাঁচড়া, গোদ, গলগণ্ড ও অন্য অন্য ভাবে ফুলিয়া উঠে, কিন্তু প্রকৃতিস্থ হইলে আবার স্বস্থ অবস্থার ভাবে পরিণত হয়। এই সব সূক্ষ্ম সূক্ষ্ম শিরা হইতে যে সকল ,তাজা ও বিষাক্ত দ্রব্য বাহির হয়, তাহা দেখিলে আশ্চর্য্য হইতে হয়। সহজ অবস্থায় যেখানে সূচাগ্রও যায় না, এমন সকল স্থান হইতেও, মোটা মোটা জিনিব বাহির হয়। যোগে যে স্থূল দেহের, স্থূলতমভাব ও সূক্ষ্ম তম ভাব ধারণ করার কথা শুনা যায়, সেই স্থূল, ও সূক্ষ্ম, লঘু, ও গুরু, ব্যক্ত ও অব্যক্ত ভাব বা অবস্থা, বোধ হয় এই স্থিতী স্থাপক অবস্থার বিকাশ মাত্র। কোন কোন লোকের গোদ, কোরণ্ড. গলগণ্ড প্রভৃতি বিকল প্রাপ্ত অঙ্গাদির স্থূলত্ব বা স্থূলত্ব দেখিয়া কে না স্তম্ভিত হয়। দেহে জীবন্ত অবস্থায় যে রস উৎপন্ন হইতেছে, তাহা ভিন্ন ভিন্ন শিরা সমূহের মধ্যে প্রস্তুত হওয়ায়, ভিন্ন ভিন্ন গুণ ও

স্রাব ধারণ করে; দেখ কান দিয়া যে রস নিসৃত হয়, তাহাতে খোল্ হয়; চক্ষু দিয়া যে রস নিসৃত হয়, তাহা পিচুটী হয়, দাঁতে ছ্যাত্লা হয়; জিহ্বায় ও ছ্যাত্লা; নাকে কফ্, চুলের গোড়ায় এক প্রকার সাদা শাঁস ইত্যাদি; নানা প্রকার রস এই শরীর হইতে উৎপন্ন হইতেছে। তন্মধ্যে মল ও মুত্র রূপে কত পরিত্যাজ্য বস্তু নিসৃত হয়, এবং এক অবয়বের পোষণ জন্য সেই অঙ্গ, বা অন্যান্য অঙ্গও কত প্রকার ভোগ্য বস্তু প্রস্তুত হইতেছে। নানা প্রকার চেষ্টা করিয়াও আমরা খাদ্য দ্রব্য হইতে প্রস্রাব, মল, নানা প্রকার রস, বিষ, ও যে সকল অসংখ্য প্রকার দ্রব্যাদি শরীরস্থ যন্ত্র দ্বারা প্রস্তুত হইতেছে, সেই সকল বা তন্মধ্যে কোন প্রকার একটী পদার্থও প্রস্তুত করিতে পারি না। আমরা যে, চেষ্টা করিয়া ঐ সকল দ্রব্যাদি শরীরের মধ্যে প্রস্তুত করি তাহাও নহে। কেমন আমাদের অজ্ঞাতে, ও বিনা চেষ্টায় ঐ সমস্ত দ্রব্য প্রস্তুত হইতেছে ও আমাদের উপভোগ হইতেছে। মাতা শিশুকে স্তন পান করাইতেছেন, কিন্তু স্তনের দুগ্ধ তাহাকে প্রস্তুত করিতে, কোন কষ্ট করিতে হইতেছে না। সূর্য্যদেব হইতে আমরা উত্তাপ লইতেছি, কিন্তু প্রকৃতি দেবীর এমনি সুবন্দোবস্ত, যে এই উত্তাপ, শরীরে প্রবেশ করাইবার জন্য, কোন বিশেষ চেষ্টা করিতে হয় না। পাশ্চাত্য বিজ্ঞানবিদ্ পণ্ডিতেরা অনেক দ্রব্যাদি আবিষ্কার করিয়াছেন বলিয়া, যে বুদ্ধির প্রাধান্য প্রচার করেন, কৈ, দুধ হইতে কি বিচালি হইতে রক্ত প্রস্তুত করিতে পারিয়াছেন কি? বল দেখি, বন-শোভিত ফুল কেমন করিয়া রং পাইতেছে, কে তুলি করিয়া ঐ রং গুলিয়া লাগাইতেছে, এবং কে তাহাকে সুগন্ধ বা দুর্গন্ধ মাখাইয়া দিতেছে; এই জগতে সৃষ্টবস্তু মাত্রেই, নিজ নিজ চৈতন্য শক্তি প্রভাবে, পরমেশ্বরের মহাশক্তির সাক্ষী দিতেছে; তাহা কোন নাস্তিক লোক না স্বীকার করিয়া আপনাকে ধন্য মনে করিবে। এই বিশ্ব সৃষ্টির মধ্যে প্রকৃতি দ্বারা কত আশ্চর্য্য কাণ্ড সমাধা হইতেছে, তাহা কে নির্ণয় করিতে পারে। বিশেষ ভাবিয়া দেখিলে এই মাত্র অনুভূত হয় যে মানব দেহই বল, এবং যে কোন সৃষ্টবস্তুই বল, প্রত্যেক বস্তুই সেই এক সর্ব্ব বিধাতার স্বতন্ত্র বিশ্ব মাত্র ও প্রত্যেকের অন্তর্গত ভিন্ন ভাব থাকিলেও সকল প্রকার ভাবই সেই এক অনন্ত চৈতন্যের শাখা বা প্রশাখা বা শাখানুশাখা হইতেই উদ্ভূত হইয়াছে হইতেছে ও হইবে। চৈতন্য হইতেই উৎপত্তি হইয়া আবার সেই চৈতন্যেই বিলয় প্রাপ্ত হইয়াছে হইতেছে ও হইবে।

আবার ... আসিয়া পড়িলাম। যতই সাবধান হই না

কেন কেমন অসাড়ে গন্তব্য পথ ছাড়িয়া বিপথে আসিয়া পড়িতেছি। এখন যাহাতে বিপথে না যাইতে হয়, তাহার চেষ্টা করিতে হইবে। কিন্তু যতই দুঃ পথে যাই না কেন, আমাদের চেষ্টা সেই অনন্ত চৈতন্যের লক্ষেই যাইতেছে। সহৃদয় পাঠক তজ্জন্য আমাকে নিতান্ত মহাপাপের অপরাধী মনে না করিয়া, মূর্খ ও ভ্রান্ত পথিক বলিয়া, দয়া করিয়া সুপথ দেখাইয়া দিতে অবহেলা করিবেন না। এই সুপথ দেখাইয়া দিলে ভগবান আপনাদের নিশ্চয়ই মঙ্গল করিবেন।

মানব দেহে কতকগুলি অসংখ্য শিরা আছে। তন্মধ্যে কতকগুলি স্থূল ও কতকগুলি সূক্ষ্ম ও কতকগুলি অতি সূক্ষ্মানুসূক্ষ্ম, একথা বলা হইয়াছে। এবং সেই মানব দেহে যে অসংখ্যপ্রকার কার্য্য নিয়ত সম্পন্ন হইতেছে, তাহা শুনিলে বা জানিতে পারিলে আশ্চর্য্য হইতে হয় একথাও বলা হইয়াছে।

শরীরকে যে ৮ভাগে বিভক্ত করা হইয়াছে, তন্মধ্যে ১ম, ২য়, ৩য়, অর্থাৎ মলদ্বারের নীচে হইতে পায়ের অঙ্গুলি পর্য্যন্ত, যোগক্রীয়ার সহকারিতার পক্ষে কোন কাজে তত আবশ্যক করে না। ৪র্থ, ৫ম, ৬ষ্ঠ, ৭ম, ও ৮ম, ভাগের উপর যোগক্রিয়ার বেশী কর্ম্মকাণ্ডের স্থল। পূর্ব্বেই বলা হইয়াছে যে শরীরের সর্ব্ব অংশেই বায়ুবাহি শিরা আছে, তদ্দ্বারা বায়ুর ক্রিয়ার সাহায্যে, সর্ব্ব শরীরে রক্ত ও রস চলাচল হইতেছে। নাসারন্ধ্র দ্বারা শ্বাস টানিয়া, আমরা যে বায়ু শরীরের মধ্যে প্রবেশিত করি সেই বায়ু দ্বারাই শরীরের সমস্ত ক্রীয়ার সমাধা হয়। যদিও নাসিকা দ্বারা আকর্ষিত বায়ু একই প্রকার কিন্তু শরীরের ভিন্ন ভিন্ন স্থানে প্রবেশ ও তথা হইতে নিসৃত হইলে এই বায়ু ভিন্ন ভিন্ন ভাব ধারণ করিয়া বিবিধ কার্য্য সম্পন্ন করে। সর্ব্বসমেত শরীরস্থ বায়ু ৪৮ প্রকার, তন্মধ্যে নিম্নলিখিত ১০ প্রকার প্রধান, ও সচরাচর কার্য্যাদিকরণে যথঃ নামে অভিহিত করা হয় যথা—

১। প্রাণবায়ু,—অর্থাৎ যে বায়ু রাশি আমরা শ্বাস টানিয়া শরীর মধ্যে প্রবেশিত করি, ইহার স্থান সচরাচর ফুসফুস ও হৃদয়; অর্থাৎ ফুসফুস যন্ত্র মধ্যে; কিন্তু এই প্রাণবায়ু নাভি প্রদেশের উপর হইতে মস্তকের ব্রহ্মতালু পর্য্যন্ত ব্যাপিয়া থাকে।

২। অপান বায়ু—শ্বাস বায়ু নাভির নিম্নভাগে যাইলে তাহাকে অপান বায়ু বলে। এই অপানবায়ু মলদ্বার হইতে নাভি পর্য্যন্ত সর্ব্বস্থানে কাজ করে।

৩। সমানবায়ু;—এই সমানবায়ু নাভি প্রদেশের ভিতরে আসিয়া নিজ কার্য্য সম্পন্ন করে।

৪। উদানবায়ু.—এই শ্বাসবায়ু কণ্ঠদেশ ব্যাপিয়া কাজ করে।

৫। ব্যানবায়ু.—শ্বাসবায়ু শরীরের অন্যান্য সর্বস্থানে থাকে।

৬। ধনঞ্জয়বায়ু.—শ্বাসবায়ু শরীরে যে সকল বায়ুকোষ আছে সেই সমস্ত স্থানে আসিয়া শব্দ উৎপাদনের কার্য্য করে।

৭। নাগবায়ু.—এই শ্বাস বায়ু উদরের নাড়ীভুঁড়ির ভিতরে থাকিয়া উদ্গার কার্য্য সম্পাদন করে; ও চৈতন্য সম্পাদন করে।

৮। কুর্ম্মবায়ু.—এই শ্বাসবায়ু চক্ষুর উন্মিলন কার্য্য করে।

৯। কৃকরবায়ু.—এই শ্বাসবায়ু নাসিকা প্রদেশে আসিয়া ক্ষুৎকার অর্থাৎ হাঁচির কাজ সম্পাদন করে।

১০। দেবদত্ত বায়ু.—এই শ্বাসবায়ু শরীরে জৃম্ভন অর্থাৎ হাই তোলার কার্য্য করে।

এখন জানা গেল যে, কেবল মাত্র একই শ্বাসবায়ু. শরীরের স্থান বিশেষে সঞ্চারিত হইলে, স্থানীয় কার্য্য সম্পাদন করে, এবং তদ্ধেতু তাহাদের উপাধিভেদে অভিহিত করা হয়। বায়ুর উপাধি ও কার্য্য, উপাধি ভেদে এত প্রকার হইলেও, যোগকার্য্যে, সচরাচর প্রাণ ও অপাণ বায়ু লইয়াই, যোগ রহস্য কার্য, সম্পন্ন হয়। প্রাণ হইতেই অপাণ, তথাচ অপাণ বায়ুর তেজ, প্রাণ অপেক্ষা বেশী; এত বেশী, যে, বুদ্ধির সহিত ধীর ভাবে কাজ করিতে না পারিলে, নিঃশ্বাস লোকে জোরে কাজ করিতে গিয়া, অনেক সময়ে, বায়ু বাহি নাড়ী ছিঁড়িয়া, সমূহ বিপত্তিতে পড়ে। শরীরে বায়ুর প্রভাবে যে কত আশ্চর্য্য ও প্রীতিজনক কার্য্য হয় তাহা ষট্‌চক্রভেদ বর্ণনাকালে একটু বিশেষ রূপে বর্ণিত হইবে। এখন এই পর্য্যন্ত জানা অবশ্যক যে, মানব দেহ কেবল একটী যন্ত্র বিশেষ। এই যন্ত্র বায়ু দ্বারা চালিত হয়। এবং এই যন্ত্র যে ভাবে চলে, সেই ভাবেই সমস্ত কাজ হয়। অথচ মানুষ মনে করে, যে সমস্ত কাজ তিনি করিতেছেন। তবে মনুষ্যের এইটুকু ক্ষমতা আছে, যে যত্ন ও পরিশ্রম দ্বারা, শরীরস্থ আবদ্ধ বায়ুর গতি, ও যদ্ধেতু বায়ুর কার্য্য করণকে, ইচ্ছাও প্রয়োজন অনুযায়ী চালিত করিতে পারেন। আমরা যে প্রতিদিন ২১,৬০০ বার শ্বাস প্রশ্বাস করি, কৈ তাহাতে কাহারও কি কষ্ট হয়, বরং সৃষ্টির এমনি কৌশল, যে শ্বাস টানিতে, বা প্রশ্বাস বায়ু নিঃসরণ করিতে না পারিলে, যেন মহাকষ্ট বোধহয়, ও যেন প্রাণ অস্থির [illegible]।

আমরা ইচ্ছা করিলে হাঁচিতে পারি, কাসিতে পারি, কাঁদিতে পারি, হাসিতে পারি, উদ্গার তুলিতে পারি, বমন করিতে পারি, ইত্যাদি ইত্যাদি অনেক কাজ করিতে পারি, আবার সময় সময়, এই সকল কাজ আপনা হইতেই হয়। ইহার কারণ কি; একটু ভাবিয়া দেখিলেই, স্পষ্ট বুঝিতে পারিবে যে, যখন এই সকল কাজ, আপনা হইতেই হইতেছে, আবার কিছুক্ষণ বাদে, হয়ত আপনা হইতেই নিবৃত্তি পাইবে, তখন ইহা শরীরস্থ বায়ুর প্রভাব ভিন্ন, আর কি হইতে পারে। বায়ু, যখন শরীরের যে স্থানে যে ভাবে অবস্থিত বা সঞ্চারিত হইতেছে, তাহার প্রভাবে, স্থানীয় নাড়ী সমূহ সেই রূপ কাজ করিয়া, মোটের উপর, আমার চৈতন্য শক্তিকে উত্তেজিত করিয়া, হয় আনন্দিত করাইতেছে, নয় কষ্ট অনুভব করাইতেছে মাত্র; আবার জ্ঞানশক্তির দ্বারা, ঐ বায়ুকে, যথারীতিতে পরিচালিত করিতে পারিলে, কোন কষ্ট অনুভূত হইবে না। শরীর জল অপেক্ষা ভারি, অথচ আমরা সাঁতার দিতে পারি, আবার কেহ কেহ পারে না। ইহার কারণ কি, যিনি সাঁতার দিতে শিখিয়াছেন, তিনি একটু চিন্তা করিয়া দেখিলেই বুঝিতে পারিবেন যে, আগে শরীর ভাসমান রাখিতে পারেন নাই বলিয়া, সাঁতার দিতে পারেন নাই; ক্রমে অভ্যাস করায় জানিয়াছেন, যে শ্বাস প্রশ্বাসের একটু তারতম্য প্রভাবেই, সাঁতারের কাজ হয়। নিয়ত সন্তরণ কাজ করিয়া হাঁপাইয়া গেলে আবার যখন এই শ্বাস প্রশ্বাস কার্য্য আপন আয়ত্বের অতীত হয়, তখন কেবল মাত্র ভাসিয়া থাকিয়া, আবার শক্তি সঞ্চয় করিয়া, সাঁতার দিতে থাকেন; কিন্তু সাঁতার জানিলে বুদ্ধিমান লোক কখন জলে ডোবে না। আর না জানিলে হাজার বুদ্ধিমান হইলেও ঘটী বাটীর মত জলে নিশ্চয়ই ডুবিতে হইবে। এ বিষয়ে একটা গল্প আছে তাহা শুনিলে পাঠকের মনে ভাবটী বিষদরূপে বসিবে ভাবিয়া, নিম্নে বলা যাইতেছে।

একদা একটী নানা শাস্ত্রজ্ঞ পণ্ডিত, কোন দূরদেশবাসী যজমানের বাটীতে নৌকা করিয়া যাইতেছিলেন। পথে যাইতে যাইতে চলতি নৌকাতে আর একটী স্ত্রীলোক ও একটী ছোট শিশুকে ক্রোড়ে লইয়া পণ্ডিতের গন্তব্য গ্রামের নিকটে যাইবে বলিয়া, মাঝিকে ডাকিয়া ভাড়া স্থির করিয়া ঐ নৌকায় আরোহন করিল। পণ্ডিত মহাশয় ইতিপূর্ব্বে নৌকার মধ্যে নিদ্রা যাইতেছিলেন। স্ত্রীলোকটি নৌকার মধ্যে যাওয়াতে, তাঁহার নিদ্রা ভঙ্গ হইলে জানিলেন যে, নূতন আরোহীও তাঁহার গন্তব্য গ্রামের নিকটস্থ গ্রামে যাইবেন বলিয়া নৌকায় উঠিয়াছেন। অন্য পুরুষ মানুষ সঙ্গে নাই বলিয়া, পণ্ডিত মহাশয় নৌকার মধ্য

হইতে বাহিরে আসিয়া বসিলেন। খানিক বাদে নিরবে যাইতে ভাল লাগিল না, তাই তিনি ঐ মাঝিদের সহিত শাস্ত্র কথা আলোচনা করিতে আরম্ভ করিলেন। মাঝিরা লেখা পড়া জানে না, শাস্ত্র মর্ম্ম কি বুঝিবে, তাহারা অবাক্ হইয়া পণ্ডিত মহাশয়ের কথা শুনিতেছে, ও মধ্যে মধ্যে তাহারা বুঝিতে পারিতেছে না বলিয়া, মূর্খ বলিয়া পণ্ডিত মহাশয় তাহাদিগকে ধীৎকার দিতেছেন। তাহারা বাস্তবিকই মূর্খ, কি করে, মর্ম্মে মর্ম্মে তাহারা মূর্খতার দোষে দোষী স্বীকার করিতেছে ও পণ্ডিতকে নানা মতে সুখ্যাতি করিতেছে ও তামাক সাজিয়া দিতেছে। ইতিমধ্যে প্রবল ঝড় উঠিলে মাঝিরা অনেক চেষ্টা করিয়াও নৌকা রক্ষা সাধ্যাতীত বলিয়া আরোহীদিগকে বলিল, তোমরা সাবধান হও, ঝড়ে কখন কি হয় বলা যায়, না হয়ত নৌকা ডুবিতে পারে। এই কথা শুনিয়া স্ত্রীলোকটি শিশুকে পৃষ্ঠদেশে কাপড় দিয়া বেশ করিয়া বাঁধিল ও মাঝিদের কাকুতি মিনতি করিয়া বলিল, বাবা তোমরা যদি আমার শিশুটিকে কোন মতে রক্ষা কর, তো আমি গ্রামে যাইয়া তোমাদের খুব সন্তুষ্ট করিব। মাঝিরা জিজ্ঞাসা করিল, তুমি কি সাঁতার জানো, তদুত্তরে স্ত্রীলোকটি বলিল কিছু কিছু জানি বটে, তবে আমি কি এত পারিব, তাই তোমাদের সাহায্য চাহিতেছি। মাঝিরা বলিল তবে তোমার অত ভয় নাই।

এই কথা শুনিয়া পণ্ডিত মহাশয় বলিলেন, ওহে বাপু মাঝিরা! তোমাদের সমদর্শন করা উচিত; আমিওতো তোমাদের নৌকায় যাইতেছি; আমাকে কি আবশ্যক মতে তোমরা সাহায্য করিবে না; মাঝিরা বলিল, সে কি মহাশয়! আপনি এত শাস্ত্র জানেন আপনি কি সন্তরন শাস্ত্র জানেন না। পণ্ডিত বলিলেন যে, বাপু! বলিতে কি, ঐ শাস্ত্র সহজ বলিয়া আমি ঐ শাস্ত্র পড়ি নাই। মাঝিরা বলিল, ও ঠাকুর! এ কি পড়্‌বার শাস্ত্র। যা হোক, এত ভয় নাই, আমরা ২।৪ জন আছি, দেখা যাবে; এই বলিতে বলিতে নৌকা প্রবল ঝড়ে ডুবিয়া গেল; তখন নৌকা, ডুবিতেছে দেখিয়া পণ্ডিত মহাশয় মাঝির মধ্যে একজনকে এমন জড়াইয়া ধরিলেন যে, তাহার সাঁতার দেওয়া অসাধ্য হইল। সে ব্যক্তি বলিল, ও পণ্ডিত! আমায় ছাড়, কেন দুজন ডুবিব, বরং আমায় ছাড়িয়া দিয়া আমার কোমরের কাপড় ধরিয়া থাকিয়া, আমার উপর ভর রাখিয়া চল। পণ্ডিত তাহা করিতে গিয়া, প্রাণভয়ে মাঝিকে এমন জোরে জড়াইয়া ধরিলেন, যে মাঝির আর হাত পা নাড়া দুঃসাধ্য হইল। এই অবস্থায় আর একজন মাঝি এই বিপদ দেখিয়া, দুই [illegible] পণ্ডিতকে ছাড়াইয়া দিতে না পার

ও বলিল, ঠাকুর! সাঁতার নাই জান, কি করিয়া একজনের উপর ভর দিয়া গা ভাসান দিতে হয়, তাও জান না, তবে এই তুফানে তোমায় কি করিয়া বাঁচাই; তোমায় বাঁচাইতে চেষ্টা করা বৃথা, কারণ তোমায় যে বাঁচাইতে চেষ্টা করিবে তুমি তাহাকে এমন করিয়া ধরিলে, সে কি ক'রে, বিনা সাঁতারে তোমাকে বাঁচাইবে। মাঝিরা কেহই পণ্ডিতকে সাহায্য করিতে অগ্রসর হইল না দেখিয়া, পণ্ডিত মনে করিলেন হায়, যদি ন্যায় শাস্ত্র না পড়িয়া, এই সাঁতার শিখিতাম তাহা হইলে অপমৃত্যু বোধহয় ঘটিত না।

শরীরে প্রবিষ্ট বায়ু যে কত প্রকার আশ্চর্য্য কাজ করে, তাহা জানা অতীব দুর্ঘট, এক জীবনে সে সমস্ত জানা যায় না। দুই চারিটি কাণ্ড লইয়াই মানুষের জীবন কাটিয়া যায়। যোগীরা যোগের বিভূতি-( অর্থাৎ যোগসিদ্ধ হইলে কি কি ক্ষমতা জন্মে ) বর্ণনা করিয়া গিয়াছেন। ঐ বিভূতি ৮ প্রকার যথা—(১) অনিমা (নিজ শরীরকে ছোট বা ক্ষুদ্রতম করা ) (২) লঘিমা,-( নিজের গুরু ওজনকে লঘু, কিনা-হালকা করা ) অনিমা হইলেই লঘিমা আপনি আসিবে, কারণ বৃহৎ কায়কে ক্ষুদ্র করিতে পারিলে অবশ্য তাহার ওজন ও কমিয়া যাইবে। (৩) মহিমা, বা গরিমা,—এটি অনিমা ও লঘিমার বিপরীত ) অর্থাৎ নিজ দেহকে আয়তনে বড় করা ও তদনুযায়ী ওজনেও বেশী করা। (৪) প্রাপ্তি,—( অর্থাৎ, ইচ্ছা করিলে দূরস্থিত বস্তুকে নিকটে আনার ক্ষমতা ) (৫) প্রাকাম্য,—( অর্থাৎ যাহা ইচ্ছা করিবে, তাহা দুরূহ বা সহজ সাধ্য না হইলেও তাহাতে সাফল্য লাভ করা ); (৬) বশিত্ব, ( অর্থাৎ ভূত ও ভৌতিক পদার্থ সকলকে আপন আজ্ঞাকারী করার ক্ষমতা )। (৭) ঈশিত্ব,—( অর্থাৎ ভৌতিক পদার্থের উপর কর্তৃত্ব করিবার ক্ষমতা লাভ)। (৮) যত্রকামাবসায়িত্ব—( অর্থাৎ, ভৌতিক বস্তুতে আমার ইচ্ছামত শক্তি সম্পন্ন করার ক্ষমতা লাভ )। এতদ্বাদে আরও অনেক আশ্চর্য্য আশ্চর্য্য ক্ষমতা যোগীদের জন্মে। মোট কথা, যোগীরা সাধারণ অসাধ্য বিষয় ও সাধ্য করিতে পারেন; অর্থাৎ যোগীর অসাধ্য বিষয় কিছুই নাই বলিলেও নেহাৎ অত্যুক্তি হয় না। কিন্তু এটা নিশ্চয়, যে তাঁহাদের এই সমস্ত ক্ষমতা, কেবল শরীরস্থ বায়ুকে জয় করার দরুন, মনও বুদ্ধির যে অসাধারণ ক্ষমতা জন্মে, তাহারই ফলমাত্র। এই বায়ু জয় করাই যোগক্রিয়ার উদ্দেশ্য। রামায়ণে হনুমানের অসাধারণ ক্ষমতা আর কিছুই নয় কেবল যোগক্রিয়ার ফল। পরমেশ্বরে ভক্তি ও বায়ু জয় দ্বারা, মন ও বুদ্ধির যে কত বিকাশ হয় তাহার ইয়ত্তা করা যায় না। যদি আত্মোন্নতি করিতে চাও, তবে ঈশ্বরে ভক্তি সহকারে, নিজে নিজ কর্ম্ম সাধনের জন্য মন, ও বুদ্ধিকে একাগ্রের সহিত নিযুক্ত কর।

পূর্ব্বে বলা হইয়াছে যে, মলদ্বার হইতে নাভি পর্য্যন্ত, যেখানে আমরা কাপড় পরি, সেই সমস্ত স্থান অপান বায়ুর আধার। এই প্রদেশ টুকু মধ্যে ২টী প্রধান যন্ত্র আছে। একটীকে মূলাধার বলে, ও অপরটিকে স্বাধিষ্ঠান বলে। মলদ্বারের ২অঙ্গুলি উর্দ্ধে ও লিঙ্গের দুই অঙ্গুলি নিম্নে, এই মূলাধার যন্ত্র অবস্থান করিতেছেন।

বৃক্ষের পত্রাদির সবুজ আবরণ টুকু পচিয়া গেলে, যেমন পত্রের শিরা সকল দেখা যায়, মানুষের শরীরে সেইরূপ শিরা সমূহ বিদ্যমান আছে। এই সকল শিরা, প্রথমতঃ একটি মূল শিরা হইতে নিঃসৃত হয়। ক্রমশঃ শাখা প্রশাখায় পরিবৃত হইয়া, এমন জটীল ভাব ধারণ করে যে তখন আর কোন্‌টি প্রথম শিরা তাহা সহসা স্থির করা যায় না।

শরীরেও সেই রূপ শিরা সমূহ, শাখা প্রশাখায় সমন্বিত হইয়া, এরূপ সূক্ষানুসূক্ষ্ম শিরা সমূহ বিস্তারিত আছে, যে কোথা হইতে আদি শিরা নির্গত হইয়াছে, তাহা নিশ্চয় করা অতীব কঠিন। পুরাকালের যোগীবরগণ, বহু চেষ্টায় ও পরীক্ষা দ্বারা স্থির করিয়াছেন যে উপরোক্ত মূলাধার পদ্ম হইতেই প্রথম শিরার উৎপত্তি। মূলাধার হইতে ঐ শিরা উৎপত্তি হইয়া, এক মুখ নিম্নভাগে ও অপর মুখ উপরিভাগে গিয়াছে। বৃক্ষাদি যেমন অঙ্কুরিত হইয়া, এক অংশ আকাশদিকে, ও অপরাংশ ভূগর্ভে যায়, এও সেইরূপ। পরে, এই দুই শাখা হইতে, অন্যান্য শিরা সমূহ নির্গত হইয়া, শাখা প্রশাখায় সমন্বিত হইয়া, ক্রমশঃ শরীরের অঙ্গ প্রত্যঙ্গকে একেবারে ছাইয়া ফেলিয়াছে। কোন পক্ষীর ডিম, ফুটীবার কিছু দিন পূর্ব্বে, যদি যত্ন পূর্ব্বক ভাঙ্গিয়া দেখা যায়, তো সহজেই দেখিতে পাইবে যে, ডিম্বের সাদা ও হলদে অংশের মধ্যে, একটী খুব ছোট বিন্দু, প্রথম ঈষৎ জমিয়া গিয়া, যেন সাদা কোমল মাংসের মত হইয়াছে। কিয়ৎদিন পরে দেখিবে যে, সেই অংশ ঈষৎ লালবর্ণ হইয়াছে, ও যেন তার মধ্যে একটি কি দুটী মাত্র খুব সরু লাল রেখা পড়িয়াছে। ও সেই রেখা যেন ডিম্বের তরল অংশের মধ্যে খাপ্‌চি কাটিতেছে অর্থাৎ একবার আকুঞ্চিত ও একবার প্রসারিত হইতেছে। আরও কিছুদিন পরে দেখিবে যে, যেন ঐ লালবর্ণ রেখার উপর খুব পাতলা সরের মত একটী পরদা পড়িয়াছে। এইরূপে আরও ২।৩ দিন পরে দেখিবে একটী চাপ মত বাঁধিয়াছে; ও তাহার ভিতর যেন এমন একটী বস্তু আছে, যাহা, এক একবার সংকুচিত ও আবার প্রসারিত হইতেছে। এইরূপে ক্রমে দেখিবে যে, ঐ ডিম্বের ভিতর আকার বিশিষ্ট একটী বস্তু যেন খুঁজিতেছে। আরও ২।৪ দিনের মধ্যে দেখিবে যে, ডিম্বটীর উপরের

খোলাটী ঈষৎ কাটিয়াছে এবং ইহার পর দিবসই দেখিবে যে তাহার ভিত্র হইতে একটী পক্ষী শাবক বাহির হইয়াছে। কিন্তু তখনও তাহার জাতী বা র[illegible] বিছুই ঠিক করিতে পারা যাইবে না। তবে মাত্র চুঁ চুঁ শব্দ করিতেছে। জাতীয় স্বর তখন ও স্পষ্ট বুঝিতে পারা যাইতেছে না। ইহার ২।১ দিন পর নিশ্চয় জানিবে এটী কি পক্ষী ও ইহা কোন জাতীয় এবং স্ত্রী কি পুরুষ জাতীয়।

মানব শরীরের গঠনও সেইরূপ। প্রথম যে স্থান হইতে শিরা নির্গত হ[illegible] তাহাকে যোগীরা মূলাধার বলিয়াছেন এবং এই মূলাধার হইতে একটী শির উর্দ্ধে ও অপরটী অধোদিকে প্রধাবিত হইয়াছে। এই মূলাধারের দুই অঙ্গুলি উর্দ্ধে লিঙ্গের স্থান। এই মেট্র বা লিঙ্গস্থানে একটী পদ্ম আছে; তাহাকে স্বাধিষ্ঠান পদ্ম বলে। এই স্বাধিষ্ঠান পদ্মের প্রায় ৪।৫ অঙ্গুলি উর্দ্ধে আর একটী পদ্ম আছে। সেই পদ্মকে নাভি বা মণিপুর পদ্ম বলে। আমাদের মূত্র থলি ও মলের থলি সচরাচর এই চতুর্থ বিভাগের অন্তর্গত থাকে।

মানব পৃষ্ঠদেশে একটী শিরদাঁড়া আছে। ইহাকে মেরুদণ্ড বলে। এই মেরুদণ্ড কেবল কতকগুলি অস্থির মালা বিশেষ; অর্থাৎ কতকগুলি (প্রায় ৩২ খানি) ছোট ছোট হাড়, এমন ভাবে মিলন আছে যে, তাহাদিগকে সহজে আলাদ করা যায় না। আর ঠিক কবজার ন্যায় খেলে যেন (Pump এর Ball valve) এর মত; যেদিকে ইচ্ছা, ফিরাইতে পারা যায়। এই মেরুদণ্ডের, নিম্নদিকে, মূলাধার পদ্মের ঠিক উপরেই, শেষ সীমানা। আর এইরূপে ৩২ খানি হাড় ক্রমাগত মিলাইয়া স্কন্ধ পর্য্যন্ত উপরিভাগে গিয়া শেষ হইয়াছে। এই মেরুদণ্ডের অস্থির মধ্যে একটী ছিদ্র আছে, সেই ছিদ্র মধ্যেও এক প্রকার পদার্থ থাকে, ও তন্মধ্যে সূক্ষ্ম সূক্ষ্ম শিরা সমূহ (Concentrec) কনসেনট্রিক্ ভাবে আছে; অর্থাৎ যেমন খলের ভিতর আবার খলে থাকে, তেমনি ভাবে একটী বড় নলের ভিতর আবার একটী নল, এইরূপে ক্রমশঃ সূক্ষ্মাতিসূক্ষ্ম শিরা সমূহ বিরাজ করিতেছে। এবং এই সমস্ত শিরাই আদি শিরা বলিয়া জানিবে। যেমন বড় বড় পাহাড়ের নানাস্থান হইতে অতি সামান্য পরিমাণে জল ঝির্ ঝির্ করিয়া পড়িয়া, ক্রমশঃ ঐ সকল জল একত্র হইয়া, একটি বড় রাশির প্রাপ্ত হইয়া, বেগবান্ ও ক্রমে গভীর নদীতে পরিণত হইয়া, আবার সেই নদীর শাখা প্রশাখা হইতে দিক দিগন্তে পরিব্যাপ্ত হয়, সেই প্রকার এই মেরুদণ্ডের মধ্যের ছিদ্রের ভিতর যে সূক্ষ্মাতিসূক্ষ্ম শিরা আছে, ঐ সকল সূক্ষ্ম শিরা সমূহ, মেরুদণ্ডের অস্থিমালা সমূহের জোড়ের ভিতর দিয়া বাহির হইয়া, পরে আবার এই শিরা সমূহ হইতে শাখা প্রশাখারূপে অঙ্গ

শিরা সমূহ নির্গত হইয়া শরীরের অন্যান্য সমস্ত অঙ্গ প্রত্যঙ্গে প্রধাবিত হইতেছে। শরীরে অনেক মোটা মোটা শিরা আছে বটে, কিন্তু সে সমস্ত শিরার মধ্যে বায়ু সঞ্চরণ কার্য্য এই মেরুদণ্ডস্থ শিরা সমূহের উপর নির্ভর করে। মেরুদণ্ডস্থ শিরা, সমূহ, যদি নিস্তেজ হইয়া, বায়ু সঞ্চরণ কার্য্য বন্ধ করে, তবে মানুষ আর কোন মতে জীবিত থাকিতে পারে না। সর্ব্বশরীরে বায়ু সঞ্চরণ কার্য্যের ভার, এই মেরুদণ্ডের সূক্ষ্মানুসূক্ষ্ম শিরা সমূহের উপর নির্ভর করে জানিবে। আমরা শরীরের ৪র্থ ভাগের বর্ণনা করিতে গিয়া, মেরুদণ্ডের বর্ণনা না করিয়া থাকিতে পারিলাম না। কারণ মেরুদণ্ড, ৪র্থ, ৫ম, ও ৬ষ্ঠ ভাগ ব্যাপিয়া অবস্থিত আছে, সেই জন্য মেরুদণ্ড ও তদন্তর্গত ছিদ্রস্থ শিরার সম্বন্ধে এইটুকু না বলিলে, ইহার জন্য আবার একটা পৃথক কাণ্ড করিতে হইত। মানব দেহ এক বৃহৎ কাণ্ড। ইহার প্রত্যেক অংশ ভিন্ন ভিন্ন রূপে সুবিভক্ত হইলেও, মোটের উপর এমন ভাবে আবার অবিভক্ত আছে যে, যে কোন অংশই বর্ণনা কর না কেন, যেন সেই অঙ্গের সঙ্গে, অন্যান্য অংশের বিষয় কিছু না বলিলে মনে হয় যেন কাণ্ড অসম্পূর্ণ থাকে। বায়ুবাহি মূলাধার যন্ত্র হইতে তিনটী প্রধান বায়ুবাহি নাড়ী নির্গত হইয়াছে, ইহাদের নাম;—(১) ইড়া, (২) পিঙ্গলা, (৩) সুষুম্না। ইড়া নাড়ী মূলাধার হইতে নিঃসৃত হইয়া, মেরুদণ্ডের বাম পাশ দিয়া, এঁকে বেঁকে, বরাবর ঘাড় ব'য়ে, বাম নাসিকার মূলদেশে গিয়া শেষ হইয়াছে।

পিঙ্গলা নাড়ী, মূলাধার হইতে নিঃসৃত হইয়া মেরুদণ্ডের ডান্ পাশ দিয়া, এঁকে বেঁকে, বরাবর ঘাড় ব'য়ে, ডান্ কানের ধার ও ডান্ রগ্ ব'য়ে, ডান্ নাসিকার মূলদেশে গিয়া শেষ হইয়াছে।

(৩) সুষুম্না নাড়ী, মূলাধার হইতে নিঃসৃত হইয়া, মেরুদণ্ডের মধ্যে যে ছিদ্র আছে, সেই ছিদ্রের ভিতর দিয়া, বরাবর ইড় ও পিঙ্গলা নাড়ীর সহিত, ওতপ্রোত ভাবে জড়াইয়া, বরাবর সোজা উঠিয়া, ঘাড়ের মধ্যস্থল দিয়া, মাথার খোলের ভিতর দিয়া, ব্রহ্মতালুতে গিয়া মিশিয়াছে।

মেরুদণ্ডের ফাঁকের স্থানে যেখানে একটু একটু ফাঁক আছে, সেই গাঁটে গাঁটে ইড়া, ও পিঙ্গলা, নাড়ী দুটী, সুষুম্নাকে ওতপ্রোত ভাবে, (যেমন ক'রে চুলের বিনুনি করে, সেই ভাবে) বেষ্টন করিয়া মূলাধার হইতে স্কন্ধ পর্য্যন্ত উঠিয়াছে ও পরে, ঘাড় থেকে, ইড়া ডান দিক দিয়া, ও পিঙ্গলা বামদিক দিয়া, কানের পেছন ও রগ্ ব'য়ে বা দিয়া ডান্ ও বাম্ নাসামূলে গিয়া শেষ হইয়াছে; ও সুষুম্না নাড়ী ঐ ঘাড়ের ভিতর বরাবর সোজা ভাবে, ব্রহ্মতালুতে গিয়া মিশিয়াছে।

এই পথ মধ্যে ইড়া, ও পিঙ্গলা নাড়ী হইতে স্থানে স্থানে অনেক শাখা প্রশাখা ছড়াইয়া বাম ও ডান দিকের অঙ্গ প্রত্যঙ্গে প্রবাহিত হইতেছে। আবার সুষুম্নাও পথিমধ্যে মেরুদণ্ডের অস্থির গাঁটের ফাঁকের ভিতর দিয়া, বিস্তর শাখা প্রশাখা বাহির করিয়া ডানদিক ও বামদিকের বিস্তর বিস্তর শিরার সহিত মিলিয়া, সমস্ত শরীরে পরিব্যাপ্ত রহিয়াছেন। সুষুম্না যদি এইরূপে বায়ু সঞ্চারণ না করেন, তবে সর্ব্ব শরীরে বায়ু সঞ্চরণ সুচারুরূপে হইবার আর সম্ভাবনা থাকে না। ও সঙ্গে সঙ্গে চৈতন্যশক্তির লোপ-হয়। সচরাচর আমরা নাসাছিদ্র দ্বারা বায়ু আকর্ষণ করিয়া, ঐ বায়ু গলার মোটা নল (যে নল দ্বারা আবার খাদ্য দ্রব্য অধঃকরণ করি) দ্বারা ফুস্‌ফুসের ভিতর প্রবিষ্ট করি, ও পরে ফুস্‌ফুস্ হইতে যথাস্থানে ঐ বায়ু শরীরের অঙ্গ প্রত্যঙ্গে সঞ্চালিত হয়। কিন্তু যোগ কৌশলে, ঐ গলার নলি বন্ধ করিয়া, হয় ইড়া, না হয় পিঙ্গলা, বা সুষুম্নার সূক্ষ্ম নল দ্বারা, ঐ শ্বাসবায়ু সর্ব্ব শরীরে সঞ্চারিত করিতে পারা যায় কিন্তু একযোগে দুই নাক দিয়া সমান জোরে শ্বাস বা প্রশ্বাসের কাজ হয় না। কখন বা ডান নাক দিয়া শ্বাস প্রশ্বাস জোরে হয়, আবার কখন বা বাম নাক দিয়া শ্বাস প্রশ্বাস জোরে হয়। আবার শ্বাস প্রশ্বাসের দিক বদলাইবার সময় মুহূর্ত্ত মাত্র দুই নাক দিয়াই ২।১০ বার শ্বাস প্রশ্বাস সমান জোরে হয়। অর্থাৎ যখন দক্ষিণ নাসিকায় ক্রমাগত শ্বাস প্রশ্বাস লইয়া আবার বাম নাক দিয়া শ্বাস প্রশ্বাস লইবার আবশ্যক হয় সেই সময় ২।৪ মূহুর্ত্ত মাত্র উভয় নাক দিয়া শ্বাস প্রশ্বাসের কাজ সমান জোরে হয়। তবে জোরেই হোক আর আস্তেই হোক দুই ধারের ফুস্‌ফুসেই একযোগে কাজ হয়। নাসিকার ছিদ্র বন্ধ করিয়া মুখ দিয়া ও শ্বাস প্রশ্বাসের কাজ করা যায়; তা বাদে কানের ছিদ্র দিয়াও বাতাস টানিয়া লওয়া ও ভিতরের বায়ু বাহির করা যায়। বাহিরের বায়ু ভিতরে টানিলে যেমন ফুস্‌ফুস্ কর্ত্তৃক বায়ু নিম্নের দিকে টানিয়া লওয়া যায়, তেমনি ঐ বাতাসের কিয়দংশ মস্তিষ্কের দিকেও যায়। নাসিকা পথে প্রবেশিত বায়ুর বেশী ভাগ যাহা ফুস্‌ফুসের ভিতর দিয়া বরাবর নিম্নদেশে যায়, তাহার কতকটা পেটের নাড়ী ভুঁড়ির মধ্যে দিয়া তল্‌পেটে যায়। ও কতকটা বায়ু তল্‌পেট হইতে, মূলাধার পথ দিয়া আবার ইড়া বা পিঙ্গলা বা সুষুম্নার ভিতর দিয়া নাসিকা পথ দ্বারা নিঃসৃত হয়। আমরা যে বাতাস টানিয়া শরীরে প্রবেশিত করি সেই বাতাসে যে সকল গ্যাস থাকে, তাহা শরীরকে সতেজ রাখে। বাতাসে সচরাচর যে গ্যাস থাকে তাহার শতকরা ৭৯ ভাগ নাইট্রোজেন গ্যাস্ এবং বাকী ২১ ভাগ অক্সিজেন গ্যাস, অক্সিজেন,

আমাদের শরীরে প্রবেশ হয় বলিয়া শরীরের উত্তাপ রক্ষা করে, এবং খাদ্যাদি যাহা কিছু আমরা খাই সেই উৎপন্ন উত্তাপে হজম্ হয়। আমরা যাহা খাই, তাহা হইতে শরীর মধ্যে ( Carbonic acid ) প্রস্তুত হয়। বাতাসের সহিত আমরা যে ( Nitrogen gas ) ( নাইট্রোজেন্ গ্যাস্ ) শরীরে প্রবেশিত করি সেই নাইট্রোজেন্ গ্যাস আমাদের শরীরস্থ ( Carbonic acid ) এর সহিত মিশিয়া গিয়া, আবার প্রশ্বাসের সহিত নির্গত হইয়া যায়। প্রশ্বাসের সহিত যে ( Carbonic gas ) আমাদের এবং অপরাপর জীব জন্তুর শরীর হইতে বাহির হয়, সেই ( Carbonic gas ) অপর উদ্ভিদ সকল টানিয়া লওয়ায়, তাহারা রীতিমত পরিবর্দ্ধিত হয়। আমরা প্রশ্বাসের সহিত যে ( Nitrogen gas ) নির্গত করি, তাহাতে অক্সিজেন গ্যাস আর থাকে না বটে, কিন্তু নির্গত হইবামাত্র অমনি বাতাসের অক্সিজেন গ্যাস তাহার সহিত মিশিয়া গিয়া নাইট্রোজেনএর পূর্ণাবস্থা প্রাপ্ত হয়। এখন বুঝা চাই যে আমাদের জীবন রক্ষার জন্য বায়ুর সহিত যে অক্সিজেন গ্যাস থাকে, তাহার প্রয়োজন এবং আমাদের শরীর রক্ষার্থে যে খাদ্যাদি খাই তাহা হইতে যে carbonic acid শরীরে প্রস্তুত হয়, সেই carbonic acid, oxygen এর সহিত মিশিয়া শরীরেই যে carbonic acid gas প্রস্তুত হয়, তাহা প্রশ্বাস বায়ুর সহিত নির্গত হইয়া না গেলে আমরা জীবন রক্ষা করিতে পারি না। শরীরে Carbonic gas বেশী হইলে মানুষ মরিয়া যায় ও Oxygen gas ও বেশী হইলেও মানুষ মরিয়া যায়; এমন কি যে বাতাস আমরা শ্বাসের সহিত শরীরে প্রবেশিত করি, তাহাতে যদি Nitrogen gas অপেক্ষা, Oxygen gas সচরাচর যে ভাবে বাতাসে থাকে, তাহা অপেক্ষা বেশী থাকে, তবে শরীরের উত্তাপ খুব বেশী হয় ও শেষে মরিয়া যাই। Nitrogen gasএর সহিত Oxygen gas সমভাবে থাকিলেও মানুষের স্বাস্থ্য লোপ হয় এবং ক্রমাগত হেঁসে হেঁসে মৃত্যুগ্রাসে পতিত হয়। সৃষ্টিতে ভগবান এমন করিয়া ধারা বাঁধিয়া দিয়াছেন যে তাঁহার নির্দ্দিষ্ট নিয়ম ভিন্ন, এই সমস্ত gasএর মিশ্রণ অনিষ্টকারী ভাবে মিশ্রিত থাকিতে পারে না, তবে বুদ্ধি কৌশলে মানুষ এই সকল gasএর রহস্য ভেদ করিতে পারে ও আলাদা আলাদা গুণের পরিচয় পাইতে পারে। আমাদের শরীরে যে রক্ত থাকে তাহা মোটা মোটা শিরার মধ্যে ও সূক্ষ্ম সূক্ষ্ম স্নায়ুর-মধ্যে প্রবাহিত হয়। কিন্তু মোটা শিরার মধ্যে যে রক্ত প্রবাহিত হয় তাহা মানুষ অন্তর্গত রক্ত হইতে কিছু ভিন্ন। মোটামুটি শরীরে যে পরিমাণে রক্ত থাকে তাহার ১/২৮ ভাগ gas। আবার মোটা মোটা শিরের মধ্যে যে রক্ত প্রবাহিত হয় তাহাতে ১/২৮ Carbonic acid

gas, Oxygen gas [illegible] এবং [illegible] Nitrogen gas থাকে; এবং স্নায়ুর মধ্যে যে রক্ত প্রবাহিত হয় তাহাতে [illegible] Carbonic acid gas—[illegible] Oxygen gas ও Nitrogen gas থাকে। মোটা মোটা শিরার ভিতর যে রক্ত প্রবাহিত হয় তাহা শ্বাস যন্ত্র হইতে নির্গত হইয়া মুত্রযন্ত্রের, ও পরিপাক যন্ত্রাদির মোটা মোটা শিরার মধ্যে প্রবাহিত হইয়া আবার ফুস্ফুসে প্রবেশ করে; এবং আমাদের ফুস্ফুসের বাম পার্শ্বে যে হৃদয় আছে সেই হৃদয় হইতে যে রক্ত নির্গত হয় তাহা শরীরের ভিন্ন ভিন্ন অংশে যত স্নায়ুমণ্ডলী আছে সেই সব ছোট ছোট ভিন্ন ভিন্ন অংশের পরিপোষণার্থ, সূক্ষ্ম সূক্ষ্ম শিরার মধ্যে প্রবাহিত হইয়া আবার সেই হৃদয় মধ্যে আসিয়া যায়। মোটা মোটা শিরাতে যে রক্ত প্রবাহিত হইয়া ফুস্ফুসযন্ত্রে ফিরিয়া আসে তাহাতে Carbonic acid gas বেশী থাকে, Oxygen gas এবং Nitrogen gas কম্ থাকে; এবং হৃদয় হইতে যে রক্ত ছোট ছোট স্নায়ু মণ্ডলীতে প্রবাহিত হয় তাহাতে Carbonic acid gas কম্ থাকে; এবং Oxygen gas ও Nitrogen gas বেশী থাকে। উপরে যে সকল গ্যাসের কথা বলা গেল সেগুলি আমার নিজের পরীক্ষিত ব্যাপার নহে, অন্যান্য পুস্তকাদি হইতে চুরি করা বিদ্যা, তাহা হইলেও যে কথা লেখা গেল ইহার উপকারিতার সার্থকতা সম্পাদন করিতে পারিলে যোগকার্য্যে বিশেষ সুবিধা হয় ও অনেক বিপত্তি হইতে সাধক নিজেকে নিজে রক্ষা করিতে পারিবেন একথা নিশ্চয়। বিশেষ কুম্ভক করণে শরীরের ভিতর কোন গ্যাস অধিক হইলে, ও কোন্ গ্যাস প্রস্তুত করণে শৈথিল্য হেতু সাধকের পূর্ণ তৃপ্তিলাভ হইল না ও তদ্ধেতু তাঁহার শরীরকে অসুস্থ করিল, তাহা জানিতে পারা অত্যন্ত বাঞ্ছনীয়। Carbonic gas শরীরে বেশী হইলে ক্রমশঃ সানন্দে অসাড়ে অজ্ঞান হইয়া পড়িয়া যেন মনে না করেন যে চিত্তবৃত্তির নিরোধ হইল, অথবা কোনও অযথারূপে নিপীড়িত করিয়া মস্তিষ্ককে উত্তেজিত করিয়া যেন মনে না করেন সাধক দেবমূর্ত্তি বা ব্রহ্মজ্যোতি দর্শন করিলেন। এই সকল ভ্রান্ত ভাব লইয়া কোন ফল নাই; ও এই সকল কেবল বাজীকরণ মাত্র। অভ্রান্ত জ্ঞান উপলব্ধি করাই যোগের উদ্দেশ্য, বুদ্ধির বিকাশ হইলেই সত্যজ্ঞান, ব্রহ্মজ্ঞান লাভ হয়। ভগবান খুঁড়ি করিয়া বাঞ্ছিত বস্তু দিয়া সাধককে আপ্যায়িত করেন না। যথার্থ সাধকের শুদ্ধ বুদ্ধির উপর জ্ঞান জ্যোতিরূপ প্রসাদই শ্রীভগবান দিয়া থাকেন। ভগবান অর্থ বা খোষামোদ বা চব্য চুষ্য লেহ্য পেয় আহার বা অন্য উপভোগ্য বস্তু কিছুই চান না। তাঁহার কোন বস্তু পাইবার আকাঙ্ক্ষা নাই, তবে ভক্তি সহকারে

স্থিরচিত্তে কোন বিষয় তাঁহাকে জানাইলে তাঁহার অন্তর্যামীত্ব শক্তি সাধকের উপর সহায় হইয়া বাঞ্ছিত বস্তু পাইবার উপায় সাধকের বুদ্ধিতে বিকাশ করিয়া দেন। অযথা ভাবে, ও স্থূল স্বার্থ সিদ্ধির রোবকারি হাতে করিয়া তাহাকে খুঁজিয়া বেড়াইয়া বিফল মনোরথ হইয়া বেইমান সাধক কেবল তাঁহার দয়াময় গুণে কলঙ্ক দেয় মাত্র তাহাতে তাঁহার কিছুমাত্র ক্ষতি হয় না। কেবল ভণ্ড সাধক নিজেকে পতিত করেন। আমাদের অজ্ঞাতে আমাদের সুখ শান্তির জন্য নিয়ত তিনি কত চেষ্টা করিতেছেন। আমরা মদমত্ত হইয়া অহংকার ভরে তাঁহার স্বভাব দাতৃত্ব ও স্বভাব উপকারিত্ব এবং স্বভাব বিশুদ্ধ দয়া গুণ সকলে দৃষ্টিপাত না করিয়া কেবল দাও দাও আরো দাও দাও এই করিয়া তাঁহাকে নানা ভাবে নিয়ত প্রার্থনা করিতেছি; প্রার্থনা করিতেছি কেন না, জানি, যে জোরে তাঁহার অনন্ত শক্তির সহিত যুঝিতে পারিব না; যদি পারিবার আশার কণা মাত্র থাকিত তবে এক চপেটাঘাতেই সমস্ত আদায় করিয়া লইয়া, মাত্র একটু কৌপীন মাত্র দয়া করিয়া দিয়া, নিজে এই বিশাল অনন্ত রাজ্যের অধীশ্বর হইয়া, তাঁহার স্থানীয় হইয়া বসিতাম। এই সকল রোবকারি হাতে সাধক, সাধক নামের কলঙ্ক মাত্র, এরূপ সাধক আর কোন যথার্থ ভক্ত কাঁদিতে কাঁদিতে বলিয়াছিলেন—"আয় মা সাধন সমরে, দেখি মা হারে কি পুত্র হারে" এই বা কি প্রকার সাধক। এই ভক্তের ভাষা, ভাব, ও ভক্তির গভীরত্ব যে কত তাহার পূর্ণ বিকাশ অন্তরে আসিলে কে অশ্রুপাত না করিয়া ঐ সাধকের এই চিরজীবী ভাবের আরো দীর্ঘজীবন না কামনা করিবেন। এবং সঙ্গে সঙ্গে ঐ ভক্তকে স্মরণ করিয়া কে না আপনাকে ধন্য মনে করেন। একেই বলে কেঁদে জেতা; শক্তিতে জেতা, ও কেঁদে জেতায় যে কি প্রভেদ; পাঠক এখন বুঝিতে পারিবেন। সম্মান বাচক বাক্যে মহতের তুষ্টি সাধন করা আর তুই তুকারি বুলিতে সেই মহতের স্নেহ ভাজন হওয়া, এই দুই পথের মধ্যে যে কোন্ পথ সরল ও বিশুদ্ধ তাহা সামান্য জ্ঞান থাকিলেই জানিতে পারা যায়। ভক্ত, আসুন মা সাধন সমরে, বলিয়া মাকে সম্বোধন করেন নাই, কিন্তু যে ভাবে তিনি মাকে, আয় মা বলিয়াছিলেন, মনে হয় যেন সেই, আয় মা ভাবই, ধন্য ভাব; ৺রামকৃষ্ণ পরমহংসদেব সম্বন্ধেও ঐরূপ একটি কথা আছে যে, তিনি একদার একটি সুমিষ্ট আম্ খাইতে খাইতে তাহার উচ্ছিষ্ট আম, মা কালির মুখে দিয়া বলিয়াছিলেন যে মা এই আমটি বড্ড মিঠি, মা তুই একবার খেয়ে দেখ্ দেখি। অথচ আমরা সেই দেবতার পূজার জন্য নৈবেদ্য বা

অন্ত কোন দ্রব্য দিবার ইচ্ছা করিলে, কত শুচি কত শুদ্ধ ভাবে নিবেদন করতে আড়ম্বর করি। সেই জিনিষটিকে তিন বার করিয়া ধুই, পাঁচবার গঙ্গাজল দি, ও যতদূর সাধ্য, কাপড় ছেড়ে, গঙ্গাজল মাথায় দিয়ে, এবং ঠাকুরের সামনে রাখিবার জায়গায়, গোবর জল, গঙ্গাজল ছিটে দিয়ে, ও নিজের জ্ঞানে যতদূর শুচি ভাব থাকে, সমস্ত করি, তা বাদে পুঁটি দিদির কাছ থেকে গরদের জর কাপড় খানা ধার ক'রে প'রে সর্ব্বভাবে বাহ্য শুদ্ধ অবস্থায়, তবে ভট্টাচার্য্য মহাশয়কে নিবেদন করতে দি; তবু কিন্তু ঠাকুরকে খাইতে দেখিতে পাই না। আবার তার মধ্যে হয়ত বুঁচি পিসি চুলের ডগা বাঁধা হয় নাই, সেটি পর্য্যন্ত দেখাইয়া দেওয়াতে, চুলের ডগাও ভট্টাচর্য্যের টিকির মতন করে বেঁধে, তবে উৎসর্গ করিবার জন্য রাখি, তবুও ঠাকুরকে কখনও খেতে দেখিতে পাই না। ঠাকুরকে খেতে দেখা আমার ভাগ্যে নাই তা কোথাথেকে দেখবো। দূর হোক্ আর এই পাঁচকথায় নিজের লক্ষ্য ভ্রষ্ট করি কেন। এখন আসল শরীর তত্ত্বের কথা বলা যাক্।

মূলাধারের কথা হইতেছিল আমাদের মূলাধার একটি যন্ত্র মাত্র. উহা আকুঞ্চন ও প্রসারণ করার ক্ষমতা আছে, ঐ ক্রিয়াদ্বয় দ্বারা উহা স্ফীত হয় ও আবার কোঁচ্কাইয়া ছোট হইয়া যায়। এইরূপে উহা ফুস্ফুসের ন্যায় বায়ু আকর্ষণ ও নিঃসরণ করে, তদ্বারা ইড়া, পিঙ্গলা, সুষুম্না ও নাভিদেশ মধ্যে বায়ু সঞ্চারিত করিতে পারে। এই মূলাধারে বায়ু ঢুকিবার ও নির্গত হইবার দুটি রাস্তা আছে, এক মুখ দিয়া বায়ু নিঃসৃত করিয়া ইড়া, পিঙ্গলা, সুষুম্না মধ্যে চালিত করিতে পারে আবার ইচ্ছা করিলে ইড়া, পিঙ্গলা, ও সুষুম্না মধ্য হইতে বায়ু টানিয়া নাভি মধ্যে প্রবেশিত করিতে পারে। আবার উর্দ্ধদিকে যেমন যথেচ্ছা বায়ু সঞ্চরণ কার্য্য করে, তেমনি ইহার নিম্নদিকে যে মুখ আছে তাহাদ্বারা মলদ্বার মেঢ্র ও পদপ্রদেশেও বায়ু প্রবেশিত ও নিঃসরণ করিতে পারে। মূলাধারে শক্তি সংযোগ করিলে, যে বায়ু উর্দ্ধ দিকে প্রবাহিত হয়, তাহা নাভি ও নাভির বরাবর মেরুদণ্ডে যে মণিপুর গ্রাম আছে, সেই, পর্য্যন্ত উঠিতে পারে। নাভি প্রদেশের উর্দ্ধে অর্থাৎ পেটের নাড়ী ভুঁড়ী ও ফুস্ফুস্ ও তন্নিকটস্থ স্থান প্রদেশে বায়ু উর্দ্ধগামী করিতে হইলে মূলাধার ও ফুস্ফুস্ এই দুই যন্ত্রে একযোগে জোর দিতে হয়। অর্থাৎ মূলাধারের জোরে নাভি পর্য্যন্ত উর্দ্ধগামী করিয়া লইয়া সেই জোরের বেগের সহিত ফুস্ফুস্ যন্ত্রের দ্বারা টানিয়া লইতে হয়। খালি মূলাধারের জোরে বা খালি ফুস্ফুসের জোরে মূলাধারস্থ বায়ুকে উর্দ্ধে তোল

বা নিয়ে চালান কাজ সম্পন্ন হওয়া দুর্ঘট ও বিপদ জনক। তবে একেবারে যে হয় না তাহা নহে। সচরাচর আমরা যে বায়ু নাসিকা পথদ্বারা ফুস্ফুস্ ভরি, তাহা হৃদয় ও অন্যান্য অবয়ব ভেদ করিয়া নাভি ও নাড়ী ভুঁড়ির মধ্যেও প্রবেশিত হয় এবং তদ্বারা রক্ত, রস ও বায়ু প্রবাহিত হইয়া, খাদ্যাদি পরিপাক কার্য্য ও অঙ্গাদির পোষণ কার্য্যও সম্পন্ন হয়। তবে উপর্য্যুপরি শ্বাস ও প্রশ্বাস কার্য্য নির্ব্বাহ হইতেছে বলিয়া, এবং শ্বাস ও প্রশ্বাস এই দুই কার্য্যের ব্যবধান বা সন্ধির মধ্যে যে সময়টুকু থাকে তাহাতে ক্রমশঃ ক্রমশঃ অতি দূর দূর স্থানে, ও শেষ সীমা পর্য্যন্ত রস ও রক্ত ও বায়ু যাতায়াত করে। পূর্ব্বে বলা হইয়াছে যে, ফুস্ফুসের রক্ত মোটা মোটা শিরার মধ্যে যাতায়াত-করিয়া শেষে পুনরায় ফুস্ফুসে প্রত্যাবর্ত্তন করে, হৃদয়ের রক্ত সমস্ত ছোট ছোট মায়ু মধ্যে যাতায়াত করিয়া শেষ হৃদয়ে প্রত্যাগত হয়। এইরূপে প্রতি শ্বাস প্রশ্বাসের সহিত সমস্ত রস রক্ত ও বায়ু আদি শরীরস্থ মোটা, সরু ও সূক্ষ্মাতিসূক্ষ্ম শিরা ও স্নায়ু সমূহের মধ্যে গিয়া আবার যথা স্থানে পুনরাগমন করে। ও তদ্বারা পরিপাক শক্তি, বুদ্ধি শক্তি, ও স্মৃতি শক্তি, ও পাশব শক্তির সংরক্ষণ হয়।

নাসিকা পথে বায়ু প্রবেশ করিয়া যে কেবল নাসিকার নিম্নস্থ প্রদেশ সকলের মধ্যেই বায়ু ও রক্তাদি সঞ্চরণ করে তাহা নহে, নাসিকার ঊর্দ্ধে,-মস্তক প্রদেশেও সেই বায়ুর কতক ভাগ প্রবেশ করে. ও বায়ুর প্রবেশ ও বিনির্গমের সহিত, মস্তিস্ক প্রদেশস্থ বায়ু সমূহও বিনির্গত হয়। ইহাতে মস্তিস্ক সতেজ থাকে ও কার্য্যক্ষম হয়।

• শরীরে শ্বাসের সহিত যে বায়ু প্রবেশ করে তাহাতে যে রক্তাদি কেবল স্ব স্ব নল মধ্যে প্রবেশ করে তাহা নহে। জলপূর্ণ পাত্রে যেমন পিচ্‌কারি ভরিতে গেলে কতক জল পিচ্‌কারির ডাণ্ডির টানের চোটে নলের মধ্যে চলিয়া যায়, কিন্তু পিচ্‌কারির নলের অপর মুখ খোলা না থাকাতে পিচ্‌কারি হইতে জল বাহির হইয়া যাইতে পারে না; শরীরস্থ শিরা মধ্যেও ঐরূপ ক্রিয়া হয়, তবে শরীরস্থ নলের নানা শাখা প্রশাখা দ্বারা নানা পথে প্রবাহিত হইয়া, শেষ ঐ রক্ত রস ও বায়ু সকল নিজ নিজ আধার স্থানে বা খোলের মধ্যে আসিয়া উপস্থিত হয়। শরীরেও সেই রূপ ক্রিয়া অনবরত হইতেছে। আকর্ষিত বায়ুর চাপে ফুস্ফুস্ ও হৃদয় হইতে রক্ত ও বায়ু বহির্গত হইতেছে বলিয়া ফুস্ফুস্ বা হৃদয় কখন রক্ত বা বায়ু শূন্য হয় না। কারণ রক্ত ও বায়ুপূর্ণ নল সমুদয় হইতে অনবরত কতকটা রক্ত ও রস ফুস্ফুসে ও হৃদয়ে পুনঃ প্রবেশ করিতে থাকে। এইরূপে ফুস্ফুস্

হইতে নিসৃত নল সমূহের মধ্যে কোন না কোন নল-দিয়া অনবরত রক্ত ও বায়ু নিসৃত হইতেছে আবার যেমন নিসৃত হইতেছে সেই সঙ্গে সঙ্গেই আবার নলের অপর মুখদিয়া অনবরত রক্ত ও বায়ু মূল আধারে পুনঃ প্রবেশ করিতেছে। এজন্ত ফুস্‌ফুস্ ও হৃদয়ে সদাই রক্ত ও বায়ু বর্ত্তমান থাকে।

ফুস্‌ফুস্ ২টী, একটী ডানদিকে ও একটী বামদিকে, বুকের হাড়ের নীচে অবস্থিত আছে ও বামদিক্ কার ফুস্‌ফুসের পাশেই হৃদয় যন্ত্র অবস্থিত আছে। এই হৃদযন্ত্র ও ফুস্‌ফুসের ন্যায় আকুঞ্চন ও প্রসারণ ক্ষমতা ধারণ করে ও এই হৃদযন্ত্রেও ফুস্‌ফুসের বায়ু প্রবেশ করিয়া হৃদয় হইতে যে সকল শিরা ও স্নায়ু নির্গত হইয়াছে তন্মধ্যে হৃদয়স্থ রক্ত ও বায়ু, স্নায়ু ও শিরার মধ্যে প্রবেশিত হইয়া সমস্ত শাখা প্রশাখায় সঞ্চারিত হইয়া পরিশেষে পুনরায় ঐ সকল রক্ত ও বায়ু হৃদয়ে পুনঃ প্রবেশ করে। হৃদয় কখন, রক্ত ও বায়ু শূন্য থাকে না। আবার আশ্চর্য্য এই যে এই দুটী ফুস্‌ফুস্ ও একটী হৃদয়ের মধ্যে পরস্পরের সম্বন্ধ এমনি সুচারুরূপে রাখা আছে, যে ইহারা প্রত্যেকে পরস্পরের সাহায্য ব্যতিরেকে কাজ করে না। ফুস্‌ফুস্ কাজ যদি বন্ধ করিল তো হৃদয় আর কাজ করে না; হৃদয় যদি কাজ বন্ধ করে তবে ফুস্‌ফুস্ আর কাজ করে না। ফুস্‌ফুস্ যখন বাতাসে ভরিয়া ফুলিয়া উঠে, হৃদয় তখন কোঁচ্‌কাইয়া যায়। আবার ফুস্‌ফুস্ কোঁচকাইয়া গেলে হৃদয় ফুলিয়া উঠে।

মানব দেহে বুকের মধ্যে দুটী ফুস্‌ফুস্ ও ১টী হৃদয়; এই তিনটী যেমন স্বর্ণকারের জাঁতার ন্যায় কাজ করিতেছে আর ইহাদের মধ্যে যে বায়ুর কার্য্য হয় তাহাতে Centrifugal Pump এর মত কাজ হয়। অর্থাৎ Centrifugal Pump এ যেমন মধ্যস্থলে চাকা ঘোরাতে চারিদিকে বায়ু সঞ্চারিত হয় ইহাদের মধ্যেও বায়ু সেইরূপ কাজ করে কিন্তু বাস্তবিক যে কোন চাকা ঘুরিতেছে এমন বোধ হয় না। Piston Pump এ যেমন Piston দ্বারা শক্তি প্রবাহিত হইয়া, শক্তি কেবল মাত্র দুই ধারেই সঞ্চারিত হইয়া দুই দিকে কাজ করে, ফুস্‌ফুস্ ও হৃদয় মধ্যে সে রূপ না হইয়া, চারিদিকে বা দশদিকে অথবা সর্ব্বাংশেই শক্তি চালিত হয়। বিশেষ চিন্তা করিয়া দেখিলে মনে হয় যে মূলাধারেও নাভি প্রদেশেও ঠিক ঐ রূপ কোন একটা Centrifugal force কাজ করিতেছে, কারণ মূলাধারেও নাভিপদ্ম হইতে সকল দিকেই শক্তি প্রবাহিত হয়, বলিয়া অনুমিত হয়।

মানব দেহ বা জীব দেহের কাজ, এত অধিক অত্যল্প সময়ের মধ্যে, এবং

ধারে এত কাজ ও এত রকম কাজ হইতেছে যে, সৃষ্টিকর্ত্তা জানিয়া শুনিয়াই শরীরের ভিন্ন ভিন্ন অংশে, ঐ রূপ Centrifugal Force দিবার সরঞ্জাম ও বন্দোবস্ত করিয়া উপযুক্ত যন্ত্রাদি স্থাপিত করিয়াছেন। যেন এই স্থানগুলি এক একটী Locomotive Station। এই সকল Station হইতে (force) শক্তি চালিত না হইলে, এত অল্প সময়ের মধ্যে, আঁখির পলক মধ্যে, এত অসংখ্য রকমের কাজ সমাধা হইত না।

মূলাধার যেমন একটী শক্তি পীঠস্থান, ফুস্‌ফুস্‌ ও হৃদয় তেমনি আর একটী বড় রকমের, প্রধান শক্তির পীঠ বলা যাইতে পারে। তৎপরে নাভিও সেইরূপ শক্তি পীঠস্থান; ইহা ছাড়া কর্ণ প্রদেশও একটী বড়, ছোট শক্তি পীঠস্থান তা বাদে নাসামূল, ও ব্রহ্মতাল এ দুটীও শক্তি পীঠস্থান সন্দেহ নাই। এই সকল শক্তির ভাণ্ডার, যেন অক্ষয় ভাণ্ডার, যতই খরচ হোক না কেন, ঠিক সেই পূর্ণ অবস্থা সর্ব্বদাই পাবে।

নাসামূলের রহস্য ও ব্রহ্মতালুর রহস্য ও কণ্ঠ প্রদেশস্থ শক্তি পীঠস্থানের কথা, ষট্‌চক্র ভেদ কালে যথাসাধ্য বর্ণিত হইবে। এখন শরীর তত্ত্ব লইয়াই পুঁথি বাড়াইতে গেলে এককালে পাঠকের স্মৃতি শক্তির উপর অত্যাচার ও চাপাচাপি হইবে। এই পর্য্যন্ত একটু হজম্‌ হইলে, আবার শরীর তত্ত্ব জানিবার স্পৃহা বৃদ্ধি হইলে, যদি বলা যায়, তো কিছু বেশী মিষ্ট লাগিবে। যে কাজই হয় না কেন, স্বচ্ছন্দে ও সানন্দে না করিতে পারিলে, ভাল হাঁসিল হয় না। আমার বুদ্ধিতে, ক্রমাগত শরীর শরীর ক'রে এক ঘেয়ে হয়ে গেলে, হয়ত এই খানেই পাঠক বই পড়া শেষ করিবেন। সেই ভয় হয়। মনে হয় যেন একই তরকারি দিয়ে, ভাত খেতে গেলে, ক্রমে মুখ মেরে আসে, ও আর ভাল লাগে না, এও তেমনি গোচ্‌। তবে যেমন একটা চাট্‌নির মত মুখ বদলাইবার, কিছু মধ্যে মধ্যে থাকিলে, যেমন তৃপ্তি পূর্ব্বক খাওয়া যায়; সেই রূপ আবল তাবল না হো'য়ে, একটু জ্ঞানের চাটনীর মত মাঝে মাঝে থাকলে পাঠকের ধৈর্য্য একটু অক্ষুণ্ণ থাকবে। এ্যাকেই. তো আমার পাণ্ডিত্য, তাতে দেখছি প্রায়ই এক বিষয়ের উপর বলতে গিয়ে, অসাড়ে বিষয়ান্তর ঘটবে। তবে মনে হয় যে, যে বিষয়ই বল না কেন, যোগশাস্ত্রের গোত্র ছাড়া না হ'লেই পাঠক ক্ষমা ঘৃণা করিয়া আমাকে তাড়াইয়া দিবেন না, তাই বলি যে, যোগ শাস্ত্রের সহিত সম্বন্ধ নাই এমন কোন শাস্ত্রই নাই। কারণ সত্য জ্ঞান যাহাতে নাই, তাহা শাস্ত্রই নহে। এবং সত্যজ্ঞান যোগ ভিন্ন পাইবার উপায় নাই। Invention বল,

Design বল, Discovery বল, সকলই জ্ঞানের কর্ম। Application (যোগ) না হইলে, অর্থাৎ বিষয়ে যুক্ত না হইলে, কি প্রকারে জানিবার বাসনা কৃতার্থ হইবে। বিষয়ে যুক্ত হইতে শিখিতে হইবে, নচেৎ মনে করিলেই বিষয়ে যুক্ত হইতে পারা যায় না। অদ্যাবধি যা কিছু সৃষ্টি রহস্য উপলব্ধি হইয়াছে; সমস্তই বোধহয় যোগীদের সমাধি ফলে, সেই সমাধির অবস্থা লাভ করিতে শিখিতে হইবে। তজ্জন্যই যোগ শাস্ত্র শিক্ষা। কি ঠিক, কি ভ্রম, তাহা শ্রীভগবান যোগীদেরই জানাইয়া দেন; যোগী মানে গায়ে ছাই মাখা, গেরুয়া কাপড় পরা, ও চিম্‌টা হাতে করা মানুষ নহে। যোগী অর্থে যিনি অভ্যাস দ্বারা, ঠিক রাস্তায় চিন্তা করিতে শিখিয়াছেন, ও যিনি ভ্রম ও নিজ সন্দেহ একদম শ্রীভগবানের নিকট হইতে জানিয়া লয়েন। জগৎ উল্টাইয়া যাইবে, কিন্তু যোগীর নিশ্চয় বুদ্ধির বিপর্য্যয় ঘটিবে না। যোগীকে বুঝান ছেলের হাতের মোয়া নয়। বাক্‌চতুর্দ্দী, ও ভয় যোগী মানেন না। তবে, দুঃখের মধ্যে যোগী মহাত্মা, সহজে গা ঘামান না। কোন সংসারি বিষয় গ্রাহ্য করেন না। সর্ব্ব বিষয়ে অতীত ভাব, কেবল চিদানন্দেই বিভোর। যোগী পুরুষ এক প্রকার ছোট খাট জীবন্ত দেবতা স্বরূপ জানিও, যোগী স্বাধীন পুরুষ, তিনি জগতে কখন কাহারো আশ্রয় বা সাহায্য লন না। এই পূর্ণ জগতে তাঁহারাই এক মাত্র বিভুসেবা করিয়া পুণ্য লাভ করেন। তাঁহার কিছুরই অভাব হয় না। কোন বিষয়ে যোগী পুরুষ আশক্ত হন না, তিনি কোন কর্ম্মে বদ্ধ হন না, সেচ্ছাচারী, অর্থাৎ আপন ইচ্ছামত অনাশক্ত ভাবে কাজ করেন ও কর্ম্মফলের তত্ত্বা রাখেন না, তিনি মায়ার অতীত, কাহার ও প্রতি তাহার ভালবাসা ও অনুরাগ নাই, আত্মপর বিচার নাই, কীটানুকীট হইতে দেবাদিদেব মহাদেব পর্য্যন্ত সবই তাঁর কাছে সমান। যোগী সোত শুদ্ধ, হিংসা শূন্য ও সদানন্দ পুরুষ। তাঁহার কার্য্যোদ্যম্ ব্যর্থ হইবার নয়। তাঁহার ক্ষুধা, তৃষ্ণা, নিদ্রা, শোক, ভয়, অলস্য থাকিয়াও নাই অর্থাৎ অভাব জনিত কষ্ট তাঁর ক্রক্ষেপে আসে না। তিনি কাহারও পক্ষপাতী হন না নিজে যা সত্য মনে করেন তাই করেন, তাঁর জাতি ভেদ নাই, সদাই সকলের প্রতি সদয় ভাব। ত্রিপুজয়ী পুরুষ, শরীরী বলিয়া আপনাকে বিপদগ্রস্ত মনে করেন, অন্য বিষয় কি কথা—এমন মহাপুরুষকে পাইয়া কে না ধন্য হয়; ইচ্ছা হয়, যথার্থ যোগীর বালাই লইয়া মরি। যোগীর ইচ্ছামৃত্যু হয় কিন্তু তাহাকে আত্ম হত্যা বলে না। যোগীর সহধর্ম্মিনী ও অপত্যাদি থাকিলেও নাই, কারণ যোগী তাঁহাদের নন্, তাহারাই তাঁহাকে ছাড়িতে চায় না। যোগী কথার

ভট্টাচার্য্য নন, কথা অমনই কন, সদা নির্জ্জন বাস খোঁজেন। সংসারী লোক যোগী হ'তে গেলে আগে সংসারে থেকে যোগের বর্ণপরিচয় অবগত হইয়া, সাধনা অভ্যাস করিতে সুরু কর, ক্রমে তাতে যদি আপনাকে সুখী মনে কর, তো আপনা হতেই সংসারে থাকিয়া যোগীর অবস্থা পাবে। ক্রমে দেখিবে যে পাপ সংসার তোমাকে পরিত্যাগ করিয়াছে, তখন যথা ইচ্ছা তথায় থাকিয়া বিভুর কাজ কর ও সচ্চিদানন্দ হবার চেষ্টা কর। কাল্কা যোগী গাঁড়মে জটা ঢের আছে, তাহারা ধর্ম্মের ও সংসারের আপদ বালাই। বিদ্যা নাই, কুলোপানা চক্কোর, নির্গুণ আদার ত্রিগুণ ঝাল। পেটে ভাত নাই মলদ্বারে সিন্দুর। বর্ণপরিচয় হয় নাই, ব্যাকরণের ব জানেন না, পাঠশালার ধার দেও কখন যান নাই, ব্রাহ্মণ বলেন কিন্তু হয়ত গায়ত্রী জানেন না, আবার এদিকে বিগ্রহাদি পূজা করেন। পূজার মন্ত্র তন্ত্র কিছুই জানেন না। দীর্ঘ ফোঁটা, তিলক সেবা আছে টীকির আধাড়, গলায় মালা আবার সঙ্গতিপন্ন হইলে রুদ্রাক্ষের মালা গলায় দেখা যায়; কেউ কেউ রুদ্রাক্ষের মালা হাতে তাবিজের মত বাঁধেন। সকার বকার বক্তৃতার টাক্নি দেন; একটি তাম্র পয়সা বা এক ( Niokel )এর একানীর জন্য খুনো-খুনীও হয়। যেচে আপনাকে ভোজনের নিমন্ত্রণ করিতে বলেন। পূজার জন্য কোন দ্রব্যাদি দেবতাকে উৎসর্গ করিতে দিলে সমুদয় টুটু ঢেলে নিয়ে নামমাত্র জিনিস প্রসাদরূপে পাত্রে ফেলিয়া রাখেন। নিমন্ত্রণ করিলে ঢোবেজীর আহারের পরিমান। আবার সুধু তা নয়, ছাঁদন চাই, সেও প্রায় ২।৩ জনের খোরাক; না পেলে রাগ ও গালাগালী। আবার যার বিবাহ হবার ক্ষমতা হয় নাই বা বিবাহিতা স্ত্রীর বিয়োগ হইয়াছে, তাহাদের একটী করিয়া সেবাদাসী বা জলপাত্র প্রায়ই আছে। তা সেটী কুর্ম্মী বা মেতর জাতী। এইরূপ যোগী তো প্রায়ই তীর্থস্থানে দেখা যায়। আবার যারা তীর্থস্থানে স্থাপিত বিগ্রহের পুরোহিত, তাঁহাদের মধ্যেও ৮৵১০ সাড়ে পনের আনা ভাগ প্রায় এই রূপই। কচিৎ শতকরা ২।৪টী পুরোহিত, নামাজ্ঞ-মানে পুরোহিত বলা যেতে পারে। এই সকল সমাজের আদর্শ লোক থেকে সত্য জ্ঞান কিরূপে প্রচার হয়, তা জানি না। তীর্থস্থান বর্ণনা করিতে গেলে শরীর রোমাঞ্চিত হয়; তীর্থস্থানে দেখিবার যে কি আছে তাহা জানি না, তবে যে একেবারে নাই তাও বলিতে পারি না। তবে দেখার মত দেখবার জিনিষ যত থাক্ বা না থাক্, যা সহজে দেখা যায় তা বলিতেছি—ঠক, জুয়াচোর, চোর, অত্তুর, চতুর, কানা, খোঁড়া, ন্যাংড়া, নুলো, বাউন্ডুলে, ডাকাত, গুণ্ডে, গেঁজেল,

গলগণ্ডযুক্ত, বামন, বিকলাঙ্গ, জীর্ণ, অসম্ভব মোটা, অগণ্য ভিক্ষুক, সেচ্ছা দানের প্রতীক্ষা না করিয়া একরকম কেড়ে বিগড়েই খায়। পঠনের বস্ত্র গায়ে রাখা দায় হয়। আবার যারা সম্ভ্রান্ত বণিক্ তাহারা শতকরা ৩০০ টাকা লাভ করেন, কতক বা দরে মারেন কতকবা ওজনে মারেন ও কতক গুনতিতে মারেন। আবার ভিক্ষুক এমন তেমন নয়। সকলেরই প্রায় ২০০।৫০০ টাকা মজুত দেবালয়স্থ লোকদের কাছে জমা আছে। সে টাকা আর তাদের উপভোগে আসিবার সম্ভাবনা নাই। তীর্থস্থানে অনেক পাণ্ডা, তাদের মধ্যে ২।৪ জন আগন্তুকের কিছু উপকারে আসে বটে। কোথায় তীর্থস্থানে গিয়া পুণ্য সঞ্চয় করিবে, না সেখানে পাপই সঞ্চয় ভূরি পরিমানে হয়। দেব মাহাত্ম্যে অরুচি জন্মে। তবে ভাল লোক যে নাই তাহা নহে। দুই চারটী ভাল লোকও আছেন। যে সকল মহাত্মা এই সকল দেবালয় স্থাপনা করিয়াছেন তাঁহারা ধর্ম্মপ্রাণ ও সৎ হইলেও, কালবশে ঐ সমস্ত বিগ্রহাদি, স্থানীয় কর্ম্মচারিদের সম্পত্তি স্বরূপ হইয়াছে। পয়সা না দিলে দেবতার মন্দিরে ঢুকিতে পাওয়া যায় না। ইদানীং ৺রামকৃষ্ণ পরমহংস দেবের উদ্যোগে বা আদেশে প্রায় সকল তীর্থ স্থানেই বিদেশী,—দুঃখী যাত্রী ও বিপন্ন লোক দিগের নিঃস্বার্থ উপকারার্থে হাঁসপাতাল ও সেবাশ্রম স্থাপিত আছে। বিস্তর লোক তাহাতে কত উপকৃত হয় তা বলা যায় না। এখন ধর্ম্ম কি, তাহা আলোচনা করিতে পাঠকের অনুমতি চাই, কারণ ধর্ম্ম কি, তা না জানিলে, কি প্রকারে তার নিয়ম পালন করা যাবে। ধর্ম্মের উপকারিতা কি তাহা জানা দরকার, এবং উপকারী জিনিস কিভাবে অপকারী হয়, তাহা জানা আবশ্যক। যোগশাস্ত্র সত্য ধর্ম্মের ও সত্যজ্ঞানের বিকাশক। ন্যায়শাস্ত্র পাঠে সত্যজ্ঞান লাভ হয় না। সত্য জ্ঞান উপলব্ধি হ'লে তবে ন্যায় অন্যায় বিচার করা যায়। তাই আগে যোগ অভ্যাসদ্বারা দর্শন শক্তির উত্তেজনা করতে হয়। যোগ ভিন্ন ঠিক দর্শন হয় না। এই ধর্ম্মাধর্ম্ম লইয়া অনেক তর্ক বিতর্ক হয় এবং বক্তৃতা ও তর্কের বিচারের তরঙ্গে কেমন করিয়া সত্যপথ, ভ্রান্ত বলিয়া ত্যজ্য হয়, তাহা জানা আবশ্যক।

---

## ধর্ম্ম।

বর্ত্তমান কালের গত ৬৩ বৎসর ব্যাপিয়া যে অভিজ্ঞতা লাভ করিয়া এই জানোয়ার তৈয়ারি হইয়াছি তাহা জানিতে পারিলে অনেকের চক্ষু খুলিবে

ও আমার পরিক্ষীত বিষয় গুলির আর হয়ত পরীক্ষা করবার আবশ্যক হবে না।

ধর্ম্ম, কথা একটা, এবং ইহার মানেও একটা হওয়া দরকার। ধর্ম্ম ত একটা জিনিস বই কতকগুলো জিনিস হতে পারে না। ধর্ম্ম তো, এক প্রকৃতির ধর্ম্ম; যার পরিবর্ত্তন নাই, ও সকলের পক্ষে নিরপেক্ষ ভাবে কাজ করে ও সেই জন্য প্রকৃতির ধর্ম্মই পূর্ণ আর সমস্তই অপূর্ণ। মানুষের কৃত যে সব জিনিস ধর্ম ব'লে অভিহিত হয়, তাহা অপূর্ণ ও সকলের পক্ষে সমান ভাবে পালনীয় নহে। প্রকৃতির ধর্ম্ম বুঝিয়া চলিলেই মানুষের বশ্ আছে; তবে আর অন্য ধর্ম্ম কি হতে পারে। যে ব্যাপারে প্রকৃতির ধর্ম্মের সহিত বিরোধ উপস্থিত হয় তাহা ধর্ম্ম নহে, অধর্ম্ম, এই তো আমার ধারনা। বেদ, স্মৃতি, উপনিষদাদি পাঠ আমার হয় নাই, দুই চারি খানী বাঙ্গলা ও ২।৫ খানী ইংরাজী পুস্তক ভিন্ন আর অধিক পুস্তক আমার পাঠ হয় নাই। তবে শ্রীভগবান আমাকে যে সামান্য দর্শন শক্তি ও বিচার শক্তি দিয়াছেন তাহার বলেই নানা বিপদ আপদ হইতে উদ্ধার পাইয়া এই অবস্থা প্রাপ্ত হইয়াছি। শুনিয়াছি বেদাদি শাস্ত্রে কর্ত্তব্যা-কর্ত্তব্য কর্ম্ম ও তাহার ফলাফল লিখিত আছে ও ব্রহ্ম হ'তে বেদ, ও স্মৃতি, শাস্ত্র উক্ত; তাই বেদমত অকাট্য। তাহা হইলেও আমি মনে করি বেদ ধাঁধাঁবাঁধি এমন কোন কথা বলেন নাই, যেটা সর্ব্বস্থানে ও সর্ব্বাবস্থায় ও সকলের পক্ষে সেই এক প্রথাই ও মিমাংসা চলিবে। মোটের উপর বেদের শিক্ষা ও উপদেশ অকাট্য হইলেও, কাজের অঙ্গ প্রত্যঙ্গ ভেদে এবং দেশ কাল ও পাত্র ভেদে ও গ্রন্থে লিখিত বিচার ফল পাঠকের বোঝবার দোষে, প্রভিন্ন হইতে পারে, হয় ও হওয়াই কামনীয়। অবশ্য স্বয়ং ব্রহ্মোপদেশ মিথ্যা হইবার নয়। কিন্তু এই গোঁড়ামী বুদ্ধি সত্বেও, মানুষ আপন আপন মনের প্রকৃতির অনুযায়ী, বিচারের পক্ষপাতী হয়। ও তাহাতে আমাকে নাচার হইয়া প্রস্থ বিচারে, বিপ্লব ঘটাইতে বাধ্য হইতে হয়। বেদাদি গ্রন্থ পূর্ণ জ্ঞানদায়ক, তাহাও জানি, কিন্তু আমার দুর্দ্দান্ত অহংকার বুদ্ধি যে সেই ভগবৎ সৃষ্টির পূর্ণতার বাহিরে, তাহা মনে করি না। কারণ আমি সৃষ্টবস্তু, কখনই সৃষ্টিছাড়া হইতে পারি না। জগতের সকল বস্তুগত চৈতন্য শক্তির সহিত ধরিলে, যে আমার সীমাবদ্ধ চৈতন্য, সেই পূর্ণ চৈতন্য শক্তির কোন অংশানুঅংশ নহে, তাহা স্বীকার করিতে গেলে, আমার অহংকার ক্ষুন্ন হয়। সেও কি প্রাণ থাক্‌তে সহ্য করা যায়। আমি কি কেও কেটা? কেষ্ট বেষ্টর ভেতর নহি? তাও কি হয়; তবে আমার বিচার ও পাণ্ডিত্য সাধক মণ্ডলীর অনুমোদিত না হইলে, আমাকে অবশ্য নিজ বিচার বদলাইতে হইবে।

জাতে আমি রাজী। এই বুড়োবয়সে, দাবড়ির ভয়ে, হাঁকে, না বলা, আর নারে হাঁ বলা, যুক্তিযুক্ত বোধ করি না। তবে প্রমাণের কাঁটা লাগাম, আমার দুরন্ত বুদ্ধির মুখে দিয়ে, যদি টান্‌তে পারো, তবে অবশ্য তোমার মতে মত দিব। সকল নিয়মের ব্যতিক্রম (exception) আছে। আবার অবস্থা ক্রমে, ব্যতিক্রমের ভাগও এত বেশী দেখা যায় যে, তখন ব্যতিক্রমটাকেই মূল নিয়ম ধরিয়া, প্রকৃত নিয়ম বা শিক্ষাকে ব্যতিক্রম (exception) মনে ক'রলে ক্ষতি হয় না। মূর্খ ব'লে, সকল সময়ে, মনের ভাব পূর্ণরূপে ব্যক্ত করতে পারি না ব'লে যে, মনে কিছু কিছু হোচ্ছে সেটা কতকটা বুঝতে পারি ব'লে, আমার প্রকৃতির অভিমত বিচারকে প্রাণের সহিত জলাঞ্জলি দিয়া, অপরের বিচারে ব্যাপটাইজ্ হোতে চাই না। ব্যাপটাইজ্ হবো, তো প্রাণের সহিত, তা না হলে, মহম্মদের তরবারির ভয়ে, হিন্দু ভাই, যে নেড়ে ভাই হবে, কি নেড়ে ভাই, হিন্দু ভাই হবে, তা ঠিক মনে করি না। বরং অপরের বিচারকে যাঁকোড়ে গ্রাহ্য করিব। তবু খুব পরীক্ষা না ক'রে, নিজ বুদ্ধিকে পর-বিচার-প্রসংশায় অনুরাগী হইতে দিব না।

আমাদের দেশে নিত্যকর্ম্ম করণ পদ্ধতিকেও ধর্ম্ম কর্ম্ম বলে। ভারতবর্ষ স্বাধীন অবস্থায়, আমাদের সমাজেরও কাজের স্ফূর্ত্তি ছিল, এবং স্থানীয় দ্রব্যাদির সেরূপ গৌরব ও সুলভতা ছিল, এখন সেরূপ না থাকায়, আর সেরূপ নিত্যকর্ম্মের বাঁধাবাঁধি নাই, হইতেও পারে না। আগে শাস্ত্র জ্ঞান, সাহিত্য জ্ঞান, বিচার ক্ষমতা, ন্যায় পরতা, গুরু ভক্তি, পিতৃ মাতৃ ভক্তি ও জাত্যাভিমান ও গর্ব্ব ছিল, এখন স্বার্থ-পরতা, অভক্তির প্রবল ভাব ও দেশীয় সাহিত্য, বেদধর্ম্ম, ও জাতিগত ব্যবসা বাণিজ্য, লয় প্রাপ্ত হইয়া, রাজাজ্ঞানুসারে, হিন্দু রীতি ও পাশ্চাত্য শিক্ষা ও রীতির খিচুড়ীর পাঁকের মত হইয়া একটা রীতি নীতির জগাখিচুড়ি হইয়া গিয়াছে। কাজেই আজকাল পুরাকালের কার্য্য করণের উপর লোকের তত আস্থা দেখা যায় না।

ধর্ম্ম অর্থে গুণও বুঝায়। জড় বস্তু নিজ ধর্ম্ম বা গুণ, অক্ষুন্নভাবে, পালন করে। আগেও যেভাবে করিয়াছে, এখনও সেইভাবে করিতেছে। বীজ হইতে বৃক্ষাদি উৎপন্ন হয়। বীজ জানে, যে কি নিয়ম পালিত হইলে, তাহাকে অঙ্কুরিত হইতে হইবে। এবং মাটীও জানে যে, কি নিয়ম পালিত হইলে, তাহাকে বীজকে অঙ্কুরিত হইতে সহায়তা করিতে হইবে। যদি শুষ্ক মাটিতে কতকগুলো বীজ রাখিয়া দেও, অথবা কতকগুলি প্রস্তরের সহিত একটি বস্তায় কতকগুলি বীজ বাঁধিয়া দেও, তাহা হইলে শত বৎসরেও সেই বীজ

হইতে বৃক্ষাদি জন্মিবে না। আবার কতকগুলি বীজ, একটা গেলাসে জল দিয়া ভিজাইয়া রাখ, ২।৩ দিনের মধ্যে বীজ অঙ্কুর বাহির করিবে বটে, কিন্তু মাটী পায় নাই বলিয়া, সে অঙ্কুর মরিয়া যাইবে। আবার অনেক জল দিয়া, ৫।৭ দিন বীজগুলি ডুবাইয়া রাখ, দেখিবে বীজ পচিয়া যাইতেছে। তবে মাটী খুঁড়িয়া বীজ ছড়াইয়া তাহাতে রসা রসা করিয়া জল দিলে, বীজ সহজেই অঙ্কুরিত হইবে, এবং বৃক্ষও জন্মিবে। এস্থলে দেখা যাইতেছে যে, বীজ জানে যে কি নিয়ম পালিত হইলে, তাহাকে অঙ্কুরিত হইতে হইবে, এবং মাটীও জানে যে বীজ হইতে অঙ্কুর নির্গত করিতে হইলে তাহাকে কি প্রকারে সাহায্য করিতে হয়। এ ছ'ল জড় জিনিসের ধর্ম্মপালন কিন্তু জড় হইলেও, নিয়ম পালনের একটু ব্যতিক্রম হইলেই, তাহারা অভিমত কাজ করে না। আমরা যাহাকে অচেতন পদার্থ বলি, চলৎশক্তি বিহীন বলিয়া, অচেতন হইলেও, তাহাদের জাতিগত ও প্রকারগত চৈতন্য আছে, এবং সেই চৈতন্যবলে তাহাদের গুণ বা ধর্ম্ম তাহারা অক্ষুন্ন রাখিয়া কাজ করে।

ধর্ম্ম কি, ইহা বর্ণনা করা কি আমার মত মূর্খ ও ভণ্ডের কাজ। এত বৃহৎ বিষয়ের কিবা জানি; কি বলিব, বা কি লিখিব তাহা জানি না। এমন কোন পুস্তকাদিও কি জানি, যা থেকে চুরি করে, না হয় নকল ক'রে, পাঠককে বলি যে, এ আমি লিখেচি বা বল্‌চি। জান্‌বার মধ্যে এইটুকু জানি যে, ধৃ ধাতু থেকে ধর্ম্ম হইয়াছে। ধৃ মানে পোষণ করা। অতএব ধর্ম্ম মানে যিনি পোষণ করেন, অথবা আমি যার পোষকতা করি। এই জিনিসটা কি কোন মানুষ, না অন্য কোন কিছু যাহার প্রাণ আছে বা স্বরূপ আছে। কৈ এমন তো কোন কিছু আছে বলিয়া বোধ হয় না, যে বস্তুটা বা বিষয়টা বা জীবটীকে ধর্ম্ম বলে। অথচ যখন ধর্ম্ম ব'লে একটা কথা আছে তখন তার ভাব উপলব্ধ না হোলে কখন সে কথার সৃষ্টি হইত না। ঘোড়ার ডিম্ হয় না, তবে কথা আছে, ধর্ম্মও কি ঘোড়ার ডিম, কি আকাশ কুসুমের ন্যায়, অস্তিত্ব হীন জিনিস বা ভাব। তাও নয়; ধর্ম্ম বল্লে যে ভাব মন গ'ড়ে ল্যায়, তা বোধ হয় আর কিছুই নয়, তবে কেবল কতকগুলি কর্ম্মের নিয়মাবলি, যাহা পালন করিলে, অর্থাৎ, সে নিয়মানুযায়ী কাজ করিতে পারিলে, কাজও সুসম্পন্ন হয় এবং বিঘ্ন বাধা হয় না বা কম হয়। যেমন আহারের নিয়ম, নিদ্রার নিয়ম, পড়িবার নিয়ম, কোন অন্যকাজ, যেমন কাপড় বুনিবার নিয়ম, প্রার্থনা করিবার নিয়ম, আঁক কষিবার নিয়ম, যে নিয়মে ঋতু পরিবর্ত্তন হয়, চন্দ্র উঠে, সূর্য্য অস্ত যায়, তিথি নক্ষত্রাদির নিয়ম, বিচার করিবার

নিয়ম, চাষ করিবার নিয়ম, Gas তৈয়ারি করিবার নিয়ম, যোগ করিবার নিয়ম, ইত্যাদি ইত্যাদি; কোন কাজ করণের প্রণালী, যাহাতে কর্ম্মকর্ত্তার সুবিধা মতে কাজ সুসম্পন্ন হয়, ও কোন অপকার, লোকসান বা ক্ষতি হয় না। এতাবৎকাল যত কাজ হইয়াছে তাহার করণ প্রণালী, যে প্রথম হইতেই একবারে পাকা নিয়মে হইয়াছে তাহা বোধ হয়, হয় নাই। একজন এক রকম করিয়া করিল, আর একজন অন্য রকমে করিল, এই রকমে কাজ করণের প্রণালী ভেদ, ক্রমশ কার্য্যকারীদের ভিতর পরিক্ষীত হইয়া, ক্রমশ ক্রমশ উন্নতির পথে উঠিয়া, উপস্থিত কালে যে প্রণালী মতে কোন কাজ হয়, সেই নিয়ম পালনকে ধর্ম্ম বলে। জগৎ পরিবর্ত্তনশীল, অতএব মানব কৃত নিয়ম বা ধর্ম্মও পরিবর্ত্তনশীল না হ'লে চল্‌বে না। আগে যেখানে জল ছিল, এখন সেখানে জমি বাহির হইয়াছে। আগে যেখানে পাহাড় ছিল, এখন সেখানে সহর হইয়াছে ইত্যাদি জগতের পরিবর্ত্তনের সঙ্গে ধর্ম্ম কর্ম্মও অনেক পরিবর্ত্তন হইতেছে। লোক বর্ত্তমান কালের নিয়ম পালন করে, কেন না, তাহাতে নিজেরই সুবিধা ও উন্নতি হয়; যদি তোমার নিজের সুবিধা বা উন্নতি না হয়, তবে তোমার পক্ষে অন্য নিয়ম আবশ্যক; কাজেই লোক বিশেষে, অবস্থা ভেদে ও কাল ভেদে, ধারা বাঁধা নিয়মেরও পরিবর্ত্তন আবশ্যক। তবে কতকগুলি বিষয় আছে যাহা সর্ব্বাবস্থায় ও সকলের পক্ষে একই ভাব থাকে, কোন পরিবর্ত্তন হয় না। ইহাকেই বলে প্রকৃতির নিয়ম বা ধর্ম্ম Absolute truth, or naked truth, অর্থাৎ সত্য যা, তাহার পরিবর্ত্তন হয় না। যেমন জীব মাত্রেই মরণশীল; উত্তাপ অগ্নি হইতে সঞ্জাত; বাতাসে—Nitrogen থাকিবেই; অগ্নির দাহিকা শক্তি আছেই, জগৎ উন্নতশীল। উন্নতিরও অন্ত নাই। মানুষ যে উন্নতির চরম অবস্থায় উঠিয়াছে, তাহা নহে, যতই বহুদর্শিতা জন্মিতেছে ততই একের চেয়ে অপরের উন্নতা বোধ করিয়া, মানুষ ক্রমশই উন্নতি পথে অগ্রসর হইতেছে। পাশ্চাত্য দেশের লোকেরা এতদ্দেশীয় লোক অপেক্ষা বেশী Materealist; ও তাহারা বাণিজ্য ও বিজ্ঞান শাস্ত্রে আমাদের অপেক্ষা বেশী উন্নতি লাভ করিয়াছেন; কাজেই এই দুই বিষয় আমাদের শিখিতে হইলে তাহাদের কার্য্য প্রণালী জানিতে হইবে। কিন্তু আধ্যাত্মিক জগতে ইউরোপবাসীরা হিন্দু অপেক্ষা অনেক নীচে আছেন।

বর্ত্তমানকালে ধর্ম্ম শব্দ উচ্চারণ করিলেই যেন বিশুদ্ধ আধ্যাত্মিক ভাব মনে আসে। কিন্তু এই বিশুদ্ধ ও ঐশ্বরিক ভাবের সহিত, ধর্ম্মের

কোন সংশ্রব নাই। সৃষ্টিকর্ত্তা সৃষ্টিকালে বলেন নাই যে, যাহারা আমার গুণ গান বা খোষামোদ, বা কেবল দিবা রাত্র আমার উপাসনা বা আরাধনা করিবে; তাহাকেই আমি ধার্ম্মিক জ্ঞানে মোক্ষপদ দিব। মানুষ স্ব স্ব এবং আপন জাতির উন্নতি ও সুখ স্বচ্ছন্দের জন্য, জ্ঞান উপার্জ্জন করিবার জন্যে নিয়ত চেষ্টা করুক; ও ঈশ্বরের সৃষ্টির ধারা ও কার্য্যকরণ প্রণালী দেখিয়া নৈপুণ্যের সহিত কার্য্য করুক; এই তাঁর ইচ্ছা। ধর্ম্মের সহিত ঈশ্বরের প্রতি অনুরাগের কোন সম্বন্ধ নাই। প্রকৃতির কার্য্য কলাপ দেখিয়া তুমি শিক্ষা লাভ কর, বা যে কোন উপায়ে পার জ্ঞান লাভ কর, তাতে ঈশ্বরের কিছু এসে যায় না। তবে প্রকৃতি হইতে শিখিতে পারিলে কুসংস্কার জন্মিবে না ও ভুল শিক্ষা হবে না, আর অন্যত্রে শিক্ষা করিতে গেলে ভুল হোতে পারে ও অনেক বৃথা পরিশ্রম করিতে হইবে।

কাজ কর্ম্ম প্রণালী যাহা আমাদের পুরাকালের বেদশাস্ত্রে লেখা আছে, সে সকল বোধ হয় আজ কাল আর তত খাটে না। অবস্থাভেদে দেশে রীতিনীতি ও অনেক ভেদ হইতেছে। তৎসঙ্গে মানসিক বল, শারীরিক বল, সামাজিক বল, বুদ্ধি ও বিদ্যাবল, ও রুচির অনেক বদল হইয়াছে সন্দেহ নাই। আমরা যে বলি, ধর্ম্ম ভাবিয়া কাজ কর, তার মানে, যা তোমার কর্ত্তব্য বোধ হয়, তাই কর। এখন কর্ত্তব্য কি, স্থির করা দরকার। তদর্থে ও পণ্ডিতেরা বলিয়াছেন, "তোমার প্রতি যেরূপ ব্যবহার করিলে তুমি সন্তুষ্ট হও, তুমি অপরের প্রতি সেইরূপ ব্যবহার কর।" এই হোলো সামাজিক নিয়ম বা ধর্ম্মের সার।

মানুষ ও ক্ষিত্যপতেজ মরুদ্ব্যোম হইতে জাত। এ জন্য প্রকৃতির নিয়ম সকল মানবজাতীর উপর এতাবৎকাল পর্য্যন্ত সমভাবে তাহাদের নিয়ম পালন করিতেছে ও নিয়ত করিবে। এই সকল প্রকৃতির নিয়ম এক প্রকার সজীব নিয়ম। ইহারা আপনা আপনি জানিতে পারে কখন কি কাজ করিতে হইবে। ও ইহাদের কার্য্য করণ প্রণালীর শাসন করিবার জন্য ম্যাজিষ্টার বা এডমিনিষ্টের বা গভর্ণর আবশ্যক করে না। প্রকৃতির নিয়ম নিচয় পরস্পর এমন সদ্ভাবে কাজ করে যে কেহ কাহার উপর কোন কিছু বলিবার বা করিবার আবশ্যক করে না। ইহারা এত নিষ্ঠুর ভাবে নিয়ম পালন করে যে, মানুষ জানিয়াই হোক, আর অসাড়েই হোক প্রকৃতির নিয়ম ভঙ্গ করিলেই প্রকৃতি তাহাকে শাস্তি দেন। তুমি গরমের উপর ঠাণ্ডা লাগাও দেখিবে তোমার সর্দ্দির অসুখ হইয়াছে; তুমি হয়ত হঠাৎ অজ্ঞানে এরূপ করিলে, কিন্তু প্রকৃতি তা বড়ায়

করিয়া তোমাকে মাপ করিবেন না। অক্ষুধায় আবার খাও, দেখ পেটে অসুখ হয় কিনা। শরীর অপরিষ্কার রাখ, দেখ শরীরে ফোড়া পাঁচড়া ইত্যাদি হইবেই হইবে। প্রকৃতির ধর্ম্ম প্রকৃতি করিবে। জানিয়াই হউক আর না জানিয়াই হউক, যদি অগ্নিতে হাত পড়ে, তবে অগ্নি হাত পোড়াবেনই পোড়াবেন। হাজার ভয়ই দেখাও, কাকুতি মিনতি কর, অথবা ঘুষ দিতে চেষ্টা কর, কিছুতেই অন্যথা হবে না। প্রকৃতির নিয়মের বদল নাই, হয় নাই, ও হবেও না। কিন্তু মানুষের কৃত নিয়মাদি, দেশ কাল ও পাত্র ভেদে, পরিবর্ত্তনশীল হয়। এক রাজা এক নিয়ম করিলে, কিছু দিন পরে আবার হয়তো তিনিই তাহা পরিবর্ত্তন করিলেন, অথবা তার পরবর্ত্তী রাজা পরিবর্ত্তন করিলেন। সেইরূপ সমাজের নিয়ম, পূজা পাঠের নিয়ম, ও মানব কর্ম্মের নিয়ম, পরিবর্ত্তনশীল জানিবে। বেদাদি শাস্ত্রে, যে সকল ধর্ম্ম ও কর্ম্মের নিয়ম আছে, বোধ হয় তাহার অধিকাংশ, তৎকালের অবস্থা বুঝিয়া করা হইয়াছিল। শুনিয়াছি বেদের ব্যাখ্যা বিবিধ প্রকার এবং কর্ম্ম ও কর্ম্মফল তাহাতে স্পষ্টরূপে বর্ণিত আছে। ব্যাখ্যা বিবিধ প্রকার কেন হইল, ইহার উত্তর কে দিতে সক্ষম। তবে কি dog মানে কুকুর হয়, বিড়াল হয়, মানুষ হয়, ইট হয়, কাপড় হয়, দুর্গা হয়, কালী হয়; এ রকম হ'লে, অবশ্য বিবিধ হ'তে পারে, কিন্তু বোধ হয় তা নয়। বেদবক্তার যে ভাব ব্যক্ত করবার উদ্দেশ্য, তাহা না জানিয়া পণ্ডিতগণ নিজ নিজ প্রকৃতির অনুযায়ী নিজ স্বার্থসিদ্ধির অভিপ্রায়েও পাণ্ডিত্যাহংকার প্রচারার্থ আসল বেদবক্তার অভিপ্রায়কে ভ্রষ্ট করিয়া নূতন ভাবের সংস্কারের সৃষ্টি করিয়াছেন। বোধ হয় পণ্ডিতগণ ক্রমে জানিতে পারিয়াছিলেন যে, অবস্থান্তরে, যে ভাবে আগে দেখা হইয়াছিল ঠিক সেই অবস্থা না হলে, সে কাজ ঠিক সেই রকম হয় না। অমুক ঋষি অমুক প্রকার কোন যজ্ঞ বা ব্রত করিয়া এই ফল পাইয়াছিলেন, তাই ব'লে যে আমি সেই প্রকার করিয়া সেই ফল পাইব তাহার নিশ্চয় কি আছে? আরো প্রথম কথা, আমার শারীরিক বা মানসিক ক্ষমতা বা অবস্থা ঠিক সেই ঋষির মত কিনা তাহা জানি না। তার পর তিনি যে ভাবে যে-সংযোগে, যে মুহূর্ত্তে সেই কাজ করিয়াছিলেন আমি ঠিক সেই সেই সমস্ত অবস্থা অক্ষুন্ন রাখিয়া করিয়াছি কি না যদি করিয়া থাকি তবে ঠিক সেইরূপ ফল কেন হইবে না। কবে গ্রহণ হইবে তাহা সূর্য্যগ্রহণ কি চন্দ্রগ্রহণ এবং কোন প্রদেশে হইবে তাহা গণনা দ্বারা জ্যোতিঃশাস্ত্র পাঠে জানা যায় এবং গাছকে আটে নিয়া গুণ করিয়া যে ফল হয় তাহা সকলেই সকল সময় সমান উত্তর পাইবেন। এই সকল বেদের নিয়ম

সূত্র ও উপদেশ ও ইতিহাস কি ঠিক সেইরূপ শাস্ত্র, অঙ্কশাস্ত্রের ন্যায় অভ্রান্ত হতে পারে, তা কখনই না। তবেই হ'লো বেদের অর্থ দ্বিবিধ হতে পারে না; তবে অবস্থার পার্থক্যহেতু কর্ম্মফল আলাদা হয়। তুমিও যে পুস্তক পড়িতেছ আমিও ঠিক সেই পুস্তক, একই গুরুর কাছে, একই সময়ে পড়িলাম, তবে হয়ত তোমার বুদ্ধির কেন বেশী বিকাশ হইল; আমারইবা তা হইল না কেন? এইরূপ অনুসন্ধান দ্বারা ঠিক জানিবে যে পার্থক্য কিসে হয়। ধর্ম্মের উপদেশ বিবিধ প্রকার কেন হয়, ও উপদেশের বিষয়ই বা এত অধিক কেন; এক হইতেই দুই, দুই হইতেই তিন, ইত্যাদি সংখ্যা বোধক শব্দ, আলাদা হইলেও প্রত্যেকের পরস্পরের সহিত মিল বা সম্বন্ধ আছেই আছে।

সৃষ্টির সমস্ত বস্তুই পরস্পরের সহিত অতি নিকট সম্বন্ধসূত্রে আবদ্ধ; একমাত্র চৈতন্যসূত্রেই, সমস্ত মালা গাঁথার মত। যদি আমি নিজেকে বুঝিয়া থাকি, তবেত সমস্ত সৃষ্টিকাণ্ডই বুঝিতে পারিব। যে মাল মসলায় আমি প্রস্তুত হইয়াছি, তাছাড়া অন্যকোন মসলায় কি অন্য বস্তু সৃষ্টি হইয়াছে? কখনই নহে। আমাতেই gasএর কাহিনী আছে, আমি তাহা জানি না। আমাতেই জল আছে, অথচ আমি জানি না; আমাতেই অগ্নি আছে তা আমি জানি না; আমাতে হীরা আছে, তাহা আমি জানি না। হীরা তো (কয়লা) carbon বৈ আর কিছুই নহে। যে মসলা দিয়া আমার বুদ্ধি সৃষ্টি হইয়াছে, সেই মসলা দিয়াই শূকরের বুদ্ধি সৃষ্টি হইয়াছে, এটা নিশ্চয়; তবে কোন্ মসলা আমাতে কতভাগ বেশী আছে, ও কোন্ মসলার কতভাগ শূকরে বেশী আছে, তাহা আমি জানি না। বৃক্ষে ও আমাতে তুলনা করিলেও, দেখিবে যে উভয়ের প্রস্তুত করণে একই রকমের মসলা লাগিয়াছে, তবে আমাতে হয়ত যে মসলা যে ভাগে আছে, বৃক্ষে সে মসলা সে ভাগে নাই; হয় আমার চেয়ে কম, অথবা আমার চেয়ে বেশী আছে। ঈশ্বর এক বই দুই নয়; তখন ঈশ্বর বুদ্ধি, কি প্রকারে, নানাবিধ হইতে পারে।

শাস্ত্রে কথিত আছে যে, পূর্ব্বে ঈশ্বর একই ছিলেন, আবার কেহ বা বলেন পূর্ব্বে কিছুই ছিল না। তারপর তিনি বহু হইতে ইচ্ছা করিলেন। ইহাতে স্পষ্টই বোঝা যায় যে, একই সেই ঈশ্বর বুদ্ধি; প্রকারগত একই, তবে পরিমাণ গত হইবার সময়, প্রত্যেক জিনিসে সমান ভাবে হয় নাই, ও হইতে ইচ্ছা করেন নাই, আর হইলেও, এত মাহাত্মের বিকাশ হইত না। এই তো সৃষ্টির রহস্য মনে হয়; তবে এতে তাস পাশা দিয়ে যে যত পারে পুঁথি বাড়াক

না কেন। আসল তো এই—আসল ঠিক রেখে যে দিকে দেখ অনন্তের পরিচয় পাবে।

ধর্ম্ম অর্থে পূজা পাঠাদিও হয়। পূজাদিও ধর্ম্মের অঙ্গের মত বোধ হয়। পূজার পদ্ধতিও চলিত আছে, পদ্ধতি মত না হোলে, আবার মন খুঁত খুঁত করে, পূজার আবার যোগাড় ও আড়ম্বর আছে; জল, ও গঙ্গাজল, ধূপ, ধূনা, চাল, কলা, মূলো, ছোলা, বুট, মটর, যে যাহা ইচ্ছা, তাই যোগাড় করে; আবার মন্ত্র তন্ত্রও আছে, আবার ঠিক সেই মন্ত্র ভিন্ন অন্য মন্ত্র বল্লে বুঝি হয় না। মন্ত্র আবার ঠিক উচ্চারণ না করলে, বলে ফল ফলে না। উপবাস, ফুল, তুলসী, বিল্বপত্র নানা আয়োজন। আবার তাছাড়া ব্রাহ্মণ ভোজন ও শেষ ভোজনান্তে দক্ষিণা দিবার বিধান আছে। মোট কথা, আড়ম্বর যতই কর না কেন, আড়ম্বরের অন্ত নাই, তবে, মা'ই বলো, আর বাবা'ই বলো, যথার্থ ভাব যোগী ভিন্ন আর কাহারো হৃদয়ে উদয় হয় না। ৺রামপ্রসাদ একটি গানে পূজা সম্বন্ধে অন্যের ভিতর প্রায় সমস্ত ভাবই ব্যক্ত করিয়াছেন। ভক্ত ভিন্ন অন্যে সে ভাব মনে আন্তে পারে না ও তার ভাব উপলব্ধি করিতে পারে না। গানটি নীচে দিলাম।

মন তোর এতো ভাবনা ক্যানে।
একবার কালী ব'লে বস্‌রে ধ্যানে॥

জাঁক জমকে করলে পূজা, অহঙ্কার হয় মনে মনে,
তুমি লুকিয়ে তাঁরে করবে পূজা, জান্‌বে নারে জগজ্জনে॥
ধাতু পাষাণ মাটির মূর্ত্তি, কাজ কি রে তোর সে গঠনে,
তুমি মনোময় প্রতিমা গ'ড়ে, বসাও হৃদি পদ্মাসনে॥
আলো চাল আর পাকা কলা, কাজ কিরে তোর আয়োজনে,
তুমি ভক্তি সুধা খাইয়ে তাঁরে, তৃপ্ত কর আপন মনে॥
ঝাড় লণ্ঠন বাতির আলো, কাজ কিরে তোর সে রোসনাইয়ে,
তুমি মনোময় মানিক্য জ্বেলে, দাওনা জ্বলুক নিশিদিনে।
মেষ ছাগল মহিষাদি, কাজ কিরে তোর বলিদানে,
তুমি জয় কালী, জয় কালী ব'লে, বলিদাও ষড়্‌রিপুগণে॥
প্রসাদ বলে ঢাক ঢোল, কাজ কিরে তোর সে বাজনে,
তুমি জয় কালী, বলি দাও করতালি, মন রাখ সেই শ্রীচরণে॥

যোগীকে, ভাবুককে, এই গানের কোন ব্যাখ্যা ক'রে দিতে হবে না। তিনি শুন্‌বা মাত্রই বিভোর হইবেন। কেন না, তাঁর ভিতরে এই ভাবের দেশলাই সংযোগ হ'লেই, তাঁর অন্তরের সব ভাব, একবারে ধু ধু করে, অন্তরে আলোর ফুলঝুরি হবে। তবে, যাঁদের ঐ ভাব ধারণা কর্‌বার ক্ষমতা নাই, অথবা, কখন এই ভাবের সঙ্গে ভাব করেন নাই, তাদের একটু ব'লে দেওয়া দরকার। ৺রাম প্রসাদের সমস্ত সাদা কথা, অভিধান থেকে মানে খুঁজে দেখতে হবে, এমন কথা বলেন নাই তথাচ ঐ যে মনোময় প্রতিমা গড়ার কথা বলেচেন; সেটা কি? সেটা আর কিছুই নয়, তবে একটী মূর্ত্তি মাত্র, যেটি দেখ্‌লে মন আনন্দে বিভোর হোয়ে, নিজ মনে, যে ভক্তির উদয় হয়, সেই ভক্তিভরে, অনিমেশে দেখতে থাকে; কাষ্ঠ পুতুলের ন্যায়—মুখে কথা নাই, যেন শূন্য মন—খালি চক্ষু না দেখচে, মস্তিষ্ক তাতে মত্ত হোয়ে, জ্ঞানশূন্য হবার পূর্ব্বাবস্থা প্রাপ্ত হয়েচে, খালি দেখ্‌চি—কোন কিছু বল্‌চি না—চাচ্চি না—এই অবস্থা যোগীদের হয়; ও তাঁরা যোড়হাতে আনন্দ উপভোগ করেন।

আবার ৺রাম প্রসাদ বল্‌চেন,—"তুমি ভক্তিসুধা খাইয়ে তাঁরে তৃপ্ত কর আপন মনে।" এখানে ও ৺রাম প্রসাদ জগতের খাদ্যরূপ উপভোগের জিনিসের কথা বলেন নাই; তবে বলেচেন যে, তোমার নিজের মনের যে বিশুদ্ধ ভক্তি, সেইটী মাকে খাইয়ে দাও; কেন মা কি ছুলো? নিজে হাতে ক'রে খেতে পারেন না? তবে প্রেম এম্‌নি জিনিস, যে যাকে ভালবাসে, তাকে খাইয়ে দিতে ইচ্ছা হয়, যেন সে নিজে হাত দিয়ে, খাবার আপন বদনে তুলে খেলে, তেমন তৃপ্তি হয় না। কিন্তু বাস্তবিক কি ভগবান তোমার ভক্তি আহার করেন? তা নয়; ভক্তি মনে উদয় হ'লে, মানুষের মস্তিষ্কস্থ সহস্রার পদ্ম থেকে, এক প্রকার মিষ্টরস আপনা থেকেই বেরোয়; সেই রস, বরাবর গলায় ছিদ্র আসিয়া, সাধকের কণ্ঠ পরিপূর্ণ করে; ও সাধক সেইটী ঢোকে ঢোকে অসাড়ে গিলিয়া ফেলে। এই অবস্থা না হোলে, জান্‌বে যে, বিশুদ্ধ ভক্তি হৃদয়ে জন্মায় নাই; ও চিত্ত, ভাবা বস্তু বা বিষয়ে লয়প্রাপ্ত হয় নাই; তবে পূজা, অর্থাৎ পবিত্রতা ভাবের সহিত প্রেম হোলো কেমন ক'রে? ভাবুক সাধকই এর মর্ম্ম জানেন। আর, পুজারি ভট্টাচার্য্য মশাই, এর কোন ধার ধারেন না। তিনি কেবল ঘণ্টাটি নেড়ে, চন্দন কুসুম ও তুলসীপত্র গঙ্গোদকে সিক্ত করিয়া, নৈবেদ্য ও ভোগের উপর, ও পরিধেয় বস্ত্রের উপর দিয়া, নিজে পুটুলিটী যত্ন পূর্ব্বক বাঁধিয়া, দক্ষিণাটী ট্যাঁকে গুঁজে, চম্পট দেন। একদিনে সেই কথা বলো, খান্ তিরিশেক প্রতিমা তো পূজা

করতে হবে; সময় কোথা? তাতে বাপু, রোজ রোজ তো পাণ্ডিতে পূজার বর দেখে না—তা বাদে, সব যজমান তো সব দেবতার পূজা, রোজ রোজ, করতে পারে না; করতে চাইলে, এত খরচ কে দেয়; আর পাবেই বা কোথা থেকে। তা বাদে তোমার বাটীতে পূজা ক'রে, সমস্ত সময়টুকু কাটাইলে, তুমি না হয় বড় জোর একটা টাকা দিবে; তার চেয়ে এখন আমি ৩০ খান পূজা, ৩০ বাটীতে করতে পারে, অন্ততঃ ।০ আট আনা হিসাবে ১৫৲ পনেরো টাকা উপায় হবে। এতে তবু ১০ দশ দিন কাটবে ও সংসার খরচ চলাবে। তার পর হয় তো কোন যজমানের বাটীতে সন্তান হওয়াতে ষষ্ঠীপূজা, ওলাই চণ্ডীপূজা, ওঠাইচণ্ডী পূজা, বাবা গদাইশ্বর পূজা, বাবা পুয়াড়ির পূজা, মাকাল পূজা, লক্ষ্মীপূজা, সরস্বতী পূজা, দোল, দুর্গোৎসব, জগদ্ধাত্রী পূজা, চণ্ডিপাঠ, শান্তিজল, শ্রাদ্ধ, তিলকাঞ্চন, বেরসো উচ্ছুগ্‌গু, সপিণ্ডকরণ, হোম, যাগ, যজ্ঞ, বিবাহ, উপনয়ন, অন্নপ্রাশন, হাতে খড়ী, চান্দ্রায়ন, তুলট্ ইত্যাকার হিন্দুধর্ম্মের অসংখ্য পদ্ধতি ও আচার তো আছেই, তবুও সংসার চলা দায় হইয়া উঠে। পেশাদার ভট্টাচার্য্য মহাশয়দের দ্বারা পূজাদি করাণ এইরূপই হওয়া সম্ভব; তবে এতে ১৯।২০ আছে। পূজা কর্‌চো তুমি, কিন্তু বাস্তবিক কি তুমি পূজা কর্‌চো, না তুমি খালি অর্থে সামর্থে, জিনিস পত্র গুলি যোগাড় ক'বে, ভট্টাচার্য্য মহাশয় দ্বারা পূজা করাচ্চো। পূজা কি প্রতিনিধিতে হয়? যদি তা হয়, তবে তোমার হোয়ে আমি খেলে তো আর তোমার খাবার দরকার হবে না। মেয়েরা আঁক কেটে, আর এক জনের হোয়ে, ব্রতকথা শুনে, তাতে কি ফল হয়, পাঠক নিজে বিচার করুন। আমি কি বল্‌বে, অবশ্য সবই শিক্ষার ফল। এই সব মাথা মুণ্ডুহীন কাণ্ডের, যে মূলে কিছুই নাই, তাহাও নহে; কোন না কোন পবিত্রভাব, এর ভিত্তিতে না থাকলে, এতদিন এ প্রথা চলিত না। সে ভিত্তির বস্তু কি, সেটা কি জান? সেটা বিশুদ্ধ প্রেম। এই যে প্রেম জিনিসটা, এটা বড় জটিল; এর আইন নাই, কানুন নাই, কর্ত্তব্য নাই, অকর্ত্তব্য নাই, লজ্জা নাই, ভয় নাই, সম্পদ নাই, বিপদ নাই, কিছুই মানেন না, সময়ে সময়ে নিজ প্রাণের মমতাও রাখেন না। কিন্তু প্রেমিকের সহিত প্রেম না মেলে প্রেমের মাহাত্ম্যের বিকাশ হয় না। পুরাকালে পূজা পাঠকারী ব্রাহ্মনেরা নিশ্চয়ই প্রেমিক ছিলেন; প্রেম বিতরণ করিতে জানিতেন। যে ব্যক্তি সেই ব্রাহ্মণদিগেকে ভক্তি শ্রদ্ধা করতেন, ব্রাহ্মনেরাও তাঁহাদের হিতের জন্য, যথাসাধ্য চেষ্টা করতেন। সে চেষ্টা পেশাদারীর চেষ্টা নয়। ব্রাহ্মনেরা স্বীয় যজমানের হিত কামনায় বিভোর হইয়া, অকপট যজমানের হিতার্থে

শ্রীচৈতন্তকে আরাধনা দ্বারা, যজমানের উপর সদয় হওয়াইতে চেষ্টা করিতেন। তাই অনেক সময়, বাঞ্ছিত ফলও পেতেন। কিন্তু আজ কাল সে বিশুদ্ধ প্রেম সহজে কি কেউ দেখতে পাও। আঁক কেটে, অন্য একজনের হোয়ে ব্রতকথা শুনা ও ঐরূপে প্রচলিত হইয়াছে। মোট কথা আজ কাল খ্রীষ্টটা চল্‌চ; কিন্তু মূলে ভাব নাই; আসল বস্তু নাই। পুরাকালের ব্রাহ্মণেরা, যজমানের হিতের জন্য, সে সব ক্রিয়া করতেন, তাহাদের বিশুদ্ধ ভাব, ও কঠোর পরিশ্রমের ফলে, প্রায় সুফলই ফলিত। কোন কারণ বশতঃ যজমানের মনোরথ সিদ্ধির অন্যথা হইলে, তাঁহারা যজমানের সমবেদী ভাবে, তাহার চিত্ত স্থৈর্য্য স্থাপন করিয়া, বিবিধমতে তাহাকে সুখী করিতে চেষ্টা করিতেন। কিন্তু সে ভাব কি আজ কালকার পাশ্চাত্য রাজনীতিতে আছে? এখন যেদিকে চাও খালি পয়সা। খালি (Commerce) বানিজ্য। লেখা পড়ার (Commerce) বানিজ্য, শিক্ষার (Education) এর (Commerce) বানিজ্য, (Commerce of beauty) সৌন্দর্য্যের বানিজ্য, (Commerce of intelligence) বুদ্ধির বানিজ্য, (Commerce of influence) সামাজিক পদ মর্য্যাদার বানিজ্য, (Commerce of information) সমাচারের বানিজ্য, (Commerce of laws) আইনের বানিজ্য, (Commerce of scientific knowledge) বিজ্ঞান জ্ঞানের বানিজ্য, (Commerce of Judgment) বিচারের বানিজ্য, (Commerce of Religion) ধর্ম্মের বানিজ্য, (Commerce of chastity) সতীত্বের বানিজ্য, Commerce of love) প্রেমের বানিজ্য, (Commerce of every thing, material or abstract) স্থূল ও সূক্ষ্ম সমস্ত জিনিসেরই বানিজ্য, এইরূপ সব জিনিসেরই বানিজ্য হইতেছে; নিঃস্বার্থ কাজ নাই বলিলেও অত্যুক্তি হয় না। সাপে কামড়ান রোগী যদি মৃত্যুগ্রাস হইতে মন্ত্র ও যন্ত্র দ্বারা রক্ষা করা যাইতে পারে তবে মন্ত্র দ্বারা অপরকে কেন না অন্য বিপদ হইতে রক্ষা করা যাইবে।

এইবার ৺রাম প্রসাদের গানের মর্ম্মের কথা বলা যাক্। গানে ৺রাম প্রসাদ বোলেচেন,—"তুমি মনোময় মানিক্য জেলে দাও না অনুক্ষণ দিবা নিশে।" সে মনোময় মানিক্য কি, তার কি? তবে বলি শোন। মনোময় মানিক্য, কি, না, ভক্ত-সাধক, বা যোগী, যখন স্থির চিত্তে ভক্তিভরে ধ্যান করেন, তখন সুষুম্না নাড়ী দিয়া, তার প্রশ্বাস বায়ু ভ্রূ মধ্যস্থ নাসামূলে স্থির হয়, ও তাতে যোগী একপ্রকার জ্যোতির উপলব্ধি করেন। সেই জ্যোতি বড়ই আনন্দকর, ও ভক্তিপ্রদ। শ্বাসের Carbonic acid, ও নিশ্বাসের Oxygen, একত্রে যে কাজ হয়,

সেইটা, যেন ভ্রমধ্যে বিদ্যুজ্জ্যোতির ন্যায় জলিতে থাকে। ইহাকে ব্রহ্মজ্যোতিঃ বলে। কখন কখন সূর্য্য কিরনের ন্যায়, আলোও, দেখা যায়। সেই আলোই, অন্তরস্থ আলো, যাহা প্রদীপ বা (Kerosine lamp) এর আলো নয়, তৈল বা ঘৃত বিহীন আলো।

৺রামপ্রসাদ পূজায় মন্ত্রাদির কথা কিছুই বলেন নাই। তবে "জয় কালী" এই কথাই বলিয়াছেন। কাজেও তাই দেখা যায়। মন্ত্র তন্ত্র কি? কোন যোগী বা সাধক, ভক্তি ভরে, যাহা করিয়াছিলেন, এবং যাহা বলিয়াছিলেন, তাই, কালে মন্ত্র বলিয়া অভিহিত হইয়াছে। পূজার আবার মন্ত্র কি। মাত্র মনের বিশুদ্ধ ভক্তি ভাবের অবস্থা থাকা মাত্র। ঐ ভক্তিই মন্ত্র মাত্র জানিও।

৺রামপ্রসাদ মেষ ছাগাদি বলিদান দিতে রাজী ছিলেন না। কারণ এই সব হিংসার কাজ, ও জীবের কষ্টের কারণ। বিশুদ্ধ ভাবে, কি হিংসার ছিটে না দিলে হয় না? জীবহিংসা করা, কি বিশুদ্ধ প্রেম ভাবের অঙ্গ নাকি? তবে দেবতার নাম করিয়া, জীব মাংস ভক্ষণের অভিপ্রায়ে, বলিদান দেওয়া যে কোন্ শাস্ত্রে আছে, তাহা জানি না। তবে শাস্ত্রও মনুষ্য কৃত, তাই স্বপ্রকৃতির বশবর্ত্তী হইয়া, কোন মাংসখোর ভক্ত, জীব বলিদানের ব্যবস্থা দিয়া তাঁর সম স্বভাব সম্পন্ন লোকদের প্রীতিভাজন হইয়াছিলেন। তাই এই পাশব অত্যাচার, কোন কোন সমাজের সনদ্ পাইয়াছে। বাস্তবিক ভেবে দেখ দেখি, তোমাকে যদি ঐরূপ হাড়কাটে ফেলে, হাত পা ভেঙ্গে, টেনে, দা দিয়ে কেউ সজ্ঞান অবস্থায় কোপাতে থাকে, তো তুমি কি তোমার ঘাতকের হিত কামনা কর? তবে, কথা হচ্চে, ওটা পাঁটা, তা পাঁটা ব'লে কি ওতে জীব চৈতন্য শক্তির বিকাশ নাই? পাঁটার কি পিঁপড়ার, সুখ দুঃখ বোধ নাই? না উহাদের শরীরে অনুভব শক্তি নাই? প্রহার করিলে বা শরীরে কষ্ট দিলে, বা কাটিয়া ফেলিলে, উহারা কি সুখ বোধ করে? আমাদের ভাষায় একটা কথা আছে, যার যেমন প্রকৃতি, তার তেমন রুচি, ও বুদ্ধিও তেমনি। মানুষ মানুষকে ভালবাসে, গরু গরুকে ভালবাসে, গরুতে মানুষে ভালবাসা হয় না। তবে একেবারে যে হয় না, তাহা নহে। কখন কখন অনেক দিন একত্রে থাকিলে, কেমন একটা মমতা পড়ে বই কি। সাপ যদি বেঙ না খায়, ব্যাঘ্র যদি জীব হত্যা না করে, মাছে যদি মাছ না খায়, তবে ইহারা কি ক'রে প্রাণ ধারণ করবে? বেশ কথা; খাদ্যের প্রতি খাদকের সে প্রেম থাকে না, এটা নিশ্চয়। কিন্তু একটা কথা জিজ্ঞাসা করি, যে গরুতে

পুটী, লেটা, রুচি, সোল, বোল, পাকাল ইত্যাদি মাছ থাকে। সোল বোল আবার মাছ খায়। কিন্তু এটা জান কি? যে যদি পুকুরে প্রচুর পরিমাণে অন্য খাদ্য থাকে, তবে মাছে মাছ খায় না। মাছ প্রথমতঃ, ময়লা তৈল, মাটি, বালি, ঘাস, পাঁক, পচা উদ্ভিদ, গোবর ও ছোট মরা পোকা মাকড় খায়, না পেলে জীবন্ত পোকা মাকড় খায়, না পেলে, অন্য মাছ খায়। আকালে প'ড়লে, আসন্ন মৃত্যুগ্রস্ত স্ত্রীকেও স্বামীকে খাইতে দেখা গিয়াছে; তা থেকে কি বলবো, মানুষ মানুষের খাদ্য। মানুষ যে অবস্থায় মানুষ খায়, অন্যান্য জীবও সেই অবস্থায় জীব খায়। এইরূপ ভগবান প্রত্যেক প্রাণীর জন্য খাদ্যের বিস্তর জিনিস তৈয়ার করিয়াছেন। জীব জগত হইতে, উদ্ভিদ জগৎ প্রাচীন। উদ্ভিদের প্রকার ও উৎপত্তি জীব জগৎ হইতে ঢের বেশী। তবে সকল প্রকার উদ্ভিদ এক সীমাবদ্ধ স্থানে হয় না। ছুণ, ফল, মূল ইত্যাদি অন্যান্য আহার পাইলে, সাপ বেঙ খায় না। না পেলে, কি করা। শ্রীভগবান, জীবন ধারনের জন্য, মানুষে যে কিছু করে, তাহাতে পাপ, (যদি থাকে) লেখেন নাই। স্থল বিশেষে, অবস্থা-ক্রমে, সুকর্ম্ম, কুকর্ম্ম, সবই করবার সনদ্ আছে। তবে অন্য উপায় থাকতে শখ ক'রে কু জিনিষটাকেই, কর্ত্তব্য জ্ঞান করলে, আর তার সঙ্গে মনোমত শাস্ত্রাদির বচনের দোহাই দিলে, কে তোমায় কি করতে পারে। যদি মদ্য, মাংস, মৎস্য, ব্যাভিচার, তোমার জীবন রক্ষার কেবল মাত্র ঔষধ হয়, তবে মদ খাও, মাংস খাও, পাঁঠা খাও, পাঁঠা হও, মাছ খাও, ব্যভিচার কর; তাতে শ্রীভগবান বরং তোমার মঙ্গল করিবেন, ও দীর্ঘজীবন দিবেন, সন্দেহ নাই। বানবক্তু শাস্ত্রে সবই বলে। তবে কিনা নিজের বিচার ক্ষমতা চাই; ও বুদ্ধির সহিত বিবেচনা ক'রে, কাজ করতে পারলেই ভাল। এই ব্রহ্মচর্য্য ব্রতের, (অর্থাৎ বীর্য্য ধারণের) এত প্রাধান্য শাস্ত্রে বলে, ও ইহার উপকারিতা সকলেই প্রত্যক্ষ করিতে সহজেই পারেন। তাতে কি শাস্ত্রে কোথাও বলিয়াছে যে, বীর্য্য একেবারে কোন মতে ক্ষয় করিবে না? তা তো কোথাও শাস্ত্র বলেন নাই। বরং শাস্ত্র বলিয়াছেন প্রয়োজন মত, প্রজার সৃষ্টির জন্য, বীর্য্যক্ষয়ে পুণ্য অর্থাৎ শুভ ফল হয়। অপত্যোৎপাদনের আবশ্যকতা ভিন্ন, আর যেন বীর্য্য ক্ষয় না হয়। শাস্ত্রের এ উক্তি কৈ কেহ তো তত গ্রাহ্য করেন না! বরং এটা দেখাযায় যে, মৎস্য মাংসাদি ভোজন দ্বারা, যাতে রতি শক্তি বাড়ে, ও দিবারাত্র রতি কার্য্যে সতত নিমগ্ন থাকতে পারি, এমন অবস্থা লাভ করিবার জন্য, লোক লালায়িত। অনেক চরিত্রবান মহাত্মা, ঋষি, মুনি যোগী এবং বড় বড় পণ্ডিত, ও আচারবান

লোক শাস্ত্রজ্ঞ হইয়াও, রতিবৃত্তি একবারে নিষেধ করেন নাই। তবে এ বিষয়ে তাঁহারা অভিজ্ঞতা লাভ করিয়া, যে শাস্ত্র প্রচারার্থ রচনা করিয়াছেন, তাহার পালন করা কত কঠিন, তাহা যিনি যত্ন করিয়াছেন, তিনিই জানেন।

আবার পথ হারিয়ে দেখচি, অন্য পথে যাইতেছি। হইতেছিল ৺রাম প্রসাদের গানের কথা। ৺রাম প্রসাদ গানে বলেচেন, যে, "তুমি বলি দাও ষড় রিপুগণে"। হাঁ, সে কথা বেশ। ষড়্‌রিপু কি কি, দেখ সেগুলিকে বলি দিলে কি হয়। তারা কি জীব? তাদের প্রাণ আছে? না রিপুর প্রাণ নাই। তা বল্লে কি হয়। ইহাদের প্রাণ না থাকিলেও, প্রাণের চৌদ্দ পুরুষ আছে। এই রিপুগণই তো আমায় নাস্তানাবুদ করতেছে। ষড়্‌রিপু তো ১ কাম, ২ ক্রোধ, ৩ লোভ, ৪ মোহ, ৫ মদ, ৬ মাৎসর্য্য। এগুলির অর্থ কি, ইহাদের উপকারিতা কি, ও অপকারিতা কি, উপকারিতা না থাকিলে, কেন ভগবান এদের সৃষ্টি করিবেন। কি ভাবে, একপক্ষে উপকারক, আবার অন্য পক্ষে অপকারক হয়। এই সব বিষয় বিবেচনা করিয়া, বিচার ফল যদি মনে স্থায়ীভাবে বসে, তবে তোমার যোগী হোতে কি বাকী থাকে? শুধু যোগী কেন, যদি তুমি ইহাদের জয় করতে পারো, তবে তোমাতে কি না সম্ভবে। তুমি কি তাহ'লে সাধারণ মানুষের মত থাকবে, না জীবন্ত শিব হবে। এই সব বিচার কর দেখি। ৺রামপ্রসাদতো এক কথায় মোক্ষপদের শিক্ষা দিলেন। এখন তাঁর মনের ভাব ব্যাখ্যা করতে, যে আমি মহা বিপদে পড়লাম দেখচি। যা করেন ভগবান। এই ভিক্ষা দিও যেন সহৃদয় পাঠক ইহা পাঠে বিরক্ত না হইয়া কিছু শুভ ফল পান; যেন রিপুজয় জয়লাভে যত্নবান হন, এবং তজ্জন্য আপনাকে ধন্য মনে করেন। আমি মূর্খ, লিখন পঠন, কি লিখলে বা বল্লে, সুবিধাকারূপে ফলবতী হয়, তাহা জানি না। হে ভগবান! দয়া করিয়া আমাকে পথ দেখাইয়া দিও। খ্যাতনামা ও বড় বড় সুপণ্ডিত যে, কত জন কত কি, এ সম্বন্ধে বলিয়া গিয়াছেন, তাঁহাদের শ্রীমুখের কথা ও শিক্ষায় জগৎ এই অবস্থা প্রাপ্ত হইয়াছে। নইলে, এর অনেক আগেই, আমার দেশবাসীরা উৎসন্ন যাইতেন, নিশ্চয়। এখন কেবল তোমার ভরসায়, এ কাজে হাত দিয়াছি, দেখো যেন তোমার নামে কলঙ্কের হেতু এ অধম না হয়। আমি আর কি বলবো, তুমি অন্তর্যামী, হৃদয়ের ভাব সব জানচো তো। এতানি কর্ম্মফলানি শ্রীকৃষ্ণায় অর্পণ নম।

রিপুগণের মধ্যে প্রথম কাম, দ্বিতীয় ক্রোধ, তৃতীয় লোভ, চতুর্থ মোহ, পঞ্চম মদ, ষষ্ঠ মাৎসর্য্য। মূলে দেখচি কামই প্রথম। প্রথম কেন, না ইনি

রিপুদের মুখপাত। এই কাম জয় হইলে, মধুকৈটভ বধের মত দৈত্যাগ্রগণ্য কাম বধ হয়। কাম অর্থে কামনা—বাসনা। কোন' উপভোগের বস্তু পাইয়া উপভোগ করিবার ইচ্ছা। এই কামনার আবাস স্থান হ'ল হৃদয়। এই কামের এত তেজ যে, ইহা শাস্ত্রজ্ঞান, আত্মজ্ঞান, সব নাশ করে, মানুষের মনুষ্যত্ব বধ করে। আবার এই কাম রিপুকে উস্কে দেয় কে? না, আমাদেরই ইন্দ্রিয়গণ। এই ইন্দ্রিয়গণই, দেহের উপর আপন প্রাধান্য সংস্থাপন করিয়া, তোমার মাথায় কাঁটাল ভেঙ্গে, খেয়ে, আপনাদের অভীষ্ট সিদ্ধি করেও তোমার দেহের সর্ব্বনাশ করে, তোমার মন ও বুদ্ধির সর্ব্বনাশ করে। তোমার হিতাহিত জ্ঞান নষ্ট করে, তোমার ধৈর্য্যশক্তির নাশ করে, তোমার শরীরে জড়তা আনে, অধিক কি, তোমাকে পশু বানিয়ে ছাড়ে ও আয়ু নাশ করে, ও মানুষকে উৎসন্ন দেয়। এই হৃদয়কে, কাম রিপুর দৌরাত্ম্য থেকে, উদ্ধার করতে পারলে, মানুষ, মানুষ হয়; নতুবা জানোয়ার অপেক্ষাও অধম হয়। উপদেশ কুপদেশ কামরিপু মানে না। তবে ইন্দ্রিয়গণ যদি অসৎ সংসর্গ করতে না পায়, ও সদা সৎসঙ্গ করে, তবে কাম রিপুর চরিতার্থে বিঘ্ন হইলে, কাম আপনি বিদায় গ্রহণ করে। তার উপর আবার হৃদয় যদি স্থির হইয়া শিবমন্ত্র জপ করে; অর্থাৎ হৃদয়কে, কলে, বলে, ছলে, সমাধির সুখ উপলব্ধি করিতে শিখাইলে, কামাদি সকল রিপুই জয় করা যায়। এ কিছু বড্ড দুষ্কর নহে। মোট বৎসর খানেক ধরিয়া, ক্রমাগত সৎসঙ্গ ও ব্রহ্মচর্য্য পালনের চেষ্টার সহিত, চিত্ত স্থির করিতে পারিলে, শ্রীভগবান কৃপা করিয়া তোমার কাম জয়ের ক্ষমতা দেন। একবার মাত্র কামদেবকে কাবু করতে পারলে, অর্থাৎ, কি উপায়ে জয় হয়, তাহা জানিতে পারিলে, বা, তাহার স্বাদ পেলে, তখন ক্রমাগত কামকে বশে রাখতে, নিয়ত চেষ্টা, অসাড়ে অভ্যাস হয়, ও শেষে কাম বাবাজী, কুকুরের মত তোমার আজ্ঞাকারী হন। এখন চিত্তস্থির কি উপায়ে হয়। এটী কেবল যোগক্রিয়া শিক্ষার উপর নির্ভর করে। চিত্তস্থির হোলে, তো হৃদয়ও স্থির হোলো; হৃদয়কে স্থির করতে না পারলে, চিত্ত স্থির কোন মতে হয় না। তবে শিক্ষিত লোক অনেকে অসাড়ে বিনা চেষ্টায় চিত্তস্থির করতে পারেন, কিন্তু যখন তাহাদের চিত্ত স্থির হয়, তখন তাঁহারা নিজে অনেক সময়ে জানিতে পারেন না। মানব মাত্রেই, জীবনে কখন না কখন এরূপ অবস্থা হয়েই হয়। মনে কর, তুমি আপিসের কাগজ লইয়া, এক ঘরে বসিয়া আছ, ও কোন বিষয়ে বিশেষ মন নিবেশ পূর্ব্বক নিযুক্ত আছ; কতক্ষণ যে এরূপ আছ, তাহা জান না; হটাৎ যেন চটকা ভাঙ্গিয়া শুনিলে, যেন দুইটা বাজিল, তখনও আহারাদি

হয় নাই; ক্ষুধাও এতক্ষণ পায় নাই, তোমার ঘরের ঘড়িতে ১১টা, ১২টা, ১টা যে কখন বাজিয়াছে, তাহা তোমার নির্জন ঘরে, শ্রুতিগোচর হয় নাই; ক্ষুধা বোধ হয় নাই। ঘড়িতে ১টা ১টা করিয়া, ক্রমান্বয়ে ৯টা, ১০টা, ১১টা, ১২টা, ১টা বাজিয়া গিয়াছে, তাহা শুন নাই। আপিসে যাইবার সময় উত্তীর্ণ হইয়া গিয়াছে, তাহা খবরে আসে নাই; হঠাৎ চটকা হওয়ায়, তখন এই সব মনে হ'লো। দাবাব'ড়ে খেলায় কেহ কেহ যে একেবারে তন্ময় হইয়া, "কাল সাপ" বলেন, একথা অনেকেই জানেন। অনেক বালক জ্যামিতির প্রশ্ন ও অঙ্ক শাস্ত্রের প্রশ্নের মীমাংসা ফল বিচার করিবার সময়, কোথা দে' তাহাদের সময় কাটিয়া যায়, তাহা তাঁহারা জানিতে পারেন না। এবং অনেক সময়ে পাশের ঘরে চোর প্রবেশ করিয়া গৃহস্থের দ্রব্যাদি চুরি করিয়া লইয়া গেলেও টের পায় না। আবার চিত্রকর যখন ছবিতে রং দেন, তখন কোন কোন চিত্রকর এত মনোনিবেশ পূর্ব্বক কাজ করেন, যে সে অবস্থায় তাহারা ক্ষুধা তৃষ্ণা বর্জ্জিত ও বাহ্যজ্ঞান শূন্য হন। এই ব্যাপার হইয়াছে দেখিয়া বিস্মিত হই বটে, কিন্তু যদি চেষ্টা ও যত্ন করিয়া ঐ তন্ময় অবস্থা লাভ করিতে চেষ্টা করি, তাহা হইলে হয়ত কখনই এত গাঢ় মন নিবেশ করিতে পারি না। একেই বলে চিত্তের লয় হওয়া কি না, বাহ্যজ্ঞান শূন্য হওয়া। যদি সেই সময়, তোমার হৃদয়ে হস্তক্ষেপ করিয়া দেখ, তবে জানিতে পারিবে তোমার হৃদয়ের স্পন্দন খুব কমিয়া গিয়াছে ও নাই বলিলেই হয়। এবং হাতের নাড়ী ও প্রায় মৃতের ন্যায় চলৎশক্তিহীন। যোগীরা যাহাকে চিত্তবৃত্তির নিরোধ বলেন সেটি এই অবস্থা। এই অবস্থাকেই বোধহয় যোগীরা সমাধি বলেন। তবে উত্তম সমাধি ও অধম সমাধি, সম্প্রজ্ঞাত ও অসম্প্রজ্ঞাত সমাধি ও সমাধির অন্যান্য বিবিধ অবস্থা ও ভাব এই ভাবেরই শাখা প্রশাখা মাত্র জানিবে।

কামরিপুর কথা হইতেছিল। শ্রীভগবান নিজ মুখে অর্জ্জুনকে বলিয়াছিলেন যে, কাম, ক্রোধ, ও লোভ এই তিনটী নরকের দ্বার। ইহারা আত্মার নাশকারী। এবং মানুষকে বিপথে লইয়া যাওয়াই ইহাদের কাজ। আবার বুঝিয়া দেখিলেই জানিতে পারিবে যে, কাম হইতেই ক্রোধের উৎপত্তি। কাম অর্থাৎ উপভোগ্য বস্তু প্রাপ্তিতে বাধা পেলেই, ক্রোধের উদয় হয়। ক্রোধ হইলেই, মোহ অর্থাৎ অজ্ঞানতা আসে; তার মানে জেনে শুনে মানুষ আগুনে হাত দেয়। কোন একটী রূপবতী যুবতীকে দেখিয়া তাহাকে পাইবার জন্য কামাসক্ত পুরুষ কত ফন্দি করে, অর্থ ব্যয় করে, কষ্ট করে, ষড়যন্ত্র করে, নিজের

কার্য্য স্তুতি করে, দিবারাত্র জেগে, অসহ্য অপমান স্বীকার করে, তবে হয়ত তাকে বশগত করে, অথচ নিজের বিবাহিতা স্ত্রী আছে, তাতে আশা মিটিল না, তাকে ভালবাসতে পারেন না। তাকে সুখী করতে পারলেন না, আপনিও সুখী হলুন্ না। তাই কি, যুবতীর ঐ রূপলাবণ্য চিরদিনের, তাও নয়। দুই তিন বৎসর বাদ সেও হয়ত শ্রীহীন হবে। হয়ত বিকলাঙ্গ হবে। মারাও যেতে পারে। মানুষের জীবন্ত অবস্থায় কত পরিবর্ত্তন হয়, তাহা কে ধারণায় আনতে পারে। শ্রীভগবান বলিয়াছেন, সুখ সম্ভোগই দুঃখের বীজ, অর্থাৎ সুখ ভোগে মানুষ আ্যলে না, বরং যতই সুখ ভোগ কর না কেন, ভোগের ইচ্ছা ক্রমাগত বাড়িতে থাকে। ক্রমাগত সুখভোগ করিয়া, শেষ এমন অবস্থা হয়, যে মানুষ শারীরিক বা মানসিক ক্লেশ মোটে সহ্য করিতে পারে না। চিরদিন সমান যায় না। কখন সুখ কখন কষ্ট, এই অদৃষ্টে ঘটে। সেই জন্য বুদ্ধিমান লোক, সুখ সম্ভোগকে, তত আস্থা দেন না। নরম ও পরিষ্কার ও সুগন্ধিযুক্ত বিছানা ভাল, তাতে শুইয়া আরাম বোধ হয়; কিন্তু শাস্ত্রকারেরা বলিয়াছেন, একটু শক্ত বিছানায় শয়ন ভাল। আহার, নিদ্রা ও মৈথুন কাজকে, যত বাড়াইবে, ততই উহারা বাড়িবে; কিন্তু শাস্ত্রকারেরা আধপেটা খোরাক বিধান দেন, চার হইতে ৬ ঘণ্টাও বেশী না হয়, এই ভাবে ঘুমাইতে বলেন ও ব্রহ্মচর্য্য ব্রত নিয়ত অনুষ্ঠান করিতে বলিয়াছেন, কেন, না, ইহাতে সুফলই ফলে। অদৃষ্টগত দুঃখ ভোগ ভাগ্যে থাকিলেও সানন্দে ভোগ করিবার ক্ষমতা থাকে। রাজা জনক মিথিলাধিপতি হইয়াও, বিষয় ভোগ ইচ্ছা, বিবজ্ঞানে ত্যাগ করিয়াছিলেন। তাঁহার অহঙ্কার ছিল না। কোন রিপুরই আধিপত্য তাঁহার মনের উপর চলিত না। রাজা হইয়া, রাজ শয্যার মধ্যে কেবল মাত্র একটী মাদুরই বিছানার কাজ করিত; এবং একখণ্ড ইষ্টকই তাঁহার বালিশের কাজ করিত। নিজ ঘরে কৌপীনধারী; আবার রাজসভায়, রাজসিংহাসনে অধিবেশন কালীন, অগত্যা রাজবেশ পরিতে বাধ্য হইতেন। স্বয়ং ভিখারী অথচ রাজভাণ্ডার ভোগ তাঁহার আজ্ঞার অনুবর্ত্তী। মনে করিলেই শত সহস্র উপযুক্ত পাত্র ও দরিদ্রকে রাজভাণ্ডারের ধন সম্পত্তি বিতরণ করিতেন; কিন্তু নিজের সেই ভিক্ষালব্ধ চাউল ও বন্যস্থালব্ধ উপকরণ দ্বারা নিজ উদর পূর্ণ করিতেন। গাড়ী, রথ হয় হাতী পালকী কতই ছিল, সে সব রাজ কার্য্য কল্যার্থে ব্যবহৃত হইত। নিজের সুখের জন্য কোন চেষ্টা করিতেন না। তাঁহার আজ্ঞায় বা ইঙ্গিতে লক্ষ লক্ষ লোক প্রাণ পর্য্যন্ত পণ করিয়া তাঁহার আজ্ঞা

পালন করিয়া, আপনাকে চরিতার্থ মনে করিত, সেই অসামান্য ক্ষমতা প্রাপ্ত লোক যে আবার ভিক্ষুকের ন্যায় দিনপাত করে, এ কেমন কথা।

শাস্ত্রে কেবল ছয়টী মাত্র রিপুর সংখ্যা আছে কিন্তু আমার মনে হয়, রিপু ৭টী। অহঙ্কার একটী রিপুর মধ্যে, কারণ অহং অর্থাৎ আমার মহত্ব, (কেও কেটা নয়) এই জ্ঞান অতি ভয়ানক ও সর্ব্ব বিপত্তির কারণ; এমন কি কাম, যাকে রিপুর শীর্ষস্থানীয় করা হইয়াছে, তাহা হইতেও অহঙ্কার বেশী শত্রুতা করে। যদি অহঙ্কার মনে না থাকে, তবে কাম বল, ক্রোধ বল কোন রিপুই জোর করিতে পারে না। অহঙ্কার না থাকিলে মানুষ নম্র প্রকৃতির হয় এবং নম্র প্রকৃতির হইলেই সকলকেই বশ করা যায়। মনে কর কোন রূপবতী যুবতীকে দেখিয়া তোমার কাম রিপু তোমাকে উত্তেজিত করিল, কিন্তু তৎক্ষণাৎ যদি তোমার মনে হয় যে আমি এই কদাকার, বিশ্রী, দুঃখী ও মূর্খ আমারও এমন কোন গুণ নাই যাহাতে আমি ঐ শ্রীমতী যুবতীর মনকে আকৃষ্ট করিতে পারি, এরূপ ভাব মনে উদয় হোলে, কি তুমি সেই যুবতী রূপবতীকে উপভোগের জন্য লালায়িত হবে। কখনই না; কিন্তু যদি অহঙ্কার তোমার থাকে, তবে তুমি তোমার সেই হনুমান মুখো, খ্যাদা নেকো, মুখশ্রীতে, সুগন্ধি তৈলের বদলে একটু রেড়ির তৈল ও জল দিয়া, লম্বা তেটা টেরি কেটে, ধার করে পানওয়ালার দোকান থেকে একটা পান খেয়ে, ও একটা বিড়ী মুখে কোরে, একটী পাঞ্জাবি জামা ধোপার বাড়ী হইতে তিন দিনের জন্য ভাড়া করে প'রে ও এক যোড় ছেঁড়া Pump shoe, যাহা নিমন্ত্রণে গিয়া, কোন ভদ্রলোকের পূর্ব্বে চুরি করিয়া আত্মসাৎ করিয়া রাখিয়াছিলে, সেই ছেঁড়া সাতটী তালি দেওয়া জুতাটী পরেও সেই রূপবতী যুবতীর সামনে গিয়া ছাব্‌ড়া ভ্যাব্‌ড়া করিয়া তাহাকে হস্তগত করিবার চেষ্টা করিবেই করিবে। কেন না, তুমি কামাসক্ত ও তোমার অহঙ্কার আছে। একা কাম বা ক্রোধ ও লোভ তত বেশী ক্ষতি করিতে পারে না, কিন্তু তাদের সঙ্গে যদি অহঙ্কার থাকে তবে অহঙ্কার মহাশয় মহানিষ্টকারী কামকে আরও উত্তেজিত করিয়া তোমায় চরম সীমায় তুলিয়া দেয় ও শেষে তুমি বেসামাল হইয়া পড়িয়া নিজ কর্ম্মফল ভোগ করিতে থাক।

কথায় বলে "অহংকার করিলেই পড়িতে হয়, নাহংকারাৎ পরোরিপু" অহংকারকে রিপু তন্ত্র মধ্যে শাস্ত্রকারেরা পরিগণিত করেন না, তাহার কারণ এই, রিপুরা, ইন্দ্রিয়দ্বারা উত্তেজিত হয়; কিন্তু অহংকার, সংস্কার হইতে উৎপাদিত; তাই বর্ত্তমান জীবনের ইন্দ্রিয়নিচয় অহংকারের উপর direct প্রতিপত্তি

করিতে পারে না। তবে সংস্কার মনের অংশ বা সদৃশ বা উপাদান। ইন্দ্রিয়গণ যথেচ্ছা মনকে উদ্বেলিত করে, মন আবার অহংকারের সহিত এক প্রকার পরামর্শ করিয়া, অহংকার যেমন মত দেন, মন সেই মত কাজ করে। সংস্কার পূর্ব্ব জন্মান্তরের বস্তু হইলেও ইহার ইহ-জন্মে—গতাবস্থারও আবার সংস্কৃত হয়। তাই বোধ হয়, শাস্ত্রকারেরা অহংকারকে ইন্দ্রিয়ের ফর্দ্দ মধ্যে গণণ করেন নাই। অহঙ্কারের ও রিপুচক্রের সংস্কার করাই ইহ-জীবনের উদ্দেশ্য; এটি স্থির জানিও।

কামরিপু জয়করা সহজ সাধ্য না হইলেও দুঃসাধ্য নহে। পাঠক ইহা বুঝিতে পারিয়াছেন বোধ হয়। অনেকে ঔষধাদি সেবন দ্বারা কামরিপুর অত্যাচার হইতে অব্যাহতি পাইতে চেষ্টা করেন বটে; কিন্তু তাহ বৃথা এবং কাজের না হইয়া বরং তাহাতে তাহাকে ক্ষতিগ্রস্ত হইতে হয়। সংসঙ্গ এবং যোগক্রিয়া এই দুয়ের আশ্রয় ব্যতিত কাম জয় হয় না। কাম জয় হইলেই স্মৃতি শক্তি ও বুদ্ধিশক্তির প্রাবল্য হয়। রতিকার্য্য যে ঘৃণা ও অপকারক, এজ্ঞান দৃঢ়বদ্ধ হইলে, কাম আর শরীরকে কাবু করিতে পারে না।

শ্রীভগবান গীতায় বলিয়াছেন যে সংযত ইন্দ্রিয় ভোগ শান্তির কারণ। এই সংযত ইন্দ্রিয়ভোগ কি জিনিস। ইন্দ্রিয়ের সংযত অবস্থা কি, না, বিশেষ বিচার পূর্ব্বক, নিজের হিতকর কাজ করা। কামাদি রিপুগণ যে তোমাকে সর্ব্বাবস্থায় বিপন্ন করিবার জন্য শ্রীভগবান তোমার সৃষ্টির সঙ্গে সঙ্গে তোমার চির শত্রুরূপে তোমাকে ইন্দ্রিয়াদি দিয়াছেন তাহা নহে। ইন্দ্রিয়গণ সুদক্ষ মন মাঝি দ্বারা চালিত হইলে অতি উত্তম ফল পাওয়া যায়। অপত্যোৎপাদন যেমন কাম রিপুর নির্দ্দিষ্ট কাজ, কিন্তু এলো পাতাড়ি, যথা তথায় সর্ব্বাবস্থায় রতিক্রিয়া তেমনি অবৈধ, শাস্ত্র ইহা নির্দ্দেশ করেন। সেইরূপ ক্রোধেরও সুব্যবহার আছে। আবার অবৈধ ক্রোধ অপকারক জানিও। লোভাদি রিপুসকলও সেইরূপ, যেমন উপকারী, আবার অবৈধ লোভাদি তেমনি অপকারী, ইহা নিশ্চয় জানিবে।

ধর্ম্মের কথা হইতে হইতে কোন্ রাস্তায় কেমন অবশে যে আমি বিষয়ান্তরে আসিয়া পড়িতেছি। বার বার এই মূর্খতার পরিচয় দিতে আমার লজ্জা হইলেও যখন দোষের হাত এড়াইতে পারিতেছি না তখন সহৃদয় পাঠক দয়া করে নিজ গুণে আমায় ক্ষমা করিয়া ধৈর্য্যের সহিত বাকিটুকু পড়িবেন এই আমার প্রার্থনা।

৺রামপ্রসাদ আর একটি গানে এই ধর্ম্ম সম্বন্ধে বড় ভাল কথা উপদেশ দিয়াছেন। অবশ্য মহাত্মা রাম প্রসাদ উচ্চ সাধক ছিলেন। তিনি যা বলিয়াছেন আমি তেমন কোন কথা বলিতে পারিব না। আমার ঘটে ভক্তিও নাই,

আর সাধনার স ও জানিনা, কি ক'রে উপদেশের কথা বলিব; আমার এই চুরি বিদ্যাই পুঁজি, নিজের কিছুই নাই। তবে মহাপুরুষদের কথা কইয়া আন্দোলন করিলে, যে নিজের উন্নতি হয় না, একথা বিশ্বাস করি না। মহাপুরুষদের উক্তির তো কথাই নাই, তাঁদের মাত্র নামের স্মরণে ও জপের যে শক্তি আছে, সেই শক্তি পেলেই আমার বশ্ আছে। চিরজীবন যথেচ্ছাচারে জীবন অতিবাহিত করিয়া, এখন বুড়ো বয়সে বৃদ্ধ বেশ্যাতপস্বীনী হ'য়ে যেটুকু হয়, তাই আমার লাভ। ৺রামপ্রসাদের গানটি নিয়ে উদ্ধৃত করিলাম।

মন তোমার এই ভ্রম গেল না;
কালী যে কেমন, তা চেয়ে দেখলি না।

ওরে ত্রিভুবন যে মায়ের মূর্ত্তি, জেনে কি মন্ তা জান না।
মাটির মূর্ত্তি গ'ড়য়ে মন তার, ক'রতে চাওরে উপাসনা।
জগৎকে সাজাচ্ছেন যে মা, দিয়ে কত রত্ন সোনা।
ওরে কোন লাজে সাজাতে চাস্ তাঁর, দিয়ে ছার ডাকের গহনা।
জগৎকে খাওয়াচ্ছেন যে মা, সুমধুর খাদ্য নানা।
তুমি কোন লাজে খাওয়াতে চাও তাঁয়, আলোচাল আর বুট ভিজানা।
ত্রিজগত যে মায়ের ছেলে, তাঁর আছে কি পর ভাবনা।
তুই কেমনে দিতে চাস্‌রে বলি, মেষ মহিষ আর ছাগল ছানা।
প্রসাদ বলে ভক্তিমন্ত্র, কেবল রে তার উপাসনা।
তুমি লোক দেখানে করবে পূজা, মা তো আমার ঘুষ খাবে না।

এ গানের ব্যাখ্যার আর প্রয়োজন নাই। পাঠক নিজেই বুঝতে পারবেন যে, পূর্ব্বে যে গানটী উদ্ধৃত করা গেছে, এটী সেই গানেরই ভাবার্থ প্রকাশক।—

৺রামপ্রসাদ উন্নত সাধক ছিলেন। উচ্চ সাধকের বাহ্য পূজার আবশ্যক নাই। কারণ উন্নত সাধকের মন, সদাই ভক্তিরসে পরিপূর্ণ। কিন্তু যাঁহারা নূতন সাধক হবেন, সাধনা জানেন না, ভক্তির আস্বাদ পান নাই, যোগ শিখেন নাই, চিত্ত স্থির হয় নাই, তাঁরা কি প্রকারে উন্নত হবেন, কেমন ক'রে তাঁরা ভক্তিরসের আস্বাদ পাবেন। এই ভক্তিতো বাজারে পাওয়া যায় না, যে দু চার পয়সার না হয় ২।১ মণ কিনে রাখলেম। ভক্তিতে কি পোকা ধরে? কি পুরাতন চালের মত, ভক্তি পুরাণ হলে দরে বাড়ে। এর একটা ছোট গল্প আছে, পাঠক শুনুন।

একবার নারদ ঋষি নাকি শ্রীকৃষ্ণের সহিত দেখা করতে গিয়েছিলেন। কথায় কথায়, নারদ জিজ্ঞাসা করলেন যে, ঠাকুর! ভক্তিটা কি, আমায় ব্যাখ্যা করে দিন, ও আমাকে কিছু ভক্তি ভিক্ষা দেন। শ্রীকৃষ্ণ এই কথা শুনে বললেন যে, নারদ! ভক্তির আকার নাই, তা তোমায় কি করে দেখাব, যার আকার নাই, তার ব্যাখ্যাই বা কিরূপে হয়। আমি ভক্তিই খুঁজি, ভক্তির একটু অনুমাত্র সন্ধান পেলেই, অমনি দৌড়ে গিয়ে দেখি পাই কি না। আমি ভক্তিরই ভিখারী; তা নারদ! তুমি এমন জিনিস কেন আমাকে অপ্রস্তুত করবার জন্য চাইলে। ভাল, তুমি কেন মুক্তি চাও না। মুক্তি ঢের আছে, ও মুক্তি দেওয়া আমার ক্ষমতার মধ্যে, কিন্তু ভক্তি দিতে পারি কৈ। অবশ্য আমি নারদের কাছ থেকে, কি ভগবান শ্রীকৃষ্ণের মুখ থেকে, এ কথোপকথোন নিজ কানে, শুনি নাই। তবু এ হোতে এটুকু বুঝতে হবে, যে মোক্ষপদ পেতে চাও, ভগবানকে পেতে চাও, তো তার প্রতি ভক্তি সঞ্চয় কর। ভগবান ভক্তানুরক্ত। ভক্তি, কর্ম্ম দ্বারা সঞ্চয় করতে হয়। জ্ঞানেতেও ভক্তি জন্মায়। করণ প্রণালী জানিলে, করণের ফলাফল অনেকটা জানতে পারে; তখন আর করণ করিয়া, জ্ঞানলাভ করবার আবশ্যক হয় না, তবে প্রণালীরূপে কাজ করলে, কেনএমন ফল হ'ল, তার কারণ কি কেউ স্থির করিতে পারে? বস্তু হোলে, তবে না রূপ হবে। ফুলের যেমন গন্ধ, অগ্নির যেমন উত্তাপ, বাতাসের কোমলতা, সেইরূপ মনের ভক্তিভাব, সুখ ভাব, দুঃখ ভাব। এই সব ভাবের স্থূল অস্তিত্ব নাই, তবে অনুভব করা যায় বটে। ভক্তি অর্জ্জনের জিনিস, যেমন বিদ্যা, না নিজে শিখলে হয় না। কর্ম্ম ও জ্ঞান দ্বারা, ভক্তি উপার্জ্জন করতে হয়। এতে চাবার পাবার কিছুই নাই। ভক্তি কিসে জন্মায় সে কথা বলিতে চেষ্টা করিব। জানি না, আমি যে রাস্তা বলিব, তাই প্রশস্ত রাস্তা কি না, তবে পাঠক মহোদয়গণ পরীক্ষা করিয়া দেখিলে বলিতে পারিবেন।

যে বিষয় বা ব্যক্তিকে ভক্তি করতে হবে, প্রথমতঃ, সেটী বিষয় হোলে, তাহার বিশুদ্ধতার ভাব, মনে উদয় হওয়া আবশ্যক। জ্ঞানের চেয়ে পবিত্র জিনিস জগতে কিছুই নাই। অতএব জ্ঞান বিশুদ্ধ। ঐ জ্ঞানের প্রতি ভক্তি সহজেই হইবার কথা। যে বিষয়ের জ্ঞান হোক না কেন, সেই বিষয়ের জ্ঞানের উপকারিতা বা অপকারিতা, হৃদয়ে বসা চাই। বিষয়ে যদি স্রাফা জ্ঞান হয়, তবে সে বিষয়ের জ্ঞান লাভে, ভক্তির উদয় হইবার সম্ভাবনা নাই জানিবে। ভাবুক যে হয়, তার কাছে কোন বিষয় এমন নাই, যাহার জ্ঞান লাভে তাহার

মনে প্রীতির বা ভক্তির উদয় হবে না। তোমায় ব্যাকরণ পড়ান হচ্ছে, তোমার যদি মনে হয়, ব্যাকরণ প'ড়ে কি ছাই হবে; তবে ৭ জীবন ধ'রে ব্যাকরণ পড়লেও তোমার ব্যাকরণের স্বরসন্ধিও হাঁসিল হবে না। যদি মনে হয় হাঁ, এই ব্যাকরণ পড়লে আমার সাহিত্য জ্ঞান বাড়বে, ও সমস্ত জিনিস প'ড়ে বুঝতে পারব, তাতে জ্ঞান পাব ও ভবিষ্যতে আমার সুখ স্বচ্ছন্দ বাড়বে, নিজে স্বাধীনভাবে কাজ করবো, নিজের, পরিজনের ও দেশের কত উপকার করতে পারবো ও সম্মান পাব তবে তোমার ব্যাকরণ জ্ঞান চট্ করে হবে। কোন কার্য্যের করণ প্রণালী জানা থাকলে, সেই প্রণালীতে কাজ করলে, যে নূতন বস্তু বা নূতন অবস্থা উপস্থিত হয়, বা করা যায়; তাহা জানা যায় বটে; কিন্তু কার্য্যের করণ প্রণালী ভেদে, কার্য্যের ফলের পার্থক্য হয়। এই পৃথক পৃথক ফল, কি করুন গুণে হোলো; কি বস্তুগত গুণ ছিল। আমি অমুক জিনিস, যার সংযোগ করাতেই এই ফল ফলিল; ইহা জানিতে পারিলে সেই বস্তুতে আরও ভক্তি উৎপাদিত হয়; এইরূপ যে ভাব, তাই ভক্তির উপকরণ যানিবে। বস্তুগত গুণ, ও তাহার রহস্য, জানিতে পারিলে, যে ভক্তির উদয় হয়; আবার তার সঙ্গে, যিনি এই সকল বস্তুকে, এই সকল গুণে সজ্জিত করিয়া, নিজ ফাঁকের ঘরে ব'সে, আমাদের এই তামাসা দেখচেন্, দেখাচ্ছেন্, সঙ্গে সঙ্গে সেই ভাব মনে হোলে, বস্তুগত গুণের ভক্তির, শত সহস্র গুণ ভক্তি, সেই সৃষ্টি কর্ত্তার অনুসন্ধানে প্রধাবিত হয়। তখন সৃষ্টিকর্ত্তা আর লুকিয়ে থাকতে পারেন না। সর্ব্ব গুণাধার বাবাজী, তখন নিজগুণে বাহির হইয়া, সাধকের মন ও বুদ্ধিতে, দেখা দিয়া, তাহাকে জন্মের মতন, আপ্যায়িত করেন, ও সাধক জীবনের—চৈতন্যের—সার্থকতা আস্বাদনে, চরিতার্থ হইয়া, সদাই পরমানন্দে বাস করেন। আমি মূর্খ জল তো রোজ দেখি, কিন্তু যে গ্যাসগুলির যোগ করে জল উৎপন্ন হয়, তাহা আগে জানিতাম না। ক্রমে যখন শিক্ষক মহাশয় জলের এই রহস্য বুঝাইয়া দিয়া, কার্য্যে, অণুটুকুকে গ্যাস হইতে পরিণত করিয়া দেখাইলেন, তখন মনে ভাবিলাম যে, বাপরে বাপ, এই জলের মধ্যে এত রহস্য আছে, আর মনে করিলাম যে, নিশ্চয়ই আরো কত কি রহস্য আছে। যাহা আজও বাহির করা, কি জানা যায় নাই। বাস্তবিকও তাই। জলের কত গুণ, কে তার পূর্ণ বর্ণন করতে পারে। ঐ একই জলরূপ রস তো সকল জীব ও উদ্ভিদের জীবন ধারণের উপায়; তবে কি প্রথায়, ঐ জল আবার গাছে গেলে, প্রথমে টক্ হয়, ও পরে কেমন করিয়া সেই টক্ রস আবার মিষ্ট হয়,

আবার ঐ জল নিম গাছের ভিতরে, কিরূপে নিমের ছাল, পাতা, কাঠ, সবই তিক্ত হবে; কিন্তু ফলটী পাকলে মিষ্ট হয়। এই সব কি নিয়মে হয়। কেন হয়। আমি ঐ জল খেলে তো, গাছে যেমন জল ঢোকে আমাতেও সেইরূপ জল ঢুকলো, কৈ আমা থেকে তো ঐরূপ ফল ফলে না। বা অমন মিষ্টও হয় না। যদি বল যে, ও সব বীজ থেকে হয়। আমার বীজ আলাদা, নিমের বীজ আলাদা। আমার বীজ আলাদা, বেশ কথা। ঐ বীজের কোন্ রেণুতে কি গুণ আছে, তাতো আমি জানি না। আর ঐ একটু রেণুর কি প্রকারে এত ক্ষমতা হয় তাতো জানি না; বা বীজের মসলাগুলি আলাদা আলাদা ক'রে ঐ সব মসলা দিয়ে আবার নূতন তো একটী বীজও আমি তৈয়ার করিতে পারি না; কিছুই জানি না, তবু আমার কি কম অহঙ্কার, আমি নিজেকে একটা কেষ্ট বেষ্ট মনে না করে তৃপ্তি পাই কৈ, কেউ একটা চড়া কথা বলে গায় সয়না, আবার সব বিষয়ে রাগ, অভিমান করা টুকু আছে। আবার মান অপমান বোধ হয় অথচ জ্ঞানের লেশ মাত্রও নাই। জ্ঞানের মধ্যে তো জানি ক্ষিদে পায়, হাগা পায়, এই প্রকার সাড় টুকু আছে। কিন্তু আমার ভিতরে যে কত অদ্ভুত ও আশ্চর্য্য কাণ্ড প্রতি মুহূর্ত্তে হোচ্চে, তার কোন সাড়ও নাই; কিছু জানিওনা; যা কিছু একটু জানি তার সুব্যবহারও করতে পারিনা। কোথাথেকে পারব; তিনি না দিলে, তিনি আমার ভিতরে, আমার জ্ঞান ও বুদ্ধিকে না বিকাশিত ক'রে দিলে, আমি কি করে জান্‌তে পারবো। যার হাত পোড়েনি, সে পোড়ার যন্ত্রণা কি জানবে। হায় এ জগতে, যাঁর ভিতরে তাঁর বিকাশ আছে তিনিই ধন্য। যিনি সদানন্দে তাঁতে যুক্ত হোয়ে আছেন সেই যোগীই ধন্য। আর সমস্ত ছুর ছাই ময়লা মাটী বোধ হয়।

ভক্তি অর্থে বোধহয় অনুরাগ ও আশক্তি বলা যাইতে পারে। অনুরাগ যে জিনিস বা বস্তুতে হবে, সে বিষয় বা বস্তুর জ্ঞান লাভ করতে মন ও বুদ্ধি আপনা আপনিই চেষ্টা করবে। আমার মন ও বুদ্ধি যদি ধৈর্য্য সহকারে কোমর বেঁধে লেগে যায়, তো যেমন বিষয় হোক না কেন, আমার আয়ত্বের মধ্যে আসবেই আসবে। জ্ঞানের মত, রূপবান, গুনবান, চিরজীবি ও চির যৌবন সম্পন্ন বস্তু জগতে আর নাই। জ্ঞান অমর এবং কখন বৃদ্ধ বা অকর্ম্মণ্য হয় না। মানুষের বা বস্তুর রূপ ও গুণ আছে বটে কিন্তু বিশ্বের সমস্ত রূপ ও গুন কোন এক সৃষ্ট বস্তুতে একাধারভুক্ত হয় নাই। প্রত্যেক বস্তুতে আলাদা রূপ ও মাত্রায়ই আছে। এই বিশ্বজগতের মধ্যে কেবলমাত্র অর্জ্জুনকেই শ্রীভগবান এই

বিশ্বের সমস্ত রূপ গুণ ও জ্ঞান একাধারে দেখাইয়াছিলেন মাত্র; নইলে আর কেহ কখন দেখিয়াছেন কিনা তাহা জানিনা। অবশ্য বড় বড় যোগী ও ঋষিরা যে শ্রীভগবানসঙ্গ পান নাই, তা মনে হয় না। কত এরূপ বর্ণচোরা মহাত্মা আছেন, তা কে জানে। যা কিছু ঈশ্বরের মাহাত্ম্য আজ পর্যন্ত বিকাশ পেয়েছে সেই সমস্ত যোগ প্রভাবে, এটা নিশ্চয়।

প্রকৃতিতে বিষ্ঠা হইতে চন্দন পর্যন্ত, সূর্য্য চন্দ্র হইতে কীটানুকীট পর্য্যন্ত এমন কোন বস্তুই নাই, যাহার পূর্ণ জ্ঞান কাহারও আছে। তবে রোজ চন্দ্র সূর্য্য উঠিতেছে ও প্রকৃতির নিয়ম অনুসারে সকল কার্য্যই নিত্য আমাদের সামনে ঘটিতেছে দেখিয়াও, আমরা আমাদের দর্শন শক্তির কিবা উন্নতি করিতে সমর্থ হইয়াছি বল দেখি। এই সব ব্যাপার কেন হয়, না হ'লে কি হয়, সূর্য্যদেব রোজ উঠিয়া কি কি কায় করেন তার সম্পূর্ণ ফিরিস্তি কি কেউ করতে সমর্থ হয়েছেন। এই সব অত্যাশ্চর্য্য ব্যাপার দেখে দেখে, যেন আমাদের দর্শনশক্তি আমড়া পড়ে গেছে, তেমন সাগ্রহে ও যত্নের সহিত আর দেখি না। তাইতো এ তো রোজ হচ্চে, ও হয়েই থাকে, এই পর্য্যন্ত জানিয়াই, যেন আমরা দিন বৃথা কাটাইয়া বেশ আছি বোধ করি। কিন্তু প্রকৃতির কায, এমন সুচারু ও সুবন্দোবস্তের সহিত, বিনা গোলমালে ও নির্ব্বিঘ্নে, এরূপ না হইলে কি হইত। এটা যদি ভাবি, তো বিষয়ের মাহাত্ম্য সহজেই মনে উদয় হয়, ও তাহার অনুসন্ধানে সযত্নে প্রবৃত্ত হই। বোধ হয় রোজ যে সব ব্যাপার চোখের সামনে ঘটে, সে গুলি যেন গা সওয়া হয়ে গিয়ে, এক রকম তুচ্ছ ব্যাপার ব'লে বোধ হয়। কিন্তু যখন ভাবি, যে কি বারেই এই একই রকমে, ও একই নিয়মে হয়, ইহার কি ব্যতিক্রম হোতে নাই? এবং যখন, যে শক্তিতে এই সমস্ত ব্যাপার, এরূপ নির্ভুল রূপে হইতেছে, সেই শক্তির কথা মনে হয়, তখন সেই শক্তিকে ভক্তি না করিয়া থাকা যায় না। এ থেকে বুঝতে হবে, আমরা শিক্ষা নিতে শিখি নাই, দু চারটি বিষয়ের এক আধ ফোঁটা যা শিখেছি সেই অহঙ্কারেই মত্ত হয়ে আপনাদের কত ধন্য মনে করি; কিন্তু মনে ভেবে দেখ দেখি কত শিখতে বাকি আছে; ও যা শিখেছি, তাতে শেখার মত কি শিখেছি। জন্মাইবার কত পূর্ব্ব হইতে, মাতৃস্তনে দুগ্ধের সঞ্চার হয়, ইহা ভাবিয়া কে না বিস্মিত হইবে, ও সৃষ্টি কর্ত্তার সুদূরদর্শিতা ও সুবন্দোবস্ত দেখিয়া, কে না ভগবানের এই কৌশল, ও ঐরূপ সমস্ত কৌশলকে, তাঁহার মাহাত্ম্য জানে, তাঁহাকে না ভক্তি করিবে। তার সঙ্গে, তোমার নিজের ক্ষমতায়, যে ঐরূপ মাতৃস্তনে দুগ্ধ সঞ্চার করিয়া দিবার

ক্ষমতা নাই, তাহা স্মরণ করিয়া কি তোমার মন ভগবানকে ভক্তি করিবে না? তার সঙ্গে, যদি মনে হয়, যে এই কৌশলে, যদি মাতৃস্তনে দুগ্ধ সঞ্চার না হইত, তবে আমার কি দশা হইত; ইহা ভাবিয়া কি আমি আর ভগবানের প্রতি বেই-মান হইতে ইচ্ছা করিতে পারি? মানুষ আবার কি না পারে। বেইমান হোলেই, করছি কি। আমি যতই বেইমানি করি না কেন, তাতে ভগবানের কোন ক্ষতি বৃদ্ধি হইবে না। যোগী মহাপুরুষ বিশ্বব্রহ্মাণ্ডস্থ প্রত্যেক জিনিসের ব্যাপার দেখিয়া ও শুনিয়া ভগবানেই আশক্ত হন ও প্রকৃতির বিষয় চিন্তার উপভোগে বিভোর থাকেন ও সদাই আনন্দ ভাব। আনন্দ ভাব কেন, না তিনি তাঁহার ভাব্য বিষয়ে, ভগবানের সাক্ষাৎ সম্বন্ধ ও বিকাশত্ব দেখেন, আর অন্য কোন বিষয়, সুখ দুঃখ সমস্তই, গ্রাহ্যমধ্যে আনিবার সময় বা স্থান পান না। শ্রীভগবানের এমনি মহিমা যে, যে বিষয়ের জ্ঞান লাভের জন্যে লালায়িত হইয়া, তাঁহার শরণাপন্ন হয়, তিনি তদ্দণ্ডেই, তাহার বুদ্ধিতে, সেই জ্ঞানের বিকাশ করিয়া দেন। আবার সাধক তাঁর ইষারা বুঝতে না পারলে, আবার দৈববাণী তার কানে ঢুকিয়ে দেন। একথা মিথ্যা নয়।

জ্ঞানের স্তর আছে। একের পর এক, এই ভাবে জ্ঞানের মালা গাঁথা তৈয়ার সর্ব্বদাই আছে; যদি কঠিন কোন বিষয় জানিতে ইচ্ছা কর, তবে শ্রীভগবান জ্ঞানের সাধককে, এমন ভাবে ধীরে ধীরে একটির পর একটি, তারপর একটি, এরূপ ভাবে সাধকের বুদ্ধিকে প্রবাহিত করেন যে, সাধক শেষে দেখে যে, সে যা খুঁজিতেছিল শেষে তাই পাইল। মানুষ বৃথা খোঁজা খোঁজা করিয়া, এ নয়, তা নয়, এইরূপ করিয়া বেড়ায়, তাই অধিকাংশ ব্যাপারে বিফল মনোরথ হইয়া, দুঃখ পায়; তা না করিয়া, যদি ভগবৎ পাদপদ্মে, আত্মবুদ্ধি সমর্পণ করিয়া তাহারই নিকট হইতে জ্ঞাতব্য বিষয় জানিতে ইচ্ছা করে, তবে তিনি নিশ্চয়ই বলিয়া দেন। যিনি যে বিষয়ে ভক্তি ও শ্রদ্ধা সহকারে চিন্তা করেন (অর্থাৎ নিশ্চ-য়ই ভগবান আমাকে এ জ্ঞান দিবেন, এই ভরসা স্মরণ করিয়া ভাব্য বিষয়ে চিন্তা করেন) নিশ্চয়ই ভগবান্ তাহার মনবাঞ্ছা সফল করেন; সন্দেহ নাই। ভুক্তভোগী মাত্রেই, বোধ হয়, একথা স্বীকার করিবেন। পুরাকালে, যোগীরা সাদা কথায় এ বিষয় ব্যক্ত করিয়া বলিয়াছেন—"যাদৃশী ভাবনাযস্য সিদ্ধির্ভবতি তাদৃশী।" এই উক্তির ভাব যে কত গুঢ়, তাহা মুখে ব্যক্ত করা যায় না। আমাদের মধ্যেও এইরূপ উক্তি আছে, "যার যেমন মন তার তেমনি ধন"। যিনি অন্তর্যামি তাঁর কাছে শঠতা চলে না।

তা বাদে যদি অন্য কোন মানুষের নিকট হইতে কোন বিষয়ের জ্ঞান লাভ করিতে চাও, তবে তোমার শিক্ষকের উপর তোমার শ্লাঘা থাকিলে কখনই তাঁহার নিকট হইতে সে বিষয়ের জ্ঞান লাভ করিতে পারিবে না; এই জন্যই শাস্ত্রে বলে, গুরু সর্ব্বাপেক্ষা ভক্তির পাত্র। গুরুর উপদেশকে বা গুরুকে অভক্তি করিয়া কোন জ্ঞান লাভ করিতে চেষ্টা করা, আর আকাশ কুসুম, বা ঘোড়ার ডিম্, লাভ করিতে চাওয়া, একই কথা। ও বেটা আবার গুরু, ও কি জানে যে ও বেটা আমাকে শিখাইবে, আর এ শিখেই বা আমার কি কাজ হবে। এ অহংকার মনে উদয় হোলে, কখনই তুমি তাহার বা অন্য কাহারো নিকট হইতে, কিছুই শিখিতে পারিবে না।

ভক্তি অর্জ্জন করিবার এই রাস্তা সংক্ষেপে আবার বলি। যে বিষয়ে জ্ঞান লাভ করিতে চাও সেই বিষয়কে, শ্লাঘা না করিয়া, তাহার গুরুত্ব ভাব, মনে করিয়া, ও বাস্তবিক সে বিষয়ের কোন্ কোন্ জ্ঞান তোমার নাই, তাহার পর্য্যালোচনা করিয়া, তোমার নিজের মনে নির্ব্বাচন করিয়া, সেই জ্ঞান উপার্জ্জন করিবার, সুদৃঢ় ইচ্ছা, ও সেই জ্ঞান লাভে, তোমার চরিতার্থতা লাভের নিশ্চয় বুদ্ধি, সংগ্রহ করা আবশ্যক।

এইরূপ বিষয়ে ও বিষয়ের জ্ঞানে, ভক্তির উদয় হইতে আরম্ভ হইলে ক্রমে বিষয় হইতে, বিষয়ের বা ব্যাপারের মূলে যে ঐশ্বরিক শক্তি আছে, সেই ঈশ্বর শক্তিতে তোমার ভক্তি অটল ভাবে স্থাপিত থাকিবে। একথা নিশ্চয়। তোমার মন from effect to cause যাইবেই যাইবে।

কিন্তু এই ভক্তির রাস্তায় আসিবার পূর্ব্বে, একটু ভাষা জ্ঞান না থাকিলে ও কথার ওজন ও শব্দার্থ, মনে বিকাশ না হইলে, হয় না, তজ্জন্য একটু সাহিত্য পাঠের দরকার। ভাব লইয়াই সব। যদি ভাব ব্যক্ত বা প্রকাশ করিতে না পারো, তবে ভাষা বিষয়ে বর্ণনা বা কল্পনা কি ইঙ্গিত করিয়া বুঝাইয়া দিবে? সময়ে সময়ে তাও আবার হয়। আমরা যেমন জ্ঞান লাভে পিপাসিত, শ্রীভগবান ও আমাদের জ্ঞান লাভ বাসনা পূর্ণ করিতে সদাই ব্যস্ত। এইটিই মনে হয়।

পুরাকালে যখন যোগ চর্চ্চা প্রবল ছিল, আমাদের যোগী ঋষিরা, এই যোগ বলে, অর্থাৎ স্থির চিত্তে ও ঈশ্বর ভক্তি সহকারে, যে ভাব্য বিষয়ের ধ্যান করিতেন, আমাদের শাস্ত্রাদিতে, সেই সকল ধ্যানের বর্ণনাই লিখিত আছে। মহাত্মারা, যে সকল বিষয় বর্ণনা করিয়াছেন, তাহা সামান্য চিন্তার ফল নহে। অতএব আমাদের শাস্ত্রের কোন কথাই মিথ্যা নহে। তবে অনেক বলে,

যে প্রশ্নের যে উত্তর লেখা আছে, অনেক স্থলে সে প্রশ্ন লেখা নাই, এবং যে অবস্থায় সেই সব ব্যাপারের মিমাংসা লিখিত আছে, তাহারও অনেক স্থলে বোধ হয় বর্ণনা নাই। কাজেই কেবল মাত্র তাঁকা মিমাংসাটুকু পড়িয়া, অনেক স্থলে আমরা বুদ্ধিতে আনিতে পারি না, যে কি অবস্থায় এই সকল মিমাংসা বর্ণিত হইয়াছে। আবার এখানে দেশ কাল ও পাত্রভেদে বিচার ভেদের কথা উঠিল। পাঠককে বলি যে, যে স্থলে এই সকল মিমাংসাদি পাঠ করিয়া, নিজ বুদ্ধির সহিত ঐক্য করিয়া গ্রাহ্য করিতে অক্ষম হইবে; সেগুলি ভুল না মনে করিয়া, এই ভাবিবেন, যে আমি সম্যক্‌রূপে বুঝিতে পারিলাম না। কিন্তু ঋষিবাক্য বা যোগী বাক্য নির্ভুল জানিও। আমাদের দেশে পুরাকালে ধর্ম্ম সম্বন্ধে যে সকল শাস্ত্রাদি লিখিত হইয়াছিল অন্য কোন দেশে তত উন্নত ভাবে শাস্ত্রাদি লিখিত হয় নাই। কিন্তু তাতেও মনে হয়, কোন কোন মহাত্মা, মূর্খদের বুঝাইবার জন্য, অনেক আধ্যাত্মিক বিষয় গদ্যে বর্ণনা করিতে গিয়া, এরূপ ভাবে, তিলকে তাল প্রমাণ করিয়া, বর্ণনা করিয়াছেন, যে তাহা পাঠে বিস্মিত হইতে হয়। এখানে একটি ভাবুকের গান লিখিয়া দিলাম। *পুরাকালে আমি ছিলাম কি না, তাহা জানি না, যদি থাকিয়া থাকি তো, কি ছিলাম, তাহাও স্মরণ নাই। রাম রাবণের যুদ্ধ ও সীতার বনবাস লইয়াই, এই গান হইয়াছে। যুদ্ধ আমি দেখিয়াছি কি, না, তাহা জানি না। তবে এই গান হইতে, পাঠক নিজেই বুঝিবেন যে, কি ব্যাপার কিরূপে বর্ণিত হইয়াছে। অবশ্য যিনি এই গান রচনা করিয়াছেন, তিনি কেমন সাধক ও ভাবুক। পাঠক তাহা গান শুনিয়া বুঝিতে পারিবেন।

কর রাম লীলার মর্ম্মাবধারণ, হবে জনম মরণ বারণ।
ছিলেন আত্মারাম সহস্রার অযোধ্যায়, এলেন হৃদি পঞ্চবটি বনে, পিতৃ সত্য দায়;
সঙ্গে লয়ে পত্নী, জীবাত্মা সীতায়, বল, অনুজ লক্ষণে; ও সীতা হরিল,
মোহ রাবণ।
পরে প্রাণায়াম, হনু পবন কুমার,ঐ সীতা অন্বেষণে যায়, লোভ সাগর হেয়ে পায়,
সেই অশোক বনে পায় জীবাত্মা, সীতার দরশন; দেখে, জ্ঞান নাই, জ্ঞান নাই;
হনু রামনামে কৈল চেতন।
হনু রামকে বলে, দিল সমাচার, ঐ সাগর বেঁধে, রাবন ব'ধে, করে সীতার উদ্ধার;
কলির জীব তরাতে, রাম অবতার, ভোলা মন তুই বুঝবি কি সে
বুঝবি সাধু হোলে, মর্ম্ম জানে রসিক সাধুজন।

অনেক আধ্যাত্মিক বিষয় কবিগণ বর্ণনা করিতে গিয়া, তাঁহাদের যে কবিত্ব শক্তি ও কল্পনা শক্তির পরিচয় দিয়াছেন, তাহাতে বিষয়ভাব যত যথার্থ ভাবে উপলব্ধি হউক, আর না হউক, মনে হয়, যেন ধর্ম্মের এমনি মাহাত্ম, যে অধিকাংশ অসম্ভব কাণ্ডই, সম্ভবপর হয়। অনেকস্থলে, নির্ব্বোধ ধর্ম্ম সাধক সেই অলৌকিক ও অস্বাভাবিক বর্ণনাতেই, মুগ্ধ হইয়া ধর্ম্মকর্ম্মে অধিক আসক্ত হন বটে, আবার অনেকে এমনও আছেন, যে তাঁহারা এই সমস্ত প্রকৃত অসম্ভব ও বেআইনি কাণ্ডকে কবির কল্পনা মাত্র জ্ঞান করিয়া, মনে মনে তার একটা, কতটুকু সম্ভবপর, ও কতটুকুইবা অসম্ভবপর, তার একটা মিমাংসা করিয়া লইয়াই, তৃপ্তি বোধ করেন। আবার কেউ কেউ জ্ঞান শক্তির প্রভাবে, এই সমস্ত কবিকল্পনার, মূলভিত্তির সার বিষয়, তত্বানুসন্ধান দ্বারা, মূল কল্পনার, ধরা ছাঁটছুঁট বাদ দিয়া, আসল আধ্যাত্মিক জ্ঞান টুকুই লাভ করিয়া কৃতার্থ মনে করেন, আর প্রথম শ্রেণীর সাধক বিষয়ে অভিভূত, ও ধর্ম্ম কর্ম্মের অলৌকিক ক্ষমতা, এই জ্ঞানে আরও ধর্ম্ম কর্ম্মে আশক্ত হন; ও দ্বিতীয় শ্রেণীর সাধক এই বলিয়া মনকে প্রবোধ দেন, যে মহাত্মাদের লিখিত রচনা কখনই অসার হইবার নয়। তবে তিলকে তাল্ প্রমান করা হইয়াছে মাত্র। কিন্তু মূল সত্যের প্রতিচ্ছায়া আছেই আছে। তবে সে ছায়া যে কি, তাহার সম্যক্ বিকাশ, যদিও আপাততঃ তাঁহার মনে উদয় হইতেছে না, তবে বিশ্বাস করা দরকার ও এই বিশ্বাস হইতেই, পরে খাঁটী জ্ঞান অবশ্যই পাইব। এই ভাবিয়া তিনি উৎসাহের সহিত ধর্ম্ম কর্ম্মে ও ধর্ম্মপুস্তকাদি পাঠে আশক্ত হন। যে ভাবেই নিন্না কেন, মোটকথা যে পরিমানে যাহার যে বিশ্বাস ও তজ্জনিত ভক্তি মনে সঞ্চার হয়, সেই অনুযায়ী তিনি কর্ম্মেও আসক্ত হন্। ফলে ধর্ম্ম ও কর্ম্ম, ও ধর্ম্ম পুস্তকাদি পাঠে, হয় বিশ্বাস ও ভক্তি, নয় সত্যজ্ঞান, এই দুইটীর একটী উপলব্ধি হয়; তাহাতে মনকে উন্নতই করে, কখন কুপথগামী করে না। বিশ্বাস বড় দাদা, আগে পথ দেখাইয়া না গেলে কনিষ্ঠা ভগিনী ভক্তি যেন ক'রে যান্—যেন লজ্জা বশতঃ নুতন সাধকের কাছে যেতে চান না।

রিপুত্রয় বলি দিবার কথা হইতেছিল। রিপুত্রয়ের বলি কি, না তাদের বশবর্ত্তী না হওয়া, তাদের শক্তিতে পরাভব না হওয়া। যোগ ক্রিয়া ভিন্ন, রিপুজয় হইবার নয়। যোগ ক্রিয়ার সঙ্গে সঙ্গে সৎসঙ্গ করিতে পারিলে আশু শুভ ফল পাওয়া যায়। রিপুগণের সর্দ্দার হ'লেন কাম রিপু, অন্যান্য রিপুগণ সবই এই কাম হইতে উৎপন্ন হয়। সর্ব্বদা ঈশ্বর চিন্তা, প্রবৃত্তির বিরুদ্ধ

চিন্তা, জ্ঞান ও বিজ্ঞান লাভে নিযুক্ত থাকা ও কিসে নিজের দেহ, মন ও বুদ্ধির পূর্ণ বিকাশ হয়, এই চেষ্টায় নিবিষ্ট থাকলে, কামরিপু আর তোমার উপর অত্যাচার করবার সুযোগ পান না। যথাসাধ্য নারী সম্ভোগ, নারী বিষয়ক চিন্তা, তাহাদের মোহকারী রূপ, গুণ, অঙ্গভঙ্গি, আদিরসযুক্ত গীতবাদ্য, মাংসাদি আহার, এইগুলি ত্যাগ করিতে পারিলেই নিশ্চয়ই মনোরথ সিদ্ধ হয়। একেবারে নারীচিন্তা ত্যাগ করা দুরূহ, কারণ দৃষ্টিতে আসিলেই নারীচিন্তা মনে উদয় হয়। তবে দর্শন মাত্রে, এই নারীজাতি আমাদের জনয়িত্রী ও ইঁহাদের স্নেহ ও যত্নে আমরা শৈশবে অজ্ঞান ও অসহায় অবস্থায় লালিত পালিত হইয়াছি ও সংসারে ইঁহারাই আমাদের সুখ সম্বর্দ্ধনের জন্য সদাই কত কষ্ট ও স্বার্থত্যাগ স্বীকার করেন। ইঁহাদেরই শরীরের রক্ত আমাদের শিরায় শিরায় বহিতেছে এবং ইঁহাদেরই শরীরে যে যে দেবতারা বাস করেন তাঁহারাই আমাদেরও শরীরে বাস করিয়া, আমাদের ঐহিক ও পারত্রিকের উন্নতির উপায় করিয়া দিতেছেন। ইঁহাদের শরীরস্থ যন্ত্রাদির সাহায্য গুণে আমরা এই দেহক্ষেত্র পাইয়া এই কর্ম-ক্ষেত্রে কার্য্যাদি করিতে সক্ষম হইতেছি; এই নারীজাতি সর্ব্বতোভাবে আমাদের প্রণম্য, এমন স্বার্থত্যাগী ও হিতকারী জগতে আর কে আছে? নারীজাতিকে এই প্রকার মাতৃজ্ঞান হৃদয়ে বসিলে, আর কোন রিপুরই প্রবল প্রতাপ খাটে না। সাপ যেমন ঈষের মূলে বদ্ধ থাকে, নারীজাতিকে মাতৃজ্ঞান ও রিপুসর্পের ঈষের মূল জানিবে।

পূর্ব্বে বলা হইয়াছে যে ধর্ম্ম নানাবিধ, সেই নানাবিধের মধ্যে কতকগুলি বর্ণিত হইতেছে।

(১) একমেবাদ্বিতীয়ং (Unitarianism)

(২) জাতিগতধর্ম্ম,—যেমন মুসলমান ধর্ম্ম, খৃষ্টিয়ান ধর্ম্ম, বৌদ্ধ ধর্ম্ম, হিন্দুধর্ম্ম ইত্যাদি ও এই সকল প্রত্যেক ধর্ম্মের শাখা ও প্রশাখা আছে, যেমন হিন্দুধর্ম্মের শাখা, ব্রাহ্মণের ধর্ম্ম, ক্ষত্রিয়ের ধর্ম্ম ইত্যাদি; আবার ইহাদের মধ্যে শৈব, বৈষ্ণব, শাক্ত ইত্যাদি। আবার ইহাদের আবার দেশ কাল পাত্র ভেদে রীতিনিতি ও আচার ব্যবহার প্রভিন্নতা ইত্যাদি। মুসলমান ধর্ম্মে ও খৃষ্টিয়ান ও অন্যান্য ধর্ম্মেও ঐরূপ শাখা প্রশাখা আছে। ইহাদেরও দেশ কাল পাত্র ভেদে অনেক প্রভিন্নতা দেখা যায়। আবার এই সকল পৃথক্ পৃথক্ ধর্ম্মের মধ্যে, ও ভিন্নজাতীয় ধর্ম্মের মধ্যে, যে নিয়মাদি আছে তাহাও পৃথক্ পৃথক্। যেমন দশসংস্কার, যথা বিবাহ, উপনয়ন, দীক্ষা, কর্ণবেধ ইত্যাদি নেম কর্ম্মাদিও

পূজাপাঠাদি ধর্ম্ম কর্ম্ম ইত্যাদি। এ সমস্ত জাতিগত সমাজ ধর্ম্ম। এই সমস্ত সমাজধর্ম্ম ও দেশকাল ও পাত্রভেদে প্রভিন্ন। মোটকথা ধর্ম্মের ও ধর্ম্ম বংশের যে প্রকার কত, ও তাহাদের প্রত্যেকের যে কত শাখা ও প্রশাখা; ও সেই আসল ধর্ম্ম ও তাহাদের শাখা প্রশাখাদের কত ভিন্ন ও প্রভিন্নতা আছে, তাহা লিপিবদ্ধ করা অতি গুরুতর ব্যাপার। তবে যত প্রকারই সমাজ-ধর্ম্ম হউক না কেন, এই সমাজ ধর্ম্মের উদ্দেশ্য এক; কি না, নিয়মে চলা; যে নিয়মে চলিলে, তোমার নিজের কার্য্যের. দেহের ও মনের উন্নতি সাধন হইবে; ও তোমাকে কাহারও অপ্রিয় হইতে হইবে না। ধর্ম্ম বিবিধ প্রকার; এবং সকল ধর্ম্মশাস্ত্রাদির পুস্তক, ও তাহাদের উপদেশ ও মতামত, বড়ই প্রভিন্ন। হিন্দু ধর্ম্মের বেদ, স্মৃতি, শ্রুতি ও উপনিষদ প্রভৃতিতে যে সকল মতামত ও নিয়মাদি লিখিত আছে, তাহাও ভিন্ন ভিন্ন। ধর্ম্মপুস্তকাদি হইতেই, নীতিশাস্ত্র এবং কর্ম্মের রীতি ও উপদেশ পাওয়া যায়। তাহাও দেশ কাল পাত্র এবং রুচিভেদে ভিন্ন ভিন্ন দেখা যায়। তবে কাল বশে এই ভিন্ন ভিন্ন জাতিদের ধর্ম্ম প্রকরণ, আচার, ব্যবহার, আহার, বিহার, পরিচ্ছদ এমন কি ভাষা ও সাহিত্যাদি ও বিজ্ঞান শাস্ত্রাদিও ভিন্ন ভিন্ন জাতী ও দেশবাসীদের মধ্যে প্রচলিত হইতে দেখা যায়। এই সকল ধর্ম্ম শাস্ত্র, এত ভিন্ন ভিন্ন হইলেও, ইহাদের মোক্ষ উদ্দেশ্য প্রায় একই। রুচি অনুসারে, ভিন্ন ভিন্ন লোক, এক দেশবাসী ও এক জাতী ও এক ধর্ম্মাবলম্বী হইলেও, শাস্ত্রোক্ত কার্য্য করণে, কিছু প্রভিন্নতা দেখা যায় বটে; তবে অহিংসা পরমধর্ম্ম এ বিষয়ে সকল শাস্ত্রেই এক মতই দেখিতে পাওয়া যায়।

একমেবাদ্বিতীয়ং—অর্থাৎ ( Unitarian ) যাঁরা একমাত্র শ্রীভগবানকেই মানেন; এবং যাঁহারা সমদর্শী। তাঁহাদের জাতীভেদ নাই। কোন ধর্ম্মকেই হিংসা বা ঘৃণা করেন না। আমাদের দেশস্থ ব্রহ্মজ্ঞানী নামে যে সম্প্রদায় আছে তাহারা কতকটা পরিমানে ( Unitarian ) বলিলে অত্যুক্তি হয় না। ধর্ম্ম এত প্রকার হইলেও, ইহাতে স্বাত্বিক, রাজসিক ও তামসিক, ভাব আছে। এই তিন ভাব সকল ধর্ম্মেই আছে। মানব মাত্রেই আপন প্রকৃতির অনুযায়ী, কখন স্বাত্বিক, কখন রাজসিক, কখন বা তামসিক ভাব ধারণ করে। স্বাত্বিক ভাবই জ্ঞানপথ প্রদর্শক। প্রকৃতি হইতেই এই তিনভাব উৎপন্ন হয়; ও গুণাতীত আত্মাকে বা চৈতন্য শক্তিকে সময় সময় জড়িত করে। ধর্ম্মশিক্ষা বহুবিধ হলেও সর্ব্বপ্রকার ধর্ম্মের কতকগুলি বিষয়ের ঐক্য মত আছে। এপক্ষে আমাদের পণ্ডিতগণের যে দুটী উক্তি আছে তাহা উদ্ধৃত করিলাম।

১ অহিংসা পরমোধর্ম্মঃ।

২ মাতৃবৎ পরদারেষু, পরদ্রব্যেষু লোষ্ট্রবৎ
আত্মবৎ সর্ব্বভূতেষু, যঃ পশ্যতি সঃ পণ্ডিতঃ।

এই অহিংসা কি, তাহা জানা দরকার। অহিংসা অর্থে, হিংসার বিপরীত ভাব। অর্থাৎ হিংসা না থাকা। এখন হিংসা কি, হিংসা কাকে বলে, হিংসার প্রকার কত। হিংসার উপকারিতা, হিংসার অপকারিতা, হিংসার সুব্যবহার কি, আবার হিংসার অপব্যবহার কি। এক হিংসা নিয়ে ফর্দ্দ বাড়ালে কায হবে না। অতএব সংক্ষেপে যে সব বিষয় বিচারের কথা বলা হইল তাহারই আলোচনা করা যাউক।

হিংসা কি; হিংসা অর্থে—পরের মন্দ চিন্তা বা অনিষ্ট করণ; তা স্বয়ংই হউক, অন্যের দ্বারাই হউক, বা অন্যের দ্বারা কৃত হইলে, সেটা তোমার অভিপ্রেত হউক, বা অনুমোদিত হউক। এই মন্দ বা অনিষ্ট চিন্তা, বা করণ, কায়, মন, বাক্য ও ইঙ্গিতে, এই চারি বস্তু দ্বারা করা যাইতে পারে, করাণ যাইতে পারে, অভিপ্রেত হ'তে পারে, বা অনুমোদিত হোতে পারে। এই অহিংসা, সাধনের ধন। যিনি অহিংসা সাধনে কৃতকার্য্য হইয়াছেন, তিনি মানব আকারে জীবন্ত দেবতা জানিও, ও তিনি শিব সদৃশ; যে শিবের গলায় ক্রুর সর্পও, আপন স্বভাব ত্যাগ করিয়া, অহিংসার সৎসঙ্গ সদাই করে। মানুষ স্বার্থ সিদ্ধির আনুকূল্যে, হিংসা সম্বন্ধে বলেন, আমি মাংস খাই বটে, কিন্তু জীব হিংসা আমি করি না। অরে শঠবুদ্ধি! তুমি কাকে বুঝাইতেছ। আচ্ছা, একটা কথা জিজ্ঞাসা করি, যে তোমার মত অহিংসার সাধক, যদি ঐ মাংস খাওয়াটার লোভ ত্যাগ করেন, তবে কি জেলে, কি কসাই, মৎস্য বা ছাগাদি পশু বধ করে? আবার মানুষ ঐ স্বার্থ সিদ্ধির আনুকূল্যে, পরম বৈষ্ণবী মা কালীর কাছে,—মা দুর্গার কাছে,—মেষ, ছাগ, মহিষাদি বলি দিবার ব্যবস্থা করে; হায়রে শঠতা! ধর্ম্ম সম্বন্ধে—পবিত্রতা সম্বন্ধে,—ঈশ্বর প্রীত্যর্থে, তোর এত রকম কুতর্ক, ও কূটবুদ্ধি, যে, যে তোর অন্তর্য্যামী, তুই তার চোখে ধূলা দিয়ে, অপবিত্র জবরে, পবিত্র বলে, পবিত্রতার বাজারে, যাচাই কর্‌তে সাহস করিস্। ভাল, না হয় তোর স্বার্থ সিদ্ধির জন্য, নির্জ্জনে কোন বোকা ধনাঢ্যকে, সোনা ব'লে, ছাই বেচ্‌লি, এ তা নয়, একেবারে ধর্ম্মশাস্ত্রে—প্রকাশ্যে, পবিত্রতার হাটের মধ্যে, আবার তাই যাচাই করিয়ে বেচ্‌বি; তাও কি হয় রে। হায় স্বার্থ; তোকে আর কি বলবো। যে শ্রীভগবান, নিজ অতুল ঐশ্বর্য্যের স্বার্থ ত্যাগ ক'রে, সেই

অটুট ঐশ্বর্য্যকে, অণু পরমাণুরূপে এত অসংখ্য জীবের উপভোগের জন্য, অহরহঃ প্রেমের বশে বিতরণ করেছেন, ও সেই সৃষ্ট জীবগণ, সুখে থাকলেই, যিনি সুখী হন, তাঁকেও তুই কথায়, ও কুটতর্কে, ও ছলনায়, ভুলাতে চাস্।

আবার শুধু তাই বা কেন, শাস্ত্রে না কি মদ্য পানেরও ব্যবস্থা দেন। মদ্য মাংস না খেলে, নাকি শক্তির পূজা হয় না। ইংরাজীতেও বলে,—"Eat drink and be merry" তারাও বলে না যে, do all this for God's sake. তারা বলে, you eat and drink, and be merry অর্থাৎ খাবার দাবার যা পাবে তা খাও, আর আনন্দ ভরে যে ভগবান এই সুখময় পৃথিবী সৃষ্টি ক'রেছেন, তাঁহাকে সানন্দে ধন্যবাদ দাও। তবেই হ'ল, তারা বলে Eat and drink for you sake, and merrily convey your hearty thanks to God for this gift with the glee worthy of it. হিন্দুশাস্ত্র যেমন পবিত্র ভাবের আদর্শ, আবার অন্যদিকে, স্বার্থ আনুকুল্যে লিখিত শাস্ত্রগুলি, তেমনি, সামান্য বুদ্ধি সম্পন্ন ব্যক্তিদের, অধঃপতনের কারণ। যোগী হ'বি তো আগে গাঁজা খেতে শেখ; আবার শ্লোক আছে—"সিদ্ধি খেলে বুদ্ধি বাড়ে, ইত্যাদি ইত্যাদি।" শুধু যে ধর্ম্ম ও শাস্ত্রাদি লইয়াই, এইরূপ সত্য মতের নানাপ্রকার বিভিন্নতা দেখা যায়, তাহা নহে। ধর্ম্মের উপর আবার উপধর্ম্মও আছে। এই "উপ" উপসর্গ লইয়া সকল বিষয়েই নানা বিভ্রাট উপস্থিত হইতে দেখা যায়। শাস্ত্র অবশ্য সত্যজ্ঞান প্রদায়ক—কিন্তু স্বার্থ সিদ্ধির অভিলাস আবার নানাবিধ উপশাস্ত্র উৎপাদন করে। প্রাণি-হিংসা ও ধর্ম্মালোচনার কর্ম্ম করণার্থ অনেক কঠোর নিয়মাদিও আছে এবং কুলিনের বহু বিবাহের প্রথা আছে; বাব বিধবার বলিদানে প্রথাও আছে; অথচ সমাজ ঐ নিঃস্ব অবস্থাপন্ন বিধবার ভরণ পোষণের কোন বাঁধাবাঁধি নিয়ম করেন না। আবার ২।৪টী অবগণ্ড লইয়া দুঃখী বিধবার সংসার যাত্রা নির্ব্বাহের কোন বিহিত করেন না। অথচ সেই সমাজের দোহাই দিয়া অনেক অকর্ত্তব্য কাজও কর্ত্তব্যের রূপ ধারণ করান যায়। এই উপশাস্ত্রের দৌরাত্ম্যে কি না হইতেছে। দেবদ্বেষ মাহাত্ম্য উপদেবত্ব নাশ করে। পতির পবিত্র প্রেম এই উপপতিত্ব নাশ করে। শাস্ত্রের বিশুদ্ধ জ্ঞানকেও এই উপশাস্ত্রাদি দোষারোপ করে। উপসাধুর দৌরাত্ম্যে সাধু পলায়ন করে। তবে বিশুদ্ধ জ্ঞানই কেবল, কোনটী উপভাবাপন্ন বিষয় বা ভাব, তাহা বুঝিতে পারেন; অপরের কর্ম্ম নয়। সুবুদ্ধি পাঠক এই মাত্র নিশ্চয় জ্ঞান জানিবেন যে, শাস্ত্র যাহা নিশ্চিত ও সুগম ব'লয়াছেন, যে কোন তর্কই হোক না কেন, যাহাতে সেই নিশ্চিত বুদ্ধির বিপর্য্যয়

ঘটে, এমন তর্ক, তর্কই নহে। যদি সত্যজ্ঞান লাভ করিতে চাও, তো প্রকৃতিকে শিক্ষক বা গুরু বলিয়া মানিও। পুস্তকাদিতেও সময়ে সময়ে বিশুদ্ধ জ্ঞানের ব্যাঘাত উপস্থিত করে, কিন্তু প্রকৃতির কার্য্যে কখন কোন মিথ্যা জ্ঞান পাইবে না। ইংরাজীতে কোন প্রসিদ্ধ কবি নিম্ন লিখিত বাক্যে এ কথার পক্ষ সমর্থন করিয়া বলিয়াছেন।

Books are not seldom, *talismans and spells,*
By which, the magic art of *shrewder wits,*
Holds an *unthinking multitude* enthralled.
Some, to the fascination of a *name.*
*Surrender judgment Hoodwinked*; some the *style*
Infatuates, and through *labyrinths and wilds*
*of error*, leads them by a *tune entranced.*
while *sloth* seduces more, too weak to bear
The unsupportable fatigue of thought,
And swallowing therefore without pause or choice
The total *grist unsifted husks and all.*
But trees and rivulets, whose rapid course
Defies the check of winter, haunts of deer.
And sheepwalks, populous with bleating lambs,
And lanes in which the primrose ere her time
Peeps through the moss and clothes the hawthorn root
*Deceive no student*

ঐ কবিই অন্য স্থানেও এইভাবে নিম্ন লিখিতরূপে জ্ঞানের সারগর্ভ বর্ণনা করিয়াছেন। পাঠক যত্ন পূর্ব্বক ইহার ভাবার্থ বিদিত হইলে আমার এই উদ্যানের চরিতার্থতা লাভ হইবে। . .

From dearth to plenty and from death to life
Is natures progress, when she lectures man
In heavenly truth, evincing as she makes
The grand transition ; that there lives and works.
A Soul in all things and that Soul is God.

হিন্দুধর্ম্ম পুস্তকাদিতে সাকার ও নিরাকার দেবদেবীর পূজার বিধি ও পদ্ধতির বর্ণনা আছে। যাহারা নিজ জ্ঞান বুদ্ধিতে নিরাকারের কল্পনা করিতে সক্ষম, তাঁহারা প্রতিমা বা মূর্ত্তি বা অন্য কোন স্থূল অবলম্বন না করিয়াই, কেবল মাত্র ভাবেই বিভোর হইয়া, নিরাকার শ্রীচৈতন্যেরই পূজা করেন, ও তৎ সংসর্গ উপভোগ করিয়া সদাই চিদানন্দে থাকেন। আর যাঁহারা নিরাকার ও সূক্ষ্মকে ধারণা করিতে পারেন না, বা শিখেন নাই, তাঁহারা স্থূল বস্তু বা বিষয় লইয়া, তাহাকেই অবলম্বন করিয়া ক্রমশঃ সূক্ষ্মপথে অগ্রসর হইতে অভ্যাস করিতে থাকেন। তা ছাড়া সূক্ষ্ম বিষয়ে চিন্তাশক্তি, কি প্রকারে হৃদয়ে জন্মাইতে পারে তাহা আজও জানা যায় নাই। পুস্তকাদি পাঠ করিতে হইলে, আগে বর্ণ পরিচয় পাঠ করা আবশ্যক, পরে বর্ণ সংযোগে উচ্চারণ শিখিতে হয়, পরে শব্দের অর্থ বোধ করিতে শিখিতে হয় ও কিঞ্চিৎ সাহিত্যের শাস্ত্র ও ব্যাকরণ জানিয়া, তর্কের রীতি ও নিয়ম জানিতে হয়। এও সেইরূপ। সত্যজ্ঞান ও পবিত্র ভাব ও সৎ অসৎ বিচার ক্ষমতা লাভ করিতে হইলে; প্রথম হইতেই অজ্ঞান ও মূর্খ লোকের পক্ষে, স্থূল বস্তুকে অবলম্বন করিয়া, পবিত্রভাব ও সৎ অসৎ বস্তু বা বিষয়, আগে ইন্দ্রিয় গ্রাহ্যের আয়ত্বে আনিতে হয়, ক্রমে তাহা হইতে, স্থূল বিষয়ের জ্ঞান জন্মিলে, জ্ঞানের উপর যে এক প্রকার অনুরাগ ও ভক্তি জন্মে, সেই অনুরাগ বা ভক্তি ক্রমশ, সর্ব্বকারণ-কারণস্বরূপ-যে-চৈতন্যশক্তি, তাহাতেই আপনা আপনি প্রধাবিত হয়। বহু পরীক্ষার ফলে এই প্রণালী উদ্ভাবিত হইয়াছে এবং পুরাকালের যোগী ঋষিরা এই জগৎকে সত্যজ্ঞানের আলোকে বিভূষিত করিবার জন্য এই সমস্ত উপায় উদ্ভাবন করিয়াছেন। কালক্রমে ভারতে আধ্যাত্মিক বিষয়ের আলোচনার এত প্রাদুর্ভাব হইয়াছিল যে, তৎকালে অতি মূর্খ ও অক্ষম না হইলে, তাহাকে আর বাহ্য পূজার শিক্ষা দিবার আবশ্যকতা হইত না। প্রকৃতিস্থ স্থূলবস্তু দেখিলেই সে কালের মহাত্মারা, বস্তু মাত্র অবলম্বন করিয়াই, চিন্তাশক্তির বিকাশ বলেই, একেবারে সেই আদি কারণ-কারণে, চিন্তা প্রবাহকে লয় করিতে সমর্থ হইতেন ও তাহার ফলে, প্রত্যেক বস্তুগত ও বিষয়গত গুণাগুণ বিদিত হইয়া চিদানন্দে থাকিতেন। ও তাহাদের সংসর্গ ভোগী লোকেরা ও তদ্দারা প্রভূত জ্ঞান উপার্জ্জন করিতে পারিতেন। পুরাকালে শাস্ত্রাদি চর্চ্চা ও আধ্যাত্মিক বিষয়াদি ও উচ্চ শিক্ষা ও জ্ঞান রহস্য, প্রায়ই ব্রাহ্মণ ও অন্যান্য জ্ঞান পিপাসু লোকদেরই অধিকারে ছিল এবং সাধারণ লোকেরা কেবল নিজ নিজ জাতিগত বাণিজ্য ও শিল্পাদির উচ্চ শিক্ষা পাইত। সেই জন্য, নীচ জাতীয় লোকেরা, যাহাতে এক

ধারে নাস্তিক না হইয়া, ভগবৎ লীলায় ও সৃষ্টিরহস্য জ্ঞানলাভে বঞ্চিত ও ভক্তি-শূন্য না হয়, সে জন্য, নীচ ও মূর্খ লোকদের মধ্যে মূর্তিপূজা প্রচলিত ছিল; এবং সেই সঙ্গে সঙ্গে নানা দেবদেবীর, নানা ভাবে পূজা ও সেই সেই পূজার ভিন্ন ভিন্ন পদ্ধতিও ছিল, আবার দেশ, কাল ও পাত্র ভেদে, ঐ সকল ভিন্ন ভিন্ন পদ্ধতির ও পূজাদির মধ্যেও আবার বিশেষ প্রভিন্নতাও ছিল। স্থূল অবলম্বন দ্বারা পূজা পদ্ধতি, খুব প্রাচীন হইলেও এই বাহ্য পূজা পদ্ধতি, অধম হইতেও অধম স্থানীয় বলিয়া পরিগণিত হয়। কিন্তু নেই মামার চেয়ে তবু কাণা মামা ভাল তো; একেবারে নাস্তিক ভাব, যেন ভূঁইফোঁড়—অসুর অবতার গণ্ডমূর্খ অপেক্ষা,—না হয়, সূক্ষ্মজ্ঞান বিহীন; এই বই তো নয়। তবে বাস্তবিক পক্ষে দেখিলে এটাও ঠিক, এই মূর্তি পূজায় দৃঢ় বিশ্বাস জন্মিলে, বিশ্বাস ও ভক্তি নাম্নী তাহার ভগিনী, এই দুজনে মিলে, একেবারে মোক্ষপদ সাধকের হাতে এনে দেয়। তখন আর সূক্ষ্মজ্ঞানী ও স্থূল জ্ঞানীতে প্রভেদ থাকে না; সর্বভূতেঅবস্থিতচৈতন্য, বস্তুগত বলিয়াই, কর্ম্ম হইতে কর্ম্মকর্তায় পৌঁছিবার ক্ষমতা মানুষের আছে। বরং অনেক সময় এও দেখা যায়, আত্মনিষ্ঠা দ্বারা, স্থূল বস্তুগত জ্ঞান লাভ করিয়া, পরে সূক্ষ্ম জ্ঞান লাভ হয়। স্থূল ও সূক্ষ্ম, যে দুইটী আলাদা জিনিস তা নয়। স্থূলকে অংশ ও অণু পরমাণুতে আলাদা আলাদা করিতে পারিলেই সূক্ষ্ম এসে যায়; সেইরূপ আবার কতকগুলি সূক্ষ্ম ও একত্রিত হইলে সূক্ষ্মও স্থূলত্ব প্রাপ্ত হয়। স্থূল সূক্ষ্মের সমষ্টি মাত্র।

উপস্থিত ক্ষেত্রে ধর্ম্ম সম্বন্ধে আর কিছু মনে হয় না। তবে মোটামুটি ধর্ম্ম মর্ম্মে পাঠক এইটি মাত্র বুঝিবেন যে প্রকৃতির নিয়ম পালনাদি দ্বারা নিজ শরীর ও মনের উন্নতি সাধন হয়, তজ্জন্য প্রকৃতি দেবীকে সর্বতোভাবে সর্বদা অর্চনা অর্থাৎ তাঁর নিয়মাদি পালন করা কর্তব্য। এতদর্থে কঠোর ক্রিয়ার দ্বারা, কখন শরীরকে কষ্ট দেওয়া অবিধি। উপবাসাদি ও মাদক দ্রব্য সেবন এবং অশাস্ত্রীয় মতে শরীরক্ষয়কারী ইন্দ্রিয়সুখ সাধনা, অবিধি। সেগুলি আত্মহত্যারূপ মহাপাপ জ্ঞানে পরিত্যাগ করিবে।

সত্যজ্ঞান প্রবর্দ্ধক কার্য্যে সর্বদা ব্যাপৃত থাকায় হৃদয়ে আনন্দ উপলব্ধি হয়, তাহাই উপভোগ করিয়া নিজ জীবনের উদ্দেশ্যের সার্থকতা করিবে।

কোন প্রাণীর হিংসা করিবে না। এই হিংসা সম্বন্ধে পূর্ব্বে যাহা কিছু বলা হইয়াছে তাহা স্মরণ করিয়া নিজ চরিত্র গঠন করিবে। হিংসার সুব্যবহার ও [illegible] বিচার দ্বারা, সৎসংস্কারাত্মা নির্দোষ

করিবে। সমদর্শনের প্রতি লক্ষ রাখিয়া সর্ব্বদা কায করিবে।

সৎসঙ্গ ধর্ম্মের অঙ্গ জানিবে। এই সৎসঙ্গ সাধনই চরিত্র গঠনের ভিত্তি জানিও। সৎসঙ্গ যে কেবল পুরোহিত ও দেব দ্বিজ সেবায় হয়, তাহা নহে। সত্যজ্ঞান প্রদায়িনী পুস্তকাদি পাঠ ও যথার্থ দ্বিজ ও সাধুর সহিত সদালাপ করিয়া, তাঁহাদের উপদেশ ও কার্য্য প্রণালী শিক্ষা করিয়া, আত্মজ্ঞান লাভ করাই সৎসঙ্গের সাধনা বলিয়া জানিও।

শুধু জ্ঞান থাকিলেই হয় না। নানাবিধ পুস্তকাদি পাঠ ও নিজ জীবনে ও বন্ধুবর্গের জীবনের ঘটনাবলী দেখিয়া ও শুনিয়া ও যে অনেক প্রকার জ্ঞান হয়, সেটি জ্ঞানের খিচুড়ি মাত্র, অর্থাৎ পাঁচমিশালি জ্ঞান, কিন্তু এই এলোপাতাড়ি জ্ঞান লাভে কোন ফল হয় না, এই জ্ঞানকে আলাদা আলাদা ক'রে রাখ্‌তে হয়, ও ইহাদের প্রকার গত প্রভিন্নতানুসারে সব একে একে আলাদা ঝেড়ে, বেছে, ধুয়ে, ময়লা ছাড়িয়ে তুলে রাখ্‌তে হয়, তারপর ইচ্ছামত ব্যঞ্জন রাঁধবার সময় যেমন ঠিক ঠিক পরিমানে নুন, ঝাল, ও মস্‌লা ও আগুন তাপ দিয়ে নেড়ে চেড়ে সুতার করতে হয়, এও তাই। অর্জ্জিত জ্ঞান গুলীর যেটী, যেখানে যতটুকু, যেরূপে, ব্যবহার করলে বেশ সুস্বাদ হবে ও রুচিকর হবে সেই ভাবে দরকারমত ঠিক ক'রে, ঠিক জায়গায় লাগাতে হয়। জ্ঞানের এইরূপ সদ্ব্যবহার ও যথাস্থানে প্রয়োগ করাকে জ্ঞান হইতে বিজ্ঞান লাভ করা বলে। বৈদ্যশাস্ত্রে—ঔষধাদি প্রায় সকল বৈদ্যই জানেন। তবে কেন বা ঐ বৃত্তি ক'রে, কেউ বেশ দুপয়সা পান, আবার কেন বা কেউ দাঁতে দড়ি দিয়ে প'ড়ে থাকেন! এর উত্তর এই, যায় যেমন হাতযশ; এই হাতযশ, কিনা, ঠিক রোগ বুঝে, ঠিক ঔষধটী, ঠিক মাত্রায় দেওয়া, এটী না পারলে, সুধু শাস্ত্র প'ড়ে কি হবে। সকল বিষয়েই ঐ এক ভাব। উকিল বল, মোক্তার বল, দরজি বল, দালাল বল, সওদাগর বল, ডাক্তার বল, ভটচার্য্যি বল, অধিকাংশ লোক বিস্তর পড়েও, থালী ক্যা ক্যা করেন। আবার সামান্য মাত্র প'ড়ে, সুবুদ্ধিমান লোক বেশ প্রতিপত্তি সম্পন্ন হন। সত্য ও উপসত্যের প্রভেদ, নিজ বিচারের উপর নির্ভর করে;—এই জন্য কোনটী ঠিক শাস্ত্র ও কোনটী উপশাস্ত্র তাহা নির্ব্বাচনের আবশ্যক। পণ্ডিতেরা নানাবিধ পুস্তকাদি হইতে বচন উদ্ধৃত করিতে খুব পটু। কিন্তু ঐসব বচনের মধ্যে কোনটী গ্রহনীয় ও কোনটী অগ্রাহ্য করিতে হইবে, সেটী বিচার করা আবশ্যক। কথায় বলে মাকড় মারলে ২৭ কাহন কড়ী ও ২৫টি গো দান করিতে হয়। আবার এও সকলে শুনিয়াছে যে, মাকড় মারলে ধোকড় হয়। তোমা হোতে কেহ কখন

কষ্ট বা দুঃখ না পায়, এটী দেখিতে হইবে। আবার অপর কাহারও দ্বারা, তুমি উৎপীড়িত না হও, সেই ভাবে কাজ করিবে। এরূপ হইতে হইলে বহু বন্ধু ও বহু পরিচয় ত্যাগ করিবে, এবং মাত্র ২। ৪টী যথার্থ সৎ ও জ্ঞান বিজ্ঞান সম্পন্ন লোকের সহিত কার্য্য কলাপ রাখা দরকার। ক্রোধ, ভয় ও অশান্তি এই তিনটী হইতে, যাহাতে চিত্ত বিচলিত না হয়, তাহারই সাধন করিতে সর্ব্বদা নিযুক্ত থাকিবে।

মধ্যে দ্বিজ শব্দ ব্যবহার করিয়াছি—এই দ্বিজ কাহাকে বলে তাহা জানা আবশ্যক। কথায় বলে, তোর্ দেব দ্বিজে ভক্তি নাই, তবে কোথা থেকে তোর ভাল হবে; এ থেকে বুঝতে হবে যে, দেবতার নিচেই দ্বিজ। দেবশক্তি সহায় হোলে মানুষের উন্নতির সীমা থাকে না। কিন্তু সেই দেবশক্তি সাধনা দ্বারা হাত করতে হোলে আগে দ্বিজশক্তি সঞ্চয় করতে হয়। কথায় বলে, ঘোড়া ডিঙ্গাইয়া ঘাস খাওয়া যায় না, এও তাই। দ্বিজশক্তিকে এক পেশে ক'রে দেবশক্তি হাত করা যায় না। এখন দেবতাই বা কি আর দ্বিজই বা কি। গুণ ছাড়া জিনিস নাই। তেমনি দেবতাই বল আর দ্বিজই বল, গুণ ছাড়া কেহ নাই। তবে কেহ বা গুণে লিপ্ত, আবার কেহ বা গুণে নির্লিপ্ত অর্থাৎ গুণাতীত। শক্তির আকার নাই। অর্থাৎ শক্তি নিজে খুব সূক্ষ্ম বস্তু। এত সূক্ষ্ম, যে আমরা চর্ম্মচক্ষে তাহা দেখিতে পাই না, কিন্তু স্থিরচিত্তে, যাহাকে বলে দিব্য দৃষ্টিতে, অনুভব করিতে পারি। আবার তেমন তেমন হোলে এই চর্ম্মচক্ষেই দেখতে সক্ষমও হতে পারা যায়। তবে সেই অবস্থাটী পাওয়া একটু কঠিন। দেবতারা অশরীরী, অর্থাৎ সূক্ষ্ম শরীরী, ও সেই সূক্ষ্ম শরীর সম্পন্ন বলিয়া, তাহারা যে যে গুণ সম্পন্ন, সেই গুণগুলিও খুব সূক্ষ্ম। কিন্তু দ্বিজ যিনি, তিনি স্থূল শরীর সম্পন্ন ব'লে, তাঁহার কার্য্য কলাপ আমরা দেখিতে পাই ও তাই তাঁতে যে যে গুণ থাকে তাও আমরা অনুভব বা ধারণা করতে পারি। গুণের প্রকার ভেদ আছে এবং যে কোন একটী নির্দ্দিষ্ট গুণ লইয়া তদ্বিষয়ে যতই আলোচনা কর না কেন, ততই নূতন নূতন ভাব তার শাখা প্রশাখারূপে দেখা যায়। মাকড়সার জালের মত, কোথায় এর আদি ও কোথায় অন্ত, তাহা ঠিক করা যায় না। আবার এমন ভাবে সকল গুলি জড়িত, যে অন্যের সঙ্গে মিলিয়া গিয়া, শেষ গোলকধাঁধার মত রাস্তা হারিয়ে গিয়ে, ক্রমাগত ঘুরিয়া বেড়াইতে হয়। তবে বুদ্ধিমান লোক সেই গোলকধাঁধার ভ্রমিত রাস্তাগুলিতে ক্রমাগত চিহ্ন করিয়া রাখিয়া শেষ অনেক ঘুরে ঘুরে শেষ গোলকধাঁধার গোলমাল থেকে বাহির হইতে পারেন। মানব জীবনও

একটা সেই রকম জানিও। যেখান থেকে উৎপত্তি সেই খানেই আসিয়ে পারিলেই নিবৃত্তি। জল থেকে মেঘ হয়, মেঘ হোয়ে, হেথা হোথা বেড়িয়ে বেড়িয়ে শেষ আবার জল হোয়ে আবার সেই সাগরেই এসে মিশে যায়। আমরাও তাই। সেই অনন্তের চৈতন্যের একটা ফোঁটা ঘুরে ঘুরে আঁদাড়, পাঁদাড়, নদী, নালা, শুচি, অশুচি, সব পথ বেড়িয়ে আবার সেই অনন্তেই লয় পাব। এই লয় যতদিন না পাব ততদিন নিস্তার নাই। তবে কথাটি হোচ্চে, রাস্তাটা দেখে শুনে চলে, খানা খন্দলে প'ড়ে, হাত পা ভেঙ্গে, দুঃখ পেতে হয় না। আর একটু ভ্রামিত রাস্তাগুলিতে চিহ্ন রেখে যেতে পারলে, আর বৃথা ঘুরতে হয় না। এই খানা খন্দল সব রাস্তাতেই আছে; এই গুলিই পাপ অর্থাৎ অশান্তি উৎপাদক। সেই পাপ পথ গুলি ত্যাগ করে, পাশ কাটিয়ে একটু সাবধানে গেলেই শীঘ্র উদ্দেশ্য সাধন হয়। উদ্দেশ্য কার? আমার কি? হয় তা কেন; উদ্দেশ্য সেই শ্রীভগবানের। তিনিই তো সব। আমি কি তাঁ ছাড়া। আমি যে তাঁরই একটু সূক্ষ্ম অংশ। আমাকে বাদ দিলে, শ্রীভগবানের পূর্ণত্বের হানি হবে, এটা নিশ্চয়। তাই আমি কে ও কেটা নহি; আমি যেন চালের খড়। চাল কি, না খড়ের সমষ্টি। তবে চাল হোলো স্থূল জিনিস, আর শ্রীভগবান হোলেন, গুণের সমষ্টি, আধার বা আকর।

এখন দ্বিজ সম্বন্ধেই আলোচনা করা যাক। দ্বিজ অর্থে, স্থূল শরীরী অবস্থায়, সর্ব্বসৎগুণাধার হইয়াও, যে গুণাতীত অবস্থা, সেই অবস্থা প্রাপ্ত লোক। তবে সেই যে দ্বিজ, তিনি যে সে লোক নহেন। তিনি শরীরী অবস্থায় দেবত্ব প্রাপ্ত লোক। দ্বিজর বেটা দ্বিজ নহে। বিষধারী সাপের বাচ্চা, বিষধারী হয় বটে, কিন্তু দ্বিজর বেটা, দ্বিজ হবে না। আজ কালকার দিনে দ্বিজ অর্থে, দুইবার জন্মায় যে। দুইবার জন্মতো প্রায় সব প্রাণীরই হয়। পক্ষীর আগে ডিম হয়, তা দেওয়ার পরে পক্ষী হয়। আগে মানুষের মাতৃ গর্ভে ডিম হয়, তার পর পিতৃশুক্র সংযোগে ভ্রূণ হয়, পরে ভূমিষ্ট হইয়া মানুষ হয়; সে হিসাবে মানুষ দ্বিজ নয়, ত্রিজ। প্রথম ডিম, পরে ভ্রূন পরে মানুষ। অন্যান্য দ্বিপদ, চতুষ্পদ, বা সরিসৃপ, বা বহুপদ বিশিষ্ট প্রাণী সম্বন্ধেও ঐরূপ; অর্থাৎ কেউ দ্বিজ, কেউ ত্রিজ, কেউ চতুর্জ ও কেউ চেরজও অসংখ্যজও আছে, বোধ হয়। আমাদের দেশে বলে ব্রাহ্মণের ছেলের উপনয়ন হ'লে, সে দ্বিজ হয়। কিন্তু উপনয়ন হোলে তার কি এমন কোন শক্তি দেখায়, বা এমন কোন নূতন অঙ্গ, একটা কি ছটা ল্যাজ, কি আধখানা হাত বা ১টা ঠ্যাং বেশী হয়, যাতে সে একবারে দেবতার

নিম্নশ্রেণীর অবস্থার উপযোগীতা লাভ করতে পারে। কৈ তাতো দেখি না। একটা যোগ্‌গী টোগ্‌গীর মত করে, নির্দ্দিষ্ট মন্ত্রগুলি প'ড়ে, বা প'ড়িয়ে, নির্দ্দিষ্ট প্রথানুসারে গাছ কতক সুতা গলায় ঝুলিয়ে দিলেই কি দ্বিজ হোলো; যদি তা হয়, তবে তো আমার সঙ্গে আর দেবতার সঙ্গে এমন কিছু বেশী ফারাক নাই। যোগে যাগে, এই মার্কা মারা নিয়ম কর্ম্মগুলি ক'রে ফেল্‌তে পারলেই, তো মেরে দিছি। আর এতো এমন কিছু বেশী নয়। সামান্য ১০।১৫ টাকা হলেই, বোধ হয় হোতে পারে। একজন ভট্টাচার্য্য মহাশয়কে না হয় ৫৲ পাঁচ টাকা দিলাম, আর এ, ও, তা, বেলের ডাল,কাপড়, গামছা, কিছু নৈবেদ্যের উপকরণ, খানিকটা চরুর দুধ, একটা নাপিতকে খেউরি হবার গোটা চারেক পয়সা, ইত্যাদি ইত্যাদি সব জিনিস পত্র যোগাড় ক'রে, পাঁজিতে লিখিত একটা শুভ দিন দেখে, মাত্র ৯ বৎসর থেকে ১৪।১৫ বৎসরের মধ্যে, কোন একটা নামে ব্রাহ্মণের ছেলেকে, ঐ উপনয়ন কার্য্য করিয়ে দিলেই তো সে দ্বিজ হোলো। তাতে আজ কাল যে সব দ্বিজ তৈয়ার হচ্ছে, তাদের উপ-নয়নই হচ্ছে, কেন না, নয়ন শব্দের উত্তর "উপ" প্রত্যয় ক'রে, উপনয়ন হয়। যেমন "উপ"র সহিত "পতি"র যোগ করলে উপপতি, "দেবতার" সহিত "উপ" উপসর্গ দিলে উপদেবতা এও সেই গোছের নয়ন হলো— উপনয়ন। কলিতে এই উপনয়ন কাজ এত সোজা হোয়েছে, তাই কামার, কুমার, ধোপা, নাপিত, বাগ্‌দি, চামার, শুঁড়ী, সব জাতিই এখন পৈতে নিচ্ছে। এখন প্রথা আছে, ক্রিয়া করণ নাই। তাই এ রকম হোচ্ছে।

আজ কালকার ক্রিয়াবিহীন ব্রাহ্মণ, শুধু গাছ কতক সুতা গলায় দেওয়া মাত্র, দেখলে মনে হয়, যেন যাত্রার হনুমান সাজা সং। যাত্রার হনুমানের কেবল ল্যাজের ও রংএর বাহার! রামচন্দ্রের হনুমানের হনুমানত্ব এই যাত্রার হনুমানের নাই। এখন ব্রাহ্মণেরা আগেকার শিক্ষিত ব্রাহ্মণদের মত গুণ সম্পন্ন নহে।

পুরাকালে বানিজ্য ও শিল্পাদি, জাতিগত ছিল। এবং ব্রাহ্মণেরাই কেবল সাহিত্য, বেদ, দর্শন, উপনিষদ, শ্রুতি, স্মৃতি, প্রভৃতি শাস্ত্রাদি আলোচনা করিতেন। এবং প্রত্যেক ব্রাহ্মণই যোগশাস্ত্র কিছু কিছু আলোচনা করিতেন। ব্রাহ্মণপুত্র দন্তোদ্গমের পরই, সামান্য মাত্র জ্ঞান সঞ্চার হইলেই, তাহার উপনয়ন কার্য্য সমাধা করিয়াই, গুরুগৃহে প্রেরিত হইত। তথায় যোগশাস্ত্রালোচনা ও যোগক্রিয়ায়, কতকটা সুসিদ্ধি লাভ করিতেন। ও তৎসঙ্গে নানাবিধ উল্লিখিত শাস্ত্রাদি শিক্ষা করিয়া, সংযত ইন্দ্রিয় হইয়া, ২০।২২।২৫ বৎসর বয়সে, বিবাহাদি কার্য্য সম্পন্ন করিয়া, গৃহস্থাশ্রমবাসী হইতেন, ও পরে, ছেলে পুলে বড় হইলে,

তাঁহারা বানপ্রস্থ ও পরে ভিক্ষুকাশ্রমভুক্ত হইয়া, ক্রমে মানব লীলা সংবরণ করিতেন। আগেকার ব্রাহ্মণ—ব্রাহ্মণ মাত্রেই যে এইরূপ সমাজে গণ্য, মান্য ও গণ্যমান্য ছিলেন তাহা নহে। ব্রাহ্মণদের মধ্যে যাঁহারা পণ্ডিত, শাস্ত্রাদি আলোচনা করিতেন ও যোগজ্ঞ ছিলেন, তাঁহারাই প্রতিপত্তি ও ক্ষমতাপন্ন লোক ছিলেন; তা বাদে অনেক ক্রিয়াহীন, পণ্ডিত, দরিদ্র ব্রাহ্মণদের পতিত ব্রাহ্মণ ও নীচ বলিয়া সমাজে অনাদরণীয় ছিলেন। যাঁহারা বিজ্ঞ ও যোগশাস্ত্রজ্ঞ ছিলেন তাঁহাদের প্রতিপত্তির সীমা ছিল না ও লোকে নিরন্তর কিসে তাঁদের অভাব পূর্ণ হয়, সদাই তার চেষ্টা করিতেন। তাঁহারাও অকাতরে বিস্তর শিষ্যদের বিদ্যাদান ও মানবের পশুত্ব ছাড়িয়া দিতেন; ও ধর্ম্মশিক্ষা দান করিতেন। এবং এই সকল কার্য্যের ব্যয়-ভারও তখনকার সমাজ সাহ্লাদে বহন করিত।

দ্বিজই যোগক্রিয়ার বলে, দীর্ঘজীবন লাভ করিতেন। এই যোগক্রিয়ার কৌশলে ও প্রাণায়াম অভ্যাসের বলে, তাঁহারা সুষুম্না নাড়ী দ্বারা শ্বাস প্রশ্বাস কার্য্য সমাধা করিতে সক্ষম হইতেন, কাজেই সহসা তাঁহাদের শ্বাস ক্রিয়ার বিপর্য্যয় ঘটিত না। এক রাস্তা বন্ধ তো অপর রাস্তা খোলা; কাজেই দুই রাস্তাই তাঁহাদের আয়ত্বের মধ্যে থাকিত বলিয়া, তাঁহারা দ্বিজ উপাধিতে অভিহিত হইতেন। সুষুম্না পথে শ্বাস প্রশ্বাস কার্য্য সম্পন্ন করিতে না পারিলে, রিপুজয় করিতে পারে না, কাজেই ব্রাহ্মণ পুত্র রিপুত্রয় জয় করিয়া, দীর্ঘজীবন লাভ করিলে, সহজেই এক জন্মেই ২।৩ জন্মের অভিজ্ঞতা ও জ্ঞান বিজ্ঞান সকলই লাভ করিতেন। এমন ব্রাহ্মণকে কে না মান্য করিবে, কে না ভক্তি করিবে। কে বা এমন ব্রাহ্মণের অপ্রিয় কাজ করতে সাহস করিয়া, তাঁহার কোপদৃষ্টিতে পড়িতে ইচ্ছা করিবে। আজ কালকারকালে সে ক্রিয়া নাই। তবে প্রথাটী আছে। তাও কিরূপে, না ৯ হইতে ১৪।১৫ বৎসরের পুত্রের গলায় গাছ কতক সুতা, একটা যজ্ঞের মতন করিয়া, দশজন লোকের সাক্ষাতে, পরান হইতেছে। তার পর, বড় জোর, সেই যুবা পুরুষ, এক বৎসর কাল পর্য্যন্ত, মোট ১০।১২ বার গায়ত্রী পাঠ করেন। (অধিকাংশ ভাগ তাও করেন না) এবং সাহিত্য ও শাস্ত্রাদি ও ধর্ম্মপুস্তকাদির সিদ্ধান্ত বাক্যাদিও পাঠ করা দূরে থাক, মাত্র ২।৪ খানি অর্থকরী রাজভাষা কোন রকমে শিক্ষা করিয়া, আধুনিক বিশ্ববিদ্যালয় হইতে উপাধিটী গ্রহণান্তর, একেবারে আউট হন। তারপর আজীবন, কৃতদাসের ন্যায় আপন জীবন বিক্রয় করেন। তার আর কোন কাজ করবার ক্ষমতা নাই। তাহলে জানিতে বাকি নাই। কতকগুলি পোষ্য লইয়া ব্যতিব্যস্ত। সর্ব্বদাই

চেষ্টায় থাকেন কিসে দু পয়সা আসে। তবে তার মধ্যে ২।৫টা লোক পূর্ব্ব জন্মান্তরের সুকৃতির বলে, ভাল ঘরে বরে জন্মগ্রহণ করিয়া, বং সামান্য লক্ষীর শ্রী সম্পন্ন যুক্ত হইয়া, কোন রকমে দিনপাত করেন।

ব্রাহ্মণের বেটা যদি ক্রিয়াবান না হইলেও ব্রাহ্মণ হয়, তবে পণ্ডিতের বেটা লেখা পড়া না শিখিলেও কেননা সে পণ্ডিত হইবে। কেনই বা ডাক্তারের বেটা, চিকিৎসা শাস্ত্র না পড়িয়াই, ডাক্তার বলিয়া অভিহিত না হইবে। পূর্ব্ব পুরুষ যদি ক্ষ্যাতাপন্ন হন, তবে পরপুরুষ কেন না ক্ষ্যাতাপন্ন হইবে। এই উপাধি প্রাপ্তি কি প্রকৃতির জাতি বা প্রকার নির্ব্বাচনের ন্যায়। একি পিপড়ের ওলাদ, বাঁদরের ওলাদ, গরুর ওলাদের মত, পণ্ডিতের বেটা পণ্ডিত, ব্রাহ্মণের বেটা ব্রাহ্মণ, তাঁতির বেটা তাঁতি, মুচির বেটা মুচি? বলি মুচি কি পণ্ডিত হোতে পারে না? শিক্ষা পেলে মুচিও পণ্ডিত হয়। আবার পণ্ডিতও শিক্ষার গুণে মুচিত্ব পায় প্রকৃতিতেও দেখা যায়, ভাল চাটিমকলার চেউড়, বনে পোতা হ'লে বিচেকলা হয়; ভাল বড়জাতের সুগন্ধ গোলাপ গাছের কলম ঘাস জঙ্গলের মধ্যে হ'লে তাতে আকন্দ ফুলের মত ফুল হয়। ভাল থেকে মন্দ সহজেই হয় কিন্তু মন্দথেকে ভাল করা কঠিন। নিচে নামা সোজা, উপরে উঠা কঠিন। প্রত্যক্ষ যা দেখ্‌চি, দেশাচারে তাও উল্‌টে যাচ্ছে। অন্যান্য দেশে কোথাও এরূপ অবিচার কি দেখা যায়। কেবল এই ভারতেই, ভারত ছাড়া কার দেখা যায়। কথায় বলে, যা ভারতে নাই, তা কোথাও নাই। একথা বড্ড সত্যি বোধ হয়।

এখন পাঠক নিজেই বুঝবেন যে দ্বিজ উপাধি পাওয়া সহজ কি কঠিন। আজ কালকার বিএ, এম, এ, অনেকেই হচ্চেন, কৈ সুষুম্না পথে শ্বাস প্রশ্বাস সহজে সিদ্ধ করুন দেখি, তবে বুঝবো যে হাঁ ক্ষমতা আছে। এই সুষুম্না পথে শ্বাস প্রশ্বাসের কাজ হওয়া তত কঠিন নয়, খালি কৌশলের কাজ, কিন্তু যোগীর যোগসিদ্ধ অবস্থা পাওয়া, সারা জীবন চেষ্টা করিয়াও, কয়টী লোক সিদ্ধি লাভ করিতে পারেন, তাহার পরীক্ষা বহুকাল হয় নাই।

---

# মানব জীবন।

—:(০):—

এই বিশ্ব সৃষ্টিতে যত বস্তু বা বিষয় আছে তন্মধ্যে মানব মন ও বুদ্ধি, এই দুই নিরাকার বস্তুর সৃষ্টিতে, শ্রীভগবান যে কৌশলে ও মাল মসলা দিয়া প্রস্তুত করিয়াছেন, তাহাতে তাঁহার অনন্ত গুণপণার কতকটা জ্ঞান ও চৈতন্য শক্তির অনুভূত হইলে, মানুষ শ্রীভগবানে ভক্তিমান না হইয়া, থাকিতে পারে না। মানুষ যদি মনে ভাবে, যে আমি তো কেবল ক্ষিতি, অপ্, তেজ, মরুৎ ও ব্যোমের, কোন একটা পরিমাণে, ও আকারে, একটা মিশ্রফল বই তো নয়; তবে নিশ্চয়ই বুঝিতে পারিবে কিসে মানুষ এই বিশাল পৃথিবী মধ্যে, জীব শ্রেষ্ঠ হইয়েছেন। ছাগ গো মহিষাদি পশুরাও তো ঐরূপ পঞ্চভূতের মিশ্রফল, তবে কোন্ শক্তি আমাতে কি পরিমাণে বেশী থাকাতে আমি জীব জগতে এত প্রাধান্য লাভ করিতেছি। এই চিন্তার ফলে তখন নিশ্চয়ই জানিতে পারিবে যে মানবে চৈতন্য শক্তি ও বুদ্ধি শক্তি এই দুইটীর প্রভাবেই মানুষের এ্যাত প্রাধান্য।

এই বিশ্ব সৃষ্টিতে মানব সৃষ্টির উদ্দেশ্যই বা কি? কেবল মাত্র কি একবার করিয়া এই জড় পঞ্চভূতের মিশ্রণের সহিত, একটু একটু বুদ্ধিও চৈতন্য শক্তির ছিটে দিয়ে, একবার করিয়া জগতে জন্মাইয়া, খেয়ে, দেয়ে, হেগে, মুতে, ও কিছু কিছু ওনাম রেখে; আবার ধ্বংশ হওয়া; ও আবার জন্মান? তাহা নহে। উদ্দেশ্য অতীব মহৎ; কিনা, যেটুকু চৈতণ্য ও বুদ্ধি শক্তি লইয়া, প্রথম জন্মাইয়াছি সেই টুকুকে পরিবর্দ্ধিত করিয়া, তাহাদের পূর্ণত্ব লাভ করিয়া, সৃষ্টির রহস্য পরিজ্ঞাত হইয়া, মহানন্দে মোক্ষ লাভ করিয়া, স্বয়ং ঈশ্বরত্ব লাভ করা। এই পরম পবিত্র অবস্থা, লাভ করা ২।৪ দিনের কাজ নয়; এবং একস্থানে একই অবস্থায় আজীবন কাটাইলে, সে জ্ঞান জন্মাইবার নহে। মনে কর যদি শ্রীভগবান, আমাকে একটা মুহুর্ত্ত দিতেন যে, তুমি যাও, দুই লক্ষ বৎসর, বা যুগ,-এই ৺কাশীধামে থাকিয়া, পূর্ণজ্ঞান লাভ করিয়া আমার সদৃশ হইয়া আইস, তাহা হইলে ঐ কাশীতে আসিয়াই, কি আমি সমস্ত বিশ্ব সৃষ্টির রহস্য জানিতে পারিতাম। ঐ কাশীতে তো কাবুলের মাওয়া উৎপন্ন হয় না। কাবুল হইতে বীজ আনাইয়া

বাগিচে পুঁতিলেও, তো তেমন সুস্বাদু ফল জন্মায় না। তবে এই পার্থক্যের কারণ কি, জানিতে হইলে আমাকে এখানকার জল, বায়ু, মৃত্তিকা প্রভৃতির যে গুণ আছে তাহা প্রত্যক্ষ করিয়া কাশী হইতে আবার কাবুলে আসিয়া ঐ পার্থক্য জ্ঞান লাভ করিতে হয়। এইরূপ কাশ্মীরের আহ্বান লইয়াও আবার সেই সমস্যা উপস্থিত হইবে, এবং কাশীতে মুদ্দতটুকু কাটাইলে, প্রত্যেক স্থানের বিচিত্র প্রাদেশিক, বস্তুগত, প্রাণিগত, ও বিষয়গত ও তদ্ধেতু সামাজিক, আচার ব্যবহারের পার্থক্য কিছুই জানিতে পারিব না। সৃষ্টির বিচিত্রতা যে কত তাহা একটু চিন্তা করিলেই মানুষ সহজেই বুঝিতে পারিবে যে, কোন প্রকারের দুইটি জিনিস একরূপ নহে। দুইটি আন সর্ব্ব বিষয়ে একরূপ নাই। কলের প্রস্তুত দুইটি টাকাও ঠিক একরূপ হইতে পারে না। তবে এতদূর সূক্ষ্ম গচয়াচর মনুষ্যের সীমাবদ্ধ চৈতন্যশক্তি দেখিতে সক্ষম হয় না বলিয়াই, আমরা ঠিক একরূপই বলি। কিন্তু ফলে তাহাতে পার্থক্য আছেই আছে; বরং ভাবিয়া দেখিলে পার্থক্য যে অনিবার্য্য সেটা নিশ্চয় ভাবে বুঝা যায়। এতদূর সূক্ষ্ম চৈতন্য শক্তিকে আয়ত্তের মধ্যে আনিতে পারিলে কি না লাভ হইল। আমার মত এই জগতে আর নাই, হয় নাই, হইবেও না, এটি স্থির জানিও। বৃক্ষের অসংখ্য পত্রাদির মধ্যেও দুটি পত্র ঠিক একই রূপ নাই, এটি স্থির কথা। তবে সহজে ধরা কঠিন। সৃষ্টির মধ্যে আমি এক বিচিত্র বস্তু, আমার ঠিক জোড়া ত্রিভুবনে কোথাও পাইবে না।

এখন মূল ব্যাপারে আবার যাই। দেখি যে আমি কি, কোথায় আমার উৎপত্তি, আর কোথায় আমার শেষ, আর শেষটাই বা কি রকম; আর এই মানব জীবনটা কি রহস্য। এই সকল বিষয় ঠিক নির্ভুল ও নিশ্চিত জ্ঞান আমার নাই, কারণ পূর্ব্ব পূর্ব্ব জন্মের অবস্থা বা কথা কিছুমাত্র স্মরণ নাই। তবে আমার যে জ্ঞান নিজ হোতে জন্মিয়াছে, ও যাহা পণ্ডিত ও অভিজ্ঞ ব্যক্তিদের নিকট হইতে শুনিয়াছি, এবং তার মধ্যে এখন যেটুকু স্মৃতিতে আনতে পারি, তাহাই বলিতে চেষ্টা করিব। পাঠক যদি আমার ভাষাজ্ঞান ও বর্ণনা শক্তির ত্রুটী হেতু না বুঝিতে পারেন, তবে মূর্খ বলিয়া ক্ষমা ঘৃণা করে একেবারে মন থেকে তাড়াইয়া দিবেন না। নিকৃষ্ট হইতেও অতি নিকৃষ্ট বস্তু হইতেও সময়ে সময়ে কোন না কোন উপকার পাওয়া যায়। সেই ভাবে নিজগুণে দয়া ক'রে শ্রীচরণে স্থান দিবেন এই আমার ভিক্ষা।

কোন সময়ে শ্রীভগবান ইচ্ছা করিয়াছিলেন যে আমায় ( লেখকের ) মত

একটা জানোয়ার হয় ও তাকে দিয়ে এই এই নির্দ্দিষ্ট কাজ গুলির কতদূর সে পারে তাই দেখবেন। এই চিন্তার ফলে আমি হয়ত একটা বৃষ্টির বারিকণারূপে এই জগতে আসিয়াছি। সেই বৃষ্টির কণাটা হইতে, ক্রমশঃ কালবশে ও প্রকৃতির নিয়মানুসারে আমি কোন নিকৃষ্ট জীবরূপে, তা ঘাসই হোক আর মশাই হোক বা পিপ্‌ড়াই হোক (তবে আগে উদ্ভিদই হওয়াই সম্ভব) তারপর গতিশীল কীটানুকীট, তার পর ইন্দ্রিয় গ্রাহ্য কোন ক্ষুদ্র জীবাকারে পরিণত হইয়া, ক্রমে বাসনারূপ বসনে ভূষিত হোতে শিখলুম। তার পর আর বাস্ কোথা। ক্রমে এই বাসনা, নানারূপে আমাকে নাস্তানাবুদ করতে লাগিল; বাসনার অন্ত নাই। হয়ত ছিলাম মাছি, হলেম ব্যাঙ, পরে সাপ, পরে গোসাপ, পরে গরু ইত্যাদি ইত্যাদি এই রূপে আশীলক্ষ বা ততোধিক জন্মের প্রত্যেক জন্মে এক এক অবতার রূপে জন্মিয়া, শেষ হয়তো বানর হইতে বনমানুষ ও পরিশেষে এই মানবাকারে কোন খাংড় বা মেতর হলুম। পরে ঐ বাসনায় হয়ত কোন চামারের ঘরে জন্মালুম। তার পর হয়ত কোন চাষীর ঘরে ও ক্রমে তাঁতীর ঘরে ও হয়ত তারপর কোন ব্রাহ্মণের ঘরে জন্মাইয়াছিলাম। এর মধ্যে কখন বা কাবুলে, কখন বা আমেরিকায়, কখন বা বেলজিয়মে, এইরূপে নানা জন্মে নানাস্থানে ঘুরে, এখন এই উপস্থিত জন্মে, এই ভারতে কোন বাঙ্গালীর ঘরে এই অসুর বা অবতাররূপে জন্মিয়াছি। এর মধ্যে মূলে সেই শ্রীভগবানের ইচ্ছারূপ সেই সনদ্ খানি, প্রতি জন্মেই আমার সঙ্গে আছে। ও প্রকৃতি দেবী তদ্দৃষ্টেই, আমাকে এইরূপেই, এক হোতে অপর বস্তুতে পরিণত করিয়া, সেই ভগবৎ ইচ্ছার উদ্দেশ্য সাধন করবার জন্য, যখন যেমন ভাবে উপযুক্ত মনে করিতেছেন, সেই ভাবে পরজন্ম স্থিরীকরণ করিয়া আমায় নিয়া নাড়া চাড়া করিতেছেন। এইরূপে আমার জীবন প্রবাহ চলিতেছে ও কত কালে যে ইহার নিবৃত্তি হইবে তাহা জানিনা। তবে এর নিবৃত্তি সেই শ্রীভগবানের ইচ্ছার উপর নির্ভর করিতেছে। কিন্তু এক জীবনের শেষ সময়ে যেরূপ আমার বাসনার গতি থাকিবে, সেইরূপই এবং সেই খান থেকেই পর জীবন আরম্ভ হইবে এটা নিশ্চয়। আর এই অতীত জীবন প্রবাহং মধ্যে যে যে অভিজ্ঞতা জ্ঞান ও বুদ্ধি সঞ্চয় করিয়াছি, পর জীবনে, আমার সেই সমস্ত জ্ঞানগুলির সংস্কার টুকু লইয়াই পর জন্মে ফের জন্মাইব।

জীবিতাবস্থায় মানুষ যে সব কর্ম্ম করে তাহার সম্পূর্ণ স্মৃতি তাহার মস্তিষ্কের ভিতর অচৈতন্যভাবে নিদ্রিত অবস্থায় থাকে। এবং মরণান্তে সেই চৈতন্য শক্তি আমার যেরূপ আধার হইতে নির্গত হইয়া, শরীরী অবস্থায় আমি যাহা করিয়াছি

তাহা জ্ঞানেই হোক, বা অজ্ঞানে অগাড়েই হোক,—সেই সমস্ত আলোচনা করিয়া; এবং সঙ্গে সঙ্গে আমার শরীরী অবস্থার শেষ বাসনার সহিত ঐক্য করিয়া, ভবিষ্যৎ জীবন কোথা থেকে, কি প্রকার সুরু করিলে, আমার পূর্ব্ব পূর্ব্ব জন্মান্তরের কর্ম্মফল রাশির কতটুকু ভোগ দ্বারা বিলয় করা সম্ভবপর ও আবশ্যক হইবে, তাহার একটা স্থির করে। এই স্থির করিতে চৈতন্য শক্তিকে যে সময় লাগে, তৎকালে আমার চৈতন্যশক্তি অশরীরী অবস্থায় থাকেন। সেইটীকে মরনান্তে মানুষের প্রেতকাল বলে। তার পর যে দণ্ডে বা মুহূর্ত্তে ঐ ভবিষ্যৎ জীবনের একটা হেস্ত নেস্ত স্থির হয়, অমনি আমার চৈতন্যশক্তি শ্রীভগবানের অনন্ত চৈতন্য শক্তির নিকট উপস্থিত হইয়া তাঁহাকে নিজ মন্তব্য বিদিত করেন, ও শ্রীভগবানের পূর্ণ চৈতন্য ও তাহাতে অনুমোদন করেনই করেন। তখন আবার এই কর্ম্ম জগতে উপস্থিত হইয়া মানব গর্ভেই প্রবেশ করিতে হয়। ও ক্রমে কালবশে বয়ঃপ্রাপ্ত হইয়া নূতন জীবনলীলা করিতে থাকে। এইরূপ জীবন প্রবাহ একই চলিতেছে তবে প্রথম মানব দেহ ধারণ করার পর হইতে প্রতিবার মরণান্তে এক একবার করিয়া পূর্ণ চৈতন্যের সাক্ষাৎ লাভ করিয়া পর জীবনের ভিত্তি স্থাপনা করেন মাত্র। আমার সীমাবদ্ধ চৈতন্যশক্তি, সেখানে দিব্য দৃষ্টি পায় ও তাহার ভূত, ভবিষ্যৎ সমস্তই তাহার দৃষ্টির মধ্যে আসে। শুধু তাই নয়, সমস্ত ভোগ্যবস্তু ও ভূরি পরিমানে শ্রীভগবানের পূর্ণ চৈতন্যের মধ্যে দেখিতে পায়। ব্রহ্মাদি দেবগণ, সূর্য্যাদি গ্রহগণ, অনন্ত সৃষ্টির সমস্ত বস্তু, ও বৃত্তান্ত ও জানিতে পারেন ও দেখিতে পান। এবং সেই সমস্ত দেখিয়া শুনিয়া নিজ ভবিষ্যৎ জীবনের কোষ্ঠী তৈয়ার করে। যখন পূর্ণ চৈতন্য স্বরূপ শ্রীভগবানের সাক্ষাৎ বিশ্বরূপ দেখে, তখন আমার সীমাবদ্ধ চৈতন্য, অনন্ত উপভোগ্য বস্তু দেখিয়াও প্রলোভনে পড়ে না ও অযোগ্য কোন উপভোগ্য বস্তু লাভের কামনা করিতেও তাহার ইচ্ছা হয় না। হীরা বল, মুক্তা বল, শক্তি বল, বিবিধ সুখ বল, রূপ বল, রস বল, যতকিছু কাম্যবস্তু আছে তাহা এত ভূরি পরিমানে রহিয়াছে যে তাহার ইয়ত্তা হয় না।* আবার সেখানে একটা চৌকিদারও নাই, স্বচ্ছন্দে ইচ্ছা হইলেই আত্মসাৎ করিতে পারা যায়। আর চুরিরই বা দরকার কি। যখন চাহিবা মাত্র শ্রীভগবান কখন "না" বলেন না, চাইতে পারিলেই দেন। কিন্তু সেখানকার সে অবস্থার এমনি মহিমা, যে সেই পূর্ণ চৈতন্যস্বরূপ শ্রীভগবানের সাক্ষাৎ নিকটে গিয়া, আমার সীমাবদ্ধ চৈতন্যটুকুর এমন ইচ্ছা হয় না বা লোভে পারেনা, যাতে লোভ বশতঃ আমি যে বস্তুর উপভোগের যোগ্য নই,

হাত পাইবারি বাসনা, সেই পূর্ণ চৈতন্যকে বিদিত করি। শ্রীভগবানের ভাণ্ডারে, যে কোন বস্তুই হউক না কেন, তাহার পরিমান এত যে তাহার ইয়ত্তা হয় না। শ্রীভগবান্ মুক্তহস্ত, আবার ভাণ্ডারের এমনি মহিমা যে, সর্ব্বদা ভাণ্ডার হইতে বিতরণ হোক না কেন, সর্ব্বদাই পূর্ণত্ব অবস্থা বিদ্যমান। আমাদের শরীর প্রতি মুহূর্ত্তেই যেমন ক্ষয় হইলেই তৎক্ষণাৎ তাহার পূর্ণত্ব নিজ হইতেই সংপূরিত হয়, এও সেইরূপ। এই তো মনে হয় মানব জীবন রহস্য। ইহার উদ্দেশ্য, বিন্দু হইতে পূর্ণত্বের বিকাশ। ইহার প্রবাহ নানা প্রকার। কখন উদ্ভিদ, কখন নিকৃষ্ট জীব, কখনও মানব, কখন দেবতা, শেষ পূর্ণ চৈতন্য—প্রথম যাঁর ইচ্ছায় প্রথম আরম্ভ যা থেকে উৎপত্তি তাতেই নিবৃত্তি। হতাশাস হইবার কোন কারণ নাই। শীঘ্রই হোক, আর দেরিতেই হোক, যখন তোমার উৎপত্তি হইয়াছে, তখন তোমার নিবৃত্ত আছেই আছে।

পাঠক! সুখ ও দুঃখ, এ দুটী কথা মাত্র। সুখের বিপরীত যে দুঃখ, তা নয়; সমস্তই সুখ। দুঃখ ভগবান সৃষ্টি করেন নাই। তবে সুখের তারতম্যকেই দুঃখ বলে, আর এ দুটী মনের ভাব—অহংকারের ভাব মাত্র। তুমি যদি সদাই শ্রীভগবানের সংসঙ্গ করিতে থাক, তবে দুঃখ কি, তাহা অনুভব করিতে পারিবে না। তাছাড়া হেয়ে, যদি নিজ অহংকারে, বিশুদ্ধ জ্ঞানকে অবজ্ঞা করে, নানা প্রকার দুষ্কর্ম্মে আসক্ত হও, তো সুখময় এই বিশ্বসৃষ্টি, তোমার করায়ত্ব হইলেও কখন সুখি হইতে পারিবে না। প্রকৃতির নিয়মাদি ভঙ্গ না করিলে, প্রকৃতি দেবী তোমার শরীরে কখন অসুস্থতা দিবেন না। মাতৃস্তনের দুগ্ধের কথা স্মরণ কর। যাঁর সৃষ্টির বন্দবস্ত এমন, যে তুমি গর্ভে প্রবেশ করিবা মাত্র, তোমার আহার করিবার ৯ মাস পূর্ব্বে হইতেই, তোমার আহারের বন্দবস্ত সম্পন্ন হয়; তাঁর সৃষ্টিতে আবার আমার অভাবের কোন সম্ভাবনা হইতে পারে কি? তবে শক্তি সম্পন্ন হইয়া, আলস্যের বশীভূত হইয়া, কেবল অহোরাত্র আহার নিদ্রা ও মৈথুন লইয়া কাল কাটাইলে, কে তোমার ঐ স্বভাবের প্রশ্রয় দিয়া, তোমাকে সুখি করিতে পারিবে। পশু জন্মে তো খালি ঐ তিন বৃত্তিতে দিন কাটাইয়াছ; তবে দুর্লভ মানব জন্ম পাইয়া, তুমি তাহার অপব্যবহার করিয়া, তুমি তোমার নিজের পায়ে কুড়ুল মারিলে, কে তোমার কর্ম্মের দায়ী হইবে। শ্রীভগবান তো শ্রীভগবান, ভগবানের কোন দূতও তোমার কিছুই করতে পারবে না। এই জগতে, বেইমানির তুল্য মহাপাতক আর কিছুই নাই। ধর্ম্মভাব আর কিছুই নয়, একটু ইমানদারী

স্বভাব থাকলেই ধর্ম্ম অর্জ্জন করা যায়। ভগবান্ তো দূরের কথা, পার্থিব পিতা ও মাতা, যাঁদের স্নেহে লালিত পালিত ও রক্ষিত হোয়ে, জ্ঞান ও শক্তি সম্পন্ন হোয়ে, তাঁদেরই অর্জ্জিত দ্রব্যাদি নেবে, তাঁদেরই মুণ্ডে খাবে, দাবে ও সমস্ত অকাজ কুকাজ করবে, আর তাঁদেরই বাপান্ত, চৌদ্দপুরুষান্ত করবে, এই যদি তোমার ধর্ম্ম হয়, তো আর কি বলব, নিজ কর্ম্মফল ভোগ কর।

---

# মানবের জাতি।

এই বিশ্বসৃষ্টিতে আমার মত ২ হাত ২ পা ১টী মাথা ইত্যাদি লইয়া যে জন্তগুলি শ্রীভগবান সৃষ্টি করিয়াছেন তাহাদের মানব জাতি বলে। কিন্তু ধর্ম্ম, যতই বিবিধ নামে অভিহিত হউক না কেন; ইহার মূলে একমাত্র সত্যজ্ঞান ও সেই সত্যজ্ঞান লাভের বিবিধ উপায় মাত্র; তেমনি বিভিন্ন দেশ প্রদেশস্থ মানবজন্তর, জলবায়ু ভেদে সামান্য পার্থক্যতা সত্বেও মানবের আসল জন্তত্ব এক হইলেও,—ভিন্ন ভিন্ন উপাধিতে অভিহিত হয়। হিন্দু বল, বৌদ্ধ বল, মুসলমান বল, ইংরাজ বল, চীনেম্যানই বল, কাবুলী বল, আফ্রিকানই বল, যত দেশে যত প্রকার নাম আছে, সকল দেশস্থ মানবেরই আমার মত ২ হাত ২ পা ১টী মাথা ইত্যাদি ইত্যাদি অঙ্গ প্রত্যঙ্গে সকলেরই ঐক্যতা আছে; তাহা কে অস্বীকার করতে পারে। মানুষ মাত্রে কাহারও ১টা ল্যাজ কি একটা হাত বুকের কলিজায় ও আর এক হাত পীঠের শিরদাঁড়া হইতে বাহির হয় না। বা কাহারও চক্ষুদ্বয় কপালে না হইয়া নিতম্বের উপর হয় না; হইলেও বোধ হয় তাহাকে মানবজাতীয় বলা যায় না। গড়নে সব দেশের মানুষ এক প্রকার হইলেও দেশ প্রদেশ ভেদে ও তজ্জন্তু জল বায়ু প্রভেদে কেউ কিছু ফরসা, কেউ কালো, কেউ কিছু, এই প্রকার কিছু কিছু রংএ ও কেউ খাঁদা, কেউ দীর্ঘ নাক বিশিষ্ট, কেউ কোঁকড়া চুলো, কেউ হলদে চুলো, এই প্রকার ভেদ ও দেখা যায়। এইরূপ বিভিন্ন দেশবাসী বলিয়া যে কিছু ভেদ ও দেখা যায়, সেটি প্রকৃতির কাজ; এতে সমাজের, কেননা তুমি সেইখানে যাও, তোমার ছেলে পুলেও ক্রমে ঐ দেশের

লোকের মত হবে। এই বর্ণভেদ বা অঙ্গ প্রত্যঙ্গের কিছু বৈলক্ষণ্য অনিবার্য এবং সকলেরই প্রত্যক্ষ বস্তু। সকল দেশেই আমার মত জানোয়ারকে মানব-জন্তু বলে। তবে ভাষার ভেদে আবার ঐ জন্তুকে কোথাও ম্যান্ বলে, কোথাও কেউ মানব বলে। কেউ আদ্‌মি টাদ্‌মি, এমনি এমনি সব বলে।

কিন্তু ঐ সকল শব্দে একই সেই মৎসদৃশ জন্তুকেই বুঝায়; ও ঐ জন্তুর ছবি আঁকতে হ'লে, সকলেই যা আঁকে, তাতে সেই একই জন্তু বুঝায়। কিন্তু মানব জন্তুর মানবত্ব এক হইলেও আমাদের এই ভারতবর্ষে এবং অন্যান্য দেশ প্রদেশে ও, প্রকৃতি কৃত জন্তুগত পার্থক্যের উপর আরও অনেক প্রকার শ্রেণীর সংস্থাপন আছে। এই শ্রেণীর পার্থক্য অঙ্গ প্রত্যঙ্গের আকার বা বর্ণ ভেদে নহে। তবে এ একটা মানব জাতীর সমাজ নামে যে একটা গৌরবের বস্তু আছে, এ পার্থক্য সেই সমাজের বুদ্ধি বিকাশ মাত্র। মানুষকে মানুষ দেখিলেই এই পার্থক্য বুঝিতে পারেন না। তবে দেখিয়াই মানুষের শ্রেণী নির্ব্বাচনের জন্য কতকগুলি চিহ্ন নির্দ্দিষ্ট করিয়া দিয়াছেন। সে গুলি সমাজ শাসন নিয়মানুসারে প্রত্যেক শ্রেণীর প্রত্যেক লোক না নিজ সঙ্গে রাখিলে কেহ তাহাকে কোন্ শ্রেণীর লোক বলিয়া চিনিতে পারে না। প্রায় সমস্ত দেশেই এই শ্রেণীগত পার্থক্য কোন না কোন ভাবে অল্প বিস্তর পরিমানে আছেই আছে, তবে এই ভারতবর্ষে ইহার যেমন বাঁধাবাঁধি ও প্রতিপত্তি, এমন আর কোথাও দেখা যায় না। এই শ্রেণী বুঝাইতে হইলে এখন আমাকে জাতিভেদ কথা ব্যবহার করিতে হয়।

উপস্থিত ক্ষেত্রে এই ভারতে যে কত বিভিন্নজাতি আছে, তাহার আমি সমস্ত মর্ম্ম জানি না। তবে কেহ যে এই সমস্ত জাতি বোধক শব্দার্থ সম্পূর্ণ জানেন, তাহাও আমার বিশ্বাস হয় না। ৬৩ বৎসর বয়স হইল এখনও ব্রাহ্মণদের মধ্যে এমন এমন শ্রেণী বোধক শব্দ পাই, যাহা পূর্ব্বে কখনও শুনি নাই। শুধু ব্রাহ্মণই বা কেন, তেলী, তাম্‌লী, তাঁতি ইত্যাদি জাতিদের মধ্যেও এমন অনেক আছেন, যাঁহারা স্বজাতির কত শাখা ও প্রশাখা তাও জানেন না।

অতি পুরাকাল হইতে হিন্দুদের মধ্যে ব্রাহ্মণ জাতিরই সর্ব্বাপেক্ষা প্রাধান্য ছিল। কারণ ব্রাহ্মণেরাই লেখাপড়া ও শাস্ত্রাদি আলোচনা কাজে নিযুক্ত থাকিতেন; ও মানব সমাজও ইহাদের ভরণ পোষণের ভার গ্রহণ করিতেন। এতদূর তখন ব্রাহ্মণের উপর ভক্তি ছিল যে, লোকে নিজের অভাব সত্বেও, আগে ব্রাহ্মণের অভাব দূর করিয়া, যৎ কিঞ্চিৎ অবশিষ্টাংশতেই আপন অভাব যথা সম্ভব দূর করিয়া, আপনাকে ধন্য মনে করিত। সাধারণত ব্রাহ্মণেরাও তখন

নিঃস্বার্থ ভাবে, এবং যথা শক্তি অন্যান্য জাতির হিত কার্য্যের জন্য, সদাই সুপরামর্শ ও বন্দবস্ত করিতেন, ও তাহাদের দুঃখে ও সুখে সমদুঃখ ও সমসুখ প্রকাশ করিতেন। শাস্ত্রাদি রচনায় ও সমাজ রচনায় ও সামাজিক নিয়মাদির নির্ব্বাচনে ও, বিচারকালে এই ব্রাহ্মণেরাই যে মতামত প্রকাশ করিতেন, তাহাই একাট্টা জ্ঞানে, অন্যান্য লোকে পালন করিত। কিন্তু মানুষ যতই শিক্ষিত বা উন্নত মন বিশিষ্ট হউক না কেন, সকলেই আপন আপন প্রকৃতির অনুযায়ী শাস্ত্রাদি রচনায় ও সমাজ নিয়ম গঠন ও কার্য্য কলাপের বিধান দিতেন।

পুরাকালে বানিজ্য, নানাবিধ কৃষিকার্য্য, শিল্পকার্য্যাদি জাতিগত বৃত্তি ছিল, অর্থাৎ যে তাঁতী, তার গোণা গোষ্ঠী যে কোন অবস্থায়, বা যে দেশেই থাকুক না কেন, সকলেই সেই একই প্রকার তাঁতের কাজ করিত। ইহাতে যে শিল্পকার্য্য বড়ই উন্নত অবস্থা পাইয়াছিল, তাহা সহজেই বোঝা যায়। কারণ ঐ সকল তাঁতী গৃহস্থের শিশু সন্তানগণ, আজন্ম ঐ সুতার ও তুলার কাজ কর্ম, ক্রমাগত চক্ষুর সামনে দেখিয়া, ও অতি শৈশব হইতেই ক্রিড়াচ্ছলে ঐ প্রকার সমস্ত ক্রীড়া করিতে থাকায়, ক্রমে বয়বৃদ্ধির সহিত, কেমন তাঁহাদের একবারেই ঐ জাতিগত নৈপুণ্যতা অনায়াসেই আসিয়া পড়িত। এইরূপে কৃষি ও অন্যান্য কার্য্যকারী লোক সমস্ত স্ব স্ব শ্রেণীস্থ নিজ নিজ জাতিগত শিল্প ও বৃত্তি ও ব্যবসাদিতে নিযুক্ত থাকিত। কোন লোককে তাহার নাম জিজ্ঞাসা করিলে, সে এককালে তাহার নামের সহিত আপন শিল্প বা ব্যবসা গত প্রাপ্ত উপাধি ও নামের সহিত সংযুক্ত করিয়া বলিত। এখনও সেই প্রথা প্রচলিত আছে। তবে এখনকার দিনে আর শিল্পগত উপাধি আর হইতেছে না। বিদেশী রাজার রাজনীতি অনুসারে পূর্ব্বে যে ধোপার কাজ করিত, এখন সে Deputy Post Master General হইয়াছে। আগে যার পূর্ব্ব পুরুষ কাপালির কাজ করিত, এখন সে পাঁচটা হাউসের মুৎসুদ্দির কাজ করে। আগে নাপিতগিরি করিয়া যে দিনপাত করিত, এখন তার বংশধরেরা Head Clerk হইয়াছেন। ইহাতে দেশীয় শিল্পাদি ধ্বংসপ্রাপ্ত হইতেছে ও এখন বিদেশী শিল্পের প্রাধান্য হইতেছে। কালবশে এরূপ পরিবর্ত্তন অনেক হইয়াছে, হইতেছে ও হইবে। এ বিষয় বিস্তারিত বর্ণনার আবশ্যক নাই। তবে মোট কথা এই যে, শিল্পাদি ব্যবসা ও বৃত্তি ভেদে যে উপাধি সকল প্রদত্ত হইয়াছে ইহা মানবকৃত, প্রকৃতিকৃত নহে; ও উপাধি সকল কেবল নামের পার্থক্য নির্ব্বাচনের জন্য। কারণ একই গ্রামে ২।৩ জনের একই নাম থাকিতে পারে, তবে তাহাদের উপাধি ও পিতা মাতার নাম ও যে এক

হইবে তাহা তদ্দূর সম্ভবপর নয়। পূর্ব্বকালে ব্রাহ্মণেরা সকলের আদর ও সম্মানের পাত্র ছিলেন, কিন্তু পাশ্চাত্য শিক্ষার বলে এখনকার দিনে তাঁহাদের শাস্ত্রাদি শিক্ষায় সেরূপ যত্নও নাই, ও শাস্ত্রালোচনা না শিখিয়া অন্যান্য বৃত্তিও অবলম্বন করিয়াছেন। তার মধ্যে ২।১০ জন যাঁহাদের যজমান শিষ্য এখনও অনেক আছে, তাঁহারাই কেবল এখনও শাস্ত্রাদির অতি সামান্য মাত্র কখন কখন আলোচনা করেন। তা বাদে ইংরাজী শিক্ষার বলে এখন পৌত্তলিকতা অনেকটা হ্রাস পাইয়াছে কিন্তু পৌত্তলিকতার ভিত্তিতে যে কি বস্তু ছিল বা আছে তাহা অনেকেই বিদিত নহেন। ইংরাজী শিক্ষকেরা নিন্দাবাদ করায়, এখন ছাত্রদের পৌত্তলিকতায় ভক্তিশ্রদ্ধা লোপ প্রায় হইয়াছে। ব্রাহ্মধর্ম্ম প্রচলিত হওয়ায়, হিন্দুদের মধ্যে বিবাহাদি কার্য্য কলাপের পূর্ব্বকালের প্রথা ও নিয়মাদির প্রাধান্যও অনেক কমিয়া গিয়াছে। এখন বিবিধ জাতি একত্রে ভোজন করে, বিবিধ জাতি মধ্যে বিবাহসূত্রে আদান প্রদানও একজাতিও অন্যজাতির শিল্পাদিও বৃত্তিও করিতেছে। এবং জ্ঞানশূন্য স্বার্থপর গোঁড়া হিন্দুদিগের মতেও সকলে কায করিতেছে না। লোকে এখন এই গোঁড়া ও ভণ্ড ভক্ত হিন্দু ও আচার্য্যদের ক্রিয়াকলাপের চাতুরী ও স্বার্থপরতা দেখিয়া, যে যাহা ইচ্ছা, তাহাই করিতেছে। এবং অনেক স্থলে এমনও দেখা যায়, যে যে কায করিতেছে, তাহা ভিন্ন, তার আর গোত্রান্তর নাই। পূর্ব্বকালে ব্রাহ্মণ ও অন্যান্য জাতিদের মধ্যে এরূপ একটা প্রেমের ভাব ছিল যে আমি ও আমাদের পৈতৃক গোয়ালা চাকরকে মথুর দাদা বলিয়া ডাকিতাম ও তাহার পুত্রদের ভাই বলিয়া সম্বোধন করিতাম। এবং বাল্যকালে তাহারা আমায় কত যত্ন ও আদর করিয়া লালন পালন করিয়াছে। ইহাতে স্পষ্টই বোঝা যায় যে, সেকালে ব্রাহ্মণেরা কোন শিল্প বা ব্যবসা জীবীকে ঘৃণা বা অস্পৃশ্য জ্ঞান করিতেন না। গীতায় যে সমদর্শনের কথা আছে, যথার্থ পণ্ডিতের লক্ষণই সমদর্শন। এই সমদর্শন বিশেষ রূপে ব্যক্ত করিবার জন্য, বিদ্বান ব্রাহ্মণ ও নরাধম চণ্ডালের সাম্যভাব উল্লিখিত আছে। তবে এখন যে আমি ব্রাহ্মণ, তুই বেটা কায়স্থ হোয়ে আমায় ছুঁলি, বা আমার জল ছুঁলি, এসব কথা শুনা যায়; এগুলা কি। এ কি ভণ্ডামির পরাকাষ্ঠা নয়? একদিকে তো এত আঁটা আঁটি, আবার ৺জগন্নাথে গিয়ে দেখ্‌ন যখন মাথায় ক'রে ভোগ ব'য়ে এনে দেয়, তখন ত জাতি যায় না। ও সমন্বয়ও করতে হয় না। একথা হতে পারে, আর কাজেও তাই,—দেবতাতে ভক্তির আধিক্য হেতু, তাঁর প্রসাদিক অন্ন, তাতেকি আবার অভক্তি আসতে পারে? অবশ্য প্রেম ও

ভক্তি সব পারে ; ওর আইন্, নিয়ম, জাতি, কুল, শীল, মান, ধর্ম্ম কিছুই নাই, কিন্তু সে প্রেম, কি দেবতাগত, কি অন্নগত, প্রসাদগত, কি মানব জাতীয় লিঙ্গগত, জাতিগত, কি সমস্ত সৃষ্টবস্তু ও বিষয়গত। যদি সমস্ত সৃষ্টবস্তু ও বিষয়গত না হয়, তবে ভগবৎ প্রেমে পার্থক্য জ্ঞান আছে। কাজেই শ্রীভগবান্, যাকে তার প্রেম বিতরণ ক'রবেন, সে ভিন্ন আর কেউ তার প্রেমের প্রেমিক হোতে পারবে না। তাই বা কি ক'রে হয়। যখন শ্রীভগবান্ চৈতন্যরূপে যাবতীয় সৃষ্ট বস্তু, দৃশ্যমান্ হোক, আর অপরিদৃশ্যমানই হোক, অচিন্ত্য হোক, আর চিন্ত্য বস্তুই হোক, সর্ব্বত্রই তিনি চৈতন্যরূপে সর্ব্বদা বিরাজমান আছেন; তখন আমি মুচি বা মুর্দ্দাফরাস জাতিতে হোলেও বা বিষ্ঠার কৃমি হোলেও আমি শ্রীভগবৎ চৈতন্যের প্রেমের অপাত্র নহি। শ্রীভগবানের চৈতন্যরূপ একই বীজ, একই বাপের বীজে, ও একই প্রকৃতিরূপ মাতার গর্ভে জন্মাইয়া, আমি অস্পৃশ্য, আর তুমি স্পৃশ্য, আমি চণ্ডাল ও তুমি মহামহোপাধ্যায় হও একি আইন্। হাঁ বুঝতাম যদি তুমি ভূমিষ্ঠ হইবার সময় যজ্ঞোপবীত শুদ্ধ ভূমিষ্ঠ হোতে, আর আমার কাঁধে একটা চামড়া নিয়ে ভূমিষ্ঠ হ'তাম, তবে বলতুম্ যে হাঁ তোমাতে আমাতে জন্ম হোতেই কিছু পৃথক্ ভাব আছে। কৈ তা তো দেখি না। অথবা যদি ব্রাহ্মণ, তিন মাস গর্ভ যন্ত্রণা ভোগ করিয়া মাতৃগর্ভ হইতে বেরুতো, আর আমি ১৮ আঠারো মাস গর্ভে থেকে তার পর জন্মাতুম, তবে তোমাকে ব্রাহ্মণ না ব'লে, না মেনে, থাকতে পারতেম না। অথবা ব্রাহ্মণ হোলে তার চক্ষু সোজা লাইনে না থেকে খাড়া ভাবে থাক্‌তো। অথবা আমার একটা ছাল, আর তুমি ব্রাহ্মণ বা ক্ষত্রিয় বা কায়স্থ ব'লে তোমার ৩টী ছাল থাক্‌তো, অথবা সমস্ত পৃথক্ পৃথক্ জাতির অঙ্গ প্রত্যঙ্গে কোনরূপ জাতি নির্ব্বাচনকারী বিকলাঙ্গ প্রাপ্ত চিহ্নে সুশোভিত হইয়া মানুষ ভূমিষ্ঠ হইত; তবে অবশ্য এই জাতির পার্থক্যকে, কে অগ্রাহ্য বা অমান্য করিত। কিন্তু প্রকৃতিতে তো তা দেখা যায় না। রংও তো বিভিন্ন রকম কলান যায়, যদি রং ভেদ ও জাতি ভেদের চিহ্ন হইত তা হোলেও কতকটা কথা থাক্‌তো, তাও নয়। সচরাচর দেখা যায় যে, ব্রাহ্মণের মধ্যেও কেলো ভুতো মত ব্রাহ্মণের রং আছে, আবার পরম সুন্দর টক্‌টকে সোনার মত বর্ণ বিশিষ্ট ব্রাহ্মণও আছে, তাই বা কেন, সকল জাতিতেও ঐ রকম সকল রকম বর্ণের লোক দেখা যায়। এক একটী মেহ্‌তরানিও এমন শ্রীমতী আছে যে, তাহাকে রাজরাণী ব'লে ভ্রম হয়। আবার ভুঁইফোড় উত্তম গোছের রাণী-খেতাব-প্রাপ্ত-রাণীর মধ্যেও কেলো ভুতো রংএর শ্রীমতী

দেরও দেখা যায় বটে। এ হোতে এই স্থির করা যেতে পারে যে, প্রকৃতি দেবী, শ্রীভগবানের উদ্দেশ্য অনুযায়ী যে মানব জাতি সৃষ্টি করিয়াছেন ও করিতেছেন, তাহারা সকলেই শ্রীভগবানের প্রেমের জিনিস; তাতে যেন কোন জাতিতে, কোন বিশেষত্ব রাখা তাঁর উদ্দেশ্য নহে। রাজাই বল, দুঃখী প্রজাই বল, ব্রাহ্মণ বল, চণ্ডাল বল, যে যে অবস্থার বা শ্রেণীর লোক হোক্ না কেন, শ্রীভগবানের কাছে সব সমান! তবে এ সামাজিক পার্থক্যে কি কাজ। কাজ তো এই; জাতিগত মান লইয়া পরস্পরে হিংসা ও বিদ্বেষের কারণ। যেন সব এক হইয়াও, আলাদা। ১২ জন অতিথীর ১৩টী চুলো। অবশ্য জ্ঞানগত পার্থক্য, সকলেই স্বীকার করে, কেন না, তোমার যে জ্ঞান নাই, আমার হয়ত সে জ্ঞান আছে, তাতে, যার জ্ঞান বেশী, তাকে মান্য মর্য্যাদা না দিয়া থাকা যায় না। শক্তিরও পার্থক্য আছে, তা মান্‌তেই হবে, নইলে, এখনি এক কিলে আমার পিতুড়ি বার ক'রে দেবে; এইরূপ গুণের পার্থক্য থাকা সম্ভব, ও বাস্তবিক আছে; তাহা কে না স্বীকার ক'রবে। তবে যা নাই, তাই নিয়ে সমাজ এ যে কি একটা ন ভূত, ন ভবিষ্যৎ, একটা মাথা মুণ্ডুহীন কাণ্ড, সমাজ আজও পোষকতা করেন, তাহা ভাবিয়া ঠিক ক'রতে পারি না। হয়তো আমি মাতাল, বেশ্যাশক্ত, মূর্খ ও চোর কিন্তু জাতিতে কায়স্থ বা ব্রাহ্মণ। আমাকে মাথা মুড়িয়ে, ঘোল ঢেলে, হাতে খোলা, পোঁদে মালা দিয়ে, সমাজ কোথায় একদম দেশ থেকে দূর ক'রে দেবেন; তা না হোয়ে, আমি হয়ত কিছু চুরি বিদ্যার দ্বারা, অর্থ সঞ্চয় করিচি ব'লে, সমাজ আমাকে নিয়ে এক পঙ্‌ক্তিতে খাওয়া দাওয়া করেন, কিছু পাবার আশায়, আমার সহিত কার কারবারও করেন, ও কুটুম কুটুম্বিতাও অনেকে ক'রতে ইচ্ছুক; এ কি কাণ্ড। এ যে দেখছি সমাজ সুদ্ধ সব লোকই মতিচ্ছন্ন গ্রস্থ। এই ভিত্তিহীন ব্যাপার লইয়া যে কত অনর্থ হইতেছে, তাহার একটা ফর্দ্দ করিতে গেলে দেখবে যে, আমরা যাকে সমাজ বলি; সেটা ঘোড়ার ডিমের মত, একটী মাত্র কথার কথা। স্বার্থপরতাই এর ভিত্তি বা শিকড়, হিংসা বা অসদ্ভাব এর গুঁড়ি, অশান্তি এর শাখা প্রশাখা, অনৈক্যতা এর পত্র, এবং অধঃপতন এর ফল। এমন আপদ বালাই আর কোন জিনিসেই নাই। কলেরা বল, প্লেগ্ বল, ডিপ্‌থিরিয়া বল, কোন জিনিসই, দেশের এত অপকার করিতে পারে না। এর ফলে কত ক্ষতি হইতেছে, তাহা ভাবিয়া দেখিলে স্তম্ভিত হইতে হয়। সব বর্ণনার আবশ্যক নাই। কারণ সকলেই এর গুণাগুণ টের পেয়েছেন, একটী সত্য ঘটনা এখানে বলা যাক্।

ঈশ্বর জানিত, জগদ্বিখ্যাত ৺রামগোপাল ঘোষের জীবদ্দশায় তাঁহার মাতার ৺শারদীয় পূজার নৈবেদ্য, যখন ব্রাহ্মণেরা, ঘোষ মহাশয় অহিন্দু, ও হোটেলে খানা খায়, মটনছাপা (Mutton Chop) খায় ব'লে, ফিরাইয়া দিয়া, তাঁহার রত্নগর্ভা মাতাকে নিতান্ত অপমানিতা ও দুঃখিতা করিয়া, ছাপে গোবরে ক'রে তুলে-ছিলেন; পরে ঘোষ মহাশয় সেই সমাজের বুদ্ধিমান ও পরোপকারী নেতাদের অভিপ্রায় বুঝিয়া, আপন মাতার চিত্ত প্রসন্ন করনার্থ, ঐ ফেরান নৈবেদ্যর উপর, আর একখানা মাটির খুরিতে, অনুচ্ছ্বগুপ্ত কলদার ১৬টি ক'রে কোম্পানীর ১৬ আনা রৌপ্যের টাকা, সেই ফেরান নৈবেদ্যর মাথায় একখানি নূতন খুরিতে দিয়া আবার সেই সেই ব্রাহ্মণদের বাটিতে পুনঃ প্রেরণ করেন; তখন সেই মহা-পুরুষ প্রদত্ত নৈবেদ্যের, এত ব্রাহ্মণ গ্রহীতা হ'ল যে, দিয়ে আর খানান যায় না। মহাপুরুষ অকাতরে মাতৃ মনস্তুষ্টির জন্য ঐরূপ দিতে লাগিলেন। তখন আর কুচো নৈবেদ্য বন্ধ হইয়া গেল; সবই ১৬ টাকার খুরি ওয়ালা বড় নৈবেদ্য হইল। এই ব্যাপারের পর, প্রাতঃস্মরণীয় ঘোষ মহাশয় মাতাকে বলিয়া-ছিলেন মা! দেখ্‌লে;—বাঙ্গালীর জাত ও ধর্ম্ম তো বাক্সর মধ্যে। সমাজের নেতা, পাণ্ডা, এরা তো চিল ও শকুনীর মত; কেবল দেখছে, ছোঁ মারবে কিসে, ও কোথায় মড়া পড়েছে। এদের কি বাস্তবিক কোন ক্ষমতা আছে। এদের না কথার ঠিক, না কাজের ঠিক; কিছু পেলেই তুষ্ট। সরকার বাহাদুরের কর্ম্মচারিরাও পাহারওলারা, যেমন শাঁকের করাতের মত, দুধারেই কাটে, এরাও ঠিক তাই। কিছু পেলেই তুষ্ট। মা! আমারই দোষ হ'য়েছিল; তাই এই অধম পুত্রকে ক্ষমা কর। এবার ২টা ছোলা, বুট, মটর ও ২টা কিস্‌মিস্ দিলে চল্‌বে না। কলদার ২৫টা টাকা একখানা খুরিতে দিও, তা হো'লে আর কেহ তোমার নৈবেদ্যর অপমান করিবে না।

সব ধান্ ২২ পশুরি হয় না; তেমনি, সব লোকই যে একবারে ঐ রকম কাণ্ডজ্ঞান রহিত বা দয়া ধর্ম্ম বর্জ্জিত; তাও নয়, তাহোলে সংসার চল্‌তো না। তবে মন্দর ভাগই বেশী;—আর মন্দের ভাগ বেশী ব'লে কোটীকরা যে দুই চারিজন ভাল লোক আছেন, তাঁরা হংস মধ্যে বকো যথা হ'য়ে, নির্দ্দোষী হইয়াও, শাস্তি ভোগ কর্‌চেন। মা জগদম্বা! এদের দিকে একবার মুখ তুলে চাও মা! অন্ততঃ যদি আদ্ধ আদ্দিও হয়; অর্থাৎ যদি অর্দ্ধেকও ভাল মানুষ না হয়, একটু নিরেশ হয়, তা হোলেও যে মা কত কাজ করতে পারা যায়। কত নিজেদের, কত সমাজের, ও দেশের কত উন্নতি হয়। কথায় বলে পেটের

ছুরিতে পেট কাটে, এ যে তাই ;—কাকেই বলি, কাকেই বা কই, এখনি সমা-জের পাটাগুলো হয়ত আমারি পোঁদে লেগে, কত হাঙ্গাম্ করবে। তা পড়ি ভ্রাতারা ! আমার আর এই বুড়ো বয়সে কি কর্‌বি। তেমন তেমন দেখি, আমার হুঁকোর কল্‌কের এমন দম্ মারবো যে একদমেই কুলকুণ্ডলিনীর পায়ে গিয়ে ব'সে থাক্‌বো। তবু তোদের দৌরাত্মি সইব না। আমি ম'লেও, যাতে তোদের বুদ্ধি শুদ্ধি ভাল হয়, তার জন্য, বাবা মহাদেবকে ব'লবো। ভেবে দেখ্ দেখি ৩০।৩২ কোটী লোক যে দেশে থাকে, তাদের কি না আজ এই দশা ; কারু পেটে ভাত জোটে না। এরা অবলা মেয়েমানুষেরও অধম। কোন বুদ্ধি নাই, দুটো পয়সার জন্য সব বেটা জীবন বিক্রি কর্‌চে। হায়রে শিক্ষা ; হায়রে গোলামির মাহাত্ম্য। তা নাই বা হবে কেন। মানুষ তো নিজ নিজ কর্ম্মফল ভোগ করবে। এইতো বিধির নির্ব্বন্ধ। আমাদের যেমন কর্ম্ম, আমরা তেমনি ফল পাবো। আমরা যা করেছি, তা শু, কি কু, তা ফল দেখেই তো বুঝতে হবে। শু'র ফল, কু হয় না। তবে ভাল কর্ম্মী না হ'লে, বুদ্ধিমান ও অভীষ্ট কর্ম্মী না হোলে, শিব গড়তে বাঁদর গড়া হয়। এও অনেকটা তাই ; আপন উন্নতি আপনার কাছে ' একটু বয়স হ'লে, উন্নতি করবার বুদ্ধি আপনি হ'তে পারে, কিন্তু আগে শুরু চাই। শৈশবে যে শিক্ষা পাওয়া যায়, তাই চিরজীবনের নূতন সংস্কাররূপে, মানুষ সমস্ত জীবনে তারই ফল উপভোগ করে। যত মানুষ তত বুদ্ধি, একথা অকাট্য। তবে শুবুদ্ধি ও নষ্ট বুদ্ধি ; এতেই সৎ ও অসৎ কাজ হয়। সৎ অসৎ বিচার, না থাকিলে কিছুই হয় না। একা সব খাব ; এ বুদ্ধি ভাল নয়। সেহাত আত্মগর্ব্বে হ'লেই, প্রায় শেষে দুর্দ্দশাগ্রস্ত হয়। যে কাজে সমাজের উন্নতি নাই, কেবল স্বার্থপরতা, তাতে কখনও উন্নতি হতে পারে কি ? সমাজ কি নিয়ে,—তুমি, আর আমি, আর ৫ জন,-এই নিয়েই তো সমাজ। সমাজের আবশ্যক আছেই আছে। কেন না, একা আমি কোন দিকে দেখবো। চাষ করবো, হাট ক'রবো, রোগী সেবা করবো, রাঁধবো, পড়বো, ঘর ঝাঁট দেবো, ঘর গোবর দেবো, বাসন মাজবো, কুটনো কুট্‌বো, চাল ডাল ভাঁড়ার থেকে বার ক'রবো, উনান ধরাবো,সিদ্ধি সংসার যোগাড় ক'রবো, বাটনা বাট্‌বো, তবে তো দুটি খেতে পাবো। একা সব কাজ হয় না। এবং একা সব জিনিস্ তৈয়ার করতে কেউ পারে না। একা সব বিষয়ে—বীজ বপন থেকে, তার তেল বের করা,—কাপাস বুনে তার সুতো কেটে কাপড় তৈয়ার করা,—সকল রকম তরিতরকারির ক্ষেত করে তরিতরকারি খাওয়া,—সব কাজ

কখনই একা কেউ করতে পারে না। তাই নানা লোকে নানা প্রকার জিনিস করে, ও কেউ গমের বদলে সরিষা ন্যায়, আবার সরিষার বদলে নুন ন্যায়। এই রকম ক'রে কিছু না কিছু দিয়ে তার বদলে কিছু ন্যায়। পুরাকালে এই প্রথাই ছিল, তাই পয়সার চলন তত ছিল না। তত আবশ্যকও হোতো না। গোয়ালা দুধের বদলে চাল কিনতো, সবই, যা তার দরকার তা সেই দুধের বদলে নিতো; এখনও ভেবে দেখলে তাই চলেছে। যারা কোন জিনিস তৈয়ার করে না বা করতে জানে না বা পারে না তাদেরই এর ওর তার সাহায্যের দরকার হয়; দরকার হোলেই যা হয়; কিছু না পেলে লোকেই আবার তার সংসার চালায় কি করে। এক ভাবে আজকাল জিনিসের আদর নাই; আবার একভাবে জিনিসের আদর আছে, পয়সার আদর নাই। শেষোক্ত ভাবই এখন বেশী। আমাদের দেশে না হয় এমন জিনিস খুব কমই আছে। আমরা যেমন জিনিসের আদর করি, তেমনি যদি অর্থেরও আদর করতে শিখি তবে কি আমাদের দেশ আর গরিব থাকে। আমাদের দেশের মত দেশ, কি আর ত্রিভুবনে কোথাও আছে? আমরা মনে করলে সমস্ত দেশের যাবতীয় শিল্প ও ব্যবসা সবই শিখতে পারি ও এইখানেই তৈয়ার করতে পারি। আমরা যদি বাহ্যসুখ ও দলাই চড়াই ছেড়ে কেবল শিক্ষার উপর ঝোঁক দি, ও ভবিষ্যৎ নেতা তৈয়ার করি ও একটু বুদ্ধির সহিত ও ধৈর্য্যের সহিত ভবিষ্যৎ ফল ভেবে কাজ করি, তো আমাদের সুখ রাখিবার জায়গা থাকে না। কিরূপে আমাদের চরিত্রাদি গঠিত করিলে আত্মোন্নতি হয় ও তৎসঙ্গে সমাজের উন্নতি হয় ও সমাজের কর্ত্তব্য কি তাহার কতকটা তালিকা দেওয়া গেল—,

(১) শিশু পালন—অর্থাৎ যাহাতে শিশুদের শরীর বলিষ্ঠ হয় ও বুদ্ধি বৃত্তির চালনা হয়, তদ্বিষয়ে মহল্লার ২।১০ জন শিক্ষিত ও চরিত্রবান প্রৌঢ় বয়স্ক লোক তত্ত্বাবধারণ করেন।

(২) শিশু শিক্ষা—বর্ণাদি পরিচয় পাইয়াও মোটামুটী সাহিত্যাদি পুস্তক পাঠে তাহার মর্ম্মার্থ গ্রহণ করিতে সক্ষম হয় ও তৎসঙ্গে যাহাতে শৈশবাবস্থাতেই ৩৪ রকম হাতের কাজ শিক্ষা করিতে পারে তাহার বন্দবস্ত করা আবশ্যক। উদ্দেশ্য এই যে, শৈশবে পিতৃমাতৃ বিয়োগ হইলে, ও পৈতৃক সম্পত্তি তেমন বেশী না থাকিলেও, যাহাতে ১৮ বৎসর বয়ক্রম হইতেই, আবশ্যক হইলে নিজ পরিশ্রমের উপর নির্ভর করিয়া, বালক আপন জীবিকা নির্ব্বাহ করিতে পারে। এবং আত্মীয় বা বন্ধুবর্গের গলগ্রহ না হইতে হয়। আজকালকার দিনে ২৪।২৫ বৎসর বয়সের

পূর্ব্বে আর কেহ বিশ্ব বিদ্যালয় হইতে, শিক্ষিত বলিয়া সনদ পাইয়া, অর্থাদি উপার্জ্জন করিতে বা নিজে কোন শিল্পাদি শিক্ষা দ্বারা জীবিকা অর্জ্জন করিতে, সক্ষম হন না। কিন্তু এর মধ্যে, যদি ২২ বৎসরের মধ্যে, যদি কেহ পিতৃ বিয়োগ হেতু ও অন্য কোন আত্মীয় বা বন্ধু বিয়োগ হেতু, আর বিশ্ব বিদ্যালয়ের উন্নত শ্রেণীর শিক্ষালাভে অসমর্থ হয়, তো সে গাঁড়ের নাদের মত, একুল ওকুল, দুকুল ভ্রষ্ট হইয়া, চিরকালই দুঃখ পাইতে থাকে। এইটী নিবারণ করা আগে দরকার।

এইরূপ শিক্ষা দিতে হইলে ভূরি পরিমাণে যে খরচ করিতে হয়, তাহা সুবন্দবস্ত করিতে পারিলে খুব কমেই হয়, তবে ইহাতে একটু জাতিভেদ ভুলিয়া অনেকের একটু পরোপকারে ব্রতী হইতে হয়। আমার মনে হয় এই সকল শিশু শিক্ষার উপযোগী স্কুল স্থাপনা করিতে হইলে, ইহাদের সহিত কতকগুলি কারখানা সংস্থাপন করিতে হয়। এই কারখানা আমাদের দেশে অনেক আছে ও কারিকর লোক তাহার স্ব স্ব ব্যবসায় বহন করে। তাহাতে তাহাদের অনেক অর্থ ব্যয়ও হয়। ও সকল সময়ে তাহাদের সুবিধাও হয় না। মনে কর আমি একটী ভাল ছুতার কারিকরকে কাজ করিবার একখানি ঘর দিলাম, ও তার পরিবারবর্গের থাকিবার উপযুক্ত স্থান ও তাঁরমটে ঠিক করিয়া দিলাম। ও যাহাতে সে প্রচুর কাজ পায় তাহার যোগাড় করিয়া দিতে লাগিলাম, ও নিজে একটু দেখিয়া শুনিয়া, যাহাতে সুবিধা মত কল যন্ত্রাদির সাহায্যে ভাল মত কাজ হয়, অল্প মেহনতে ভাল কাজ হয়, এইরূপ একটী ছেঁদা করিবার ড্রিলিং মেসিন, ও একটী করাত করিবার কল ও একটী র‍্যাঁদা করিবার কলও যোগাড় করিয়া দিলাম। ঐ কলগুলির সাহায্যে সেই একটী ছুতার, অভাব পক্ষে মাত্র ৩টী, একটু বুদ্ধিমান কুলির সাহায্যে, অভাব পক্ষে ২০ জন ছুতারের কাজ প্রত্যহ করিতে সমর্থ হইবে তাহাতে কোন ভুল নাই। বুদ্ধিমান লোকের বুদ্ধি ও কুলিকাবাড়ীর পাশব শক্তির সংযোগে অনেক কাজ সুসিদ্ধ হয়। যে সাহিত্য শিক্ষার বিদ্যালয় স্থাপিত করিবে তার সংলগ্নে এইরূপ একটী ছুতারের কারখানা, একটী কামারের কারখানা, একটী কুমারের কারখানা, একটী জুতা সেলাইয়ের কারখানা, একটী দরজীর কারখানা, একটী তাঁতের কারখানা, একটী টিনের কারখানা, একটী ঢালাইয়ের কারখানা, একটী ড্রইং শিখিবার কারখানা, একটী ছাপাখানার কারখানা, একটী ইঞ্জিনিয়ারিং কারখানা, একটী ফটোগ্রাফের কারখানা, একটী খোদাই করার কারখানা ইত্যাদি ইত্যাদি ১০।১২ রকমের কাজ,

যাহাতে দেখিয়া শুনিয়া শিশু শৈশবেই বহুদর্শিতা লাভ করিতে পারে, ও কার্য্য প্রণালীগুলি শৈশবাবস্থাতেই শিখিতে, ও একে একে ক্রীড়াচ্ছলে অভ্যাস করিতে পারে, এবং বয়োবৃদ্ধির সহিত যেমন যেমন শক্তি সঞ্চয় করিতে সমর্থ হইবে, ঐ সকল ছাত্রেরা ঐ সকল কার্য্যনৈপুণ্যতা লাভ করিলে অতি অল্প বয়স হইতে উপার্জ্জনক্ষম হইবে তাহাতে সন্দেহ নাই। ছাত্রেরা শিক্ষানবিসীকালে, যে পরিশ্রম করিবে, তাহাতে ছাত্রপরিশ্রমজাত দ্রব্যাদি বিক্রয় দ্বারা এইরূপ কারখানা-গুলি বিশেষ লাভবান হইবে।

শিশুরা বিদ্যালয়ে গিয়া বা বাটীতে থাকিয়া যে সমস্ত দিনই, সাহিত্য শাস্ত্র আলোচনা করে, এমন নহে। প্রত্যহ বোধ হয় কোন শিশু ছাত্রই দুই ঘণ্টার বেশী পড়ে না, এবং অবশিষ্টাংশ সময় কেবল অকর্ম্ম করে, ও কুসংসর্গে কেবল, বদ রীতি নিশ্চয়ই শিখে। কিন্তু এরূপ বিদ্যালয় সংস্থাপিত হইলে সমস্ত দিন, তাহারা ক্রিড়াচ্ছলে নিযুক্ত থাকিলেও, কিছু কিছু শিক্ষা পায়। এবং তাহাতে শারিরীক ও মানসিক ক্ষমতা ও কার্য্যপটুতা সহজেই পরিবর্দ্ধিত হয় সন্দেহ নাই। শৈশবে যে কোন বিষয়ই শিক্ষা দেও না কেন সকল বিষয়ই অতি সহজেই শিক্ষা করিতে পারে, এবং কার্য্যপটুতা সহজেই পরিবর্দ্ধিত হয় সন্দেহ নাই। শৈশবে যত শীঘ্র কোন বিষয় শিক্ষা করিতে পারে এবং কার্য্যপটুতা লাভ করা যায়; একটু বয়াধিক্য হইলে তত হয় না! যে ছাত্র বর্ণপরিচয়ার্থ নিযুক্ত আছে তাহাকে তৎসঙ্গেই যদি "ক" শিখিবার সঙ্গে সঙ্গে দোয়াত বা কলম, বা পিলসুজ বা কুঁজো বা কলসী শিখিতে শেখান যায়, তবে তৎকালেই, হাতে ছবি আঁকাও শিখিতে অভ্যাস করিতে পারে সন্দেহ নাই। আবার ঐ শিশুকে যদি তৎসঙ্গে কম্পোজিটারি শেখান যায়, তো বোধ হয় ৩.৪ মাসের মধ্যেই সে কম্পোজিটারি কাজ ও শিখিতে পারে। এইরূপ যদি কুমারের কাছে, কলস, প্রদীপ, হাঁড়ি ও সরা ইত্যাদি গড়িতে ও মাটি তৈয়ার করিতে শেখান যায়, তো বোধ হয় আরো ৫।৬ মাসের মধ্যে কুমারের বিদ্যাও হাসিল করিতে পারে। ও ক্রমে ঐরূপে কার্পড় বুনিতে শিখে ও শক্তি অনুযায়ী, ক্রমে সাহিত্যাদির সহিত, ছুতারের কাজ, ও কামারের কাজ, ব্যঞ্জনাদি রন্ধন, ও মিষ্টান্ন প্রস্তুত করণ ও শিখিতে পারে। এইরূপে ৩.৪ বৎসরের মধ্যে ছাত্র নিজ ভাষাজ্ঞানে কিছু ব্যুৎপত্তি লাভ করিয়া, ১০ বৎসর বয়ঃক্রমকালে নিজে কিছু কিছু উপার্জ্জন করিতে সক্ষম হয় ও পরে যে সকল বিষয় শৈশবে যাহার, যেরূপ সংস্কার লাভ করিয়াছিল, ভবিষ্যৎ জীবনে তাহার

স্বভাব বুদ্ধির মনোমত বিষয়ে আলোচনা ও অভ্যাস বলে কোন একটী নির্দ্দিষ্ট বিষয়ে প্রভূত জ্ঞানলাভ করিয়া, সুখে সংসার করিয়া ও সমাজে গণ্য ও মান্য হইতে পারে। সঙ্গে সঙ্গে এই সকল বিদ্যালয়ে সুনিতী ও সত্যজ্ঞান বিষয়ে শিক্ষা দেওয়া ও যাহাতে ছাত্রও ভক্তিমান পুরুষ হয় তাহার প্রতি বিশেষ দৃষ্টি রাখা আবশ্যক। শৈশবেই শরীর রাখা সম্বন্ধে নিয়মাবলী শেখান অত্যন্ত আবশ্যক। শৈশবে নূতন নূতন বিষয় শিখিবার ইচ্ছা বলবতী থাকে; সেই সময়েই যদি শিখিবার সুবিধা না পায় তবে ক্রমে শিশুর বুদ্ধি অপ্রপথগামী ও বৃথা চেষ্টায় অধঃপতনাবস্থা প্রাপ্ত হয়। কত যত্নে, শিশু আগডুম বাগডুম ঘোড়াডুমের ছড়া শেখে; তাই কি ছাই এর একটা মানে আছে, বা ভাব থাছে, না মাথামুণ্ডু কিছুই আছে। তারপর ফুলঘুঁটি খেলায় ও ফুল ও ফুল, দোগোনা, তেগোনা, বুলি ও শ্লোকের কি গুড় ভাব জানে আমরা যত্ন কোরে এই সব শিশুদের শেখাই, সঙ্গে সঙ্গে খেলা ঘরের রান্না, ও শেষে কন্না কন্না ক'রে খেতে শেখা, তারপর এট পুতুলের বিয়ে, ও তার ছেলেপুলেদের ক্রিয়াকলাপ, এই সব শৈশবে শিক্ষা দিয়া, তাদের নির্ম্মল চরিত্র ও জীবনের সুউদ্দেশ্যকে একেবারে তাদের স্বভাব চরিত্রেও, যে বিপর্য্যয় ঘটাই, সেটা কি কামনীয়? ছেলে বাড়ী থেকে উপদ্রব করবে, তার থেকে রক্ষা পাবার জন্য ঘরের কড়ি দে, ছেলেকে ইস্কুলে বিদেয় ক'রে দি, ও ছেলে, ছেলের রাখাল বিহীন পালে মিশে, বুনো গাছ যেমন বিনা কৃষকের যত্নে, প্রকৃতির মাত্র রৌদ্র ও বৃষ্টির সাহায্যে যথাসম্ভব বাড়িয়া উঠিলে, পরে উড্ডীয়মান পরাগ রেণু তাদের ফুলে পতিত হইয়া ক্রমে ছাংড়া আমের গাছে, কুলের মত ছোট ছোট আকারের টোকো জোলা ফল উৎপন্ন হয়। সেইরূপ শিশু পালন হইয়া ১০।১২ বৎসর বয়সের মধ্যেই ক্রমে বিড়ি পরে সিগারেট পরে সিদ্ধি ও গাঁজা গুলি মদ যাত্রা থিয়েটার বেশ্যাবাজিতে সুশিক্ষিত হইয়া যে কি জানোয়ার তৈয়ারি হয় তাহা সকলেই জানেন। বোধ হয় হিসাব করিলে ১০০০ শিশুর মধ্যে একটী এখনকার এম এ; ১২টী বি এ; ২টী এলে ও ও ৫টী এণ্ট্রেন্স পাশ হন; তারপর এই বিশ্ব বিদ্যালয় পদ প্রাপ্ত লোকদের মধ্যে কটী লোক যে দশকর্ম্মান্বীত হনও সমাজের মুখোজ্জ্বল করিবার ক্ষমতা ও উপযুক্ততা লাভ করেন তা প্রায় শিক্ষিত মাত্রে সকলেই জানেন। অধিকাংশ লোকই অন্যের চাকুরি স্বীকার করিয়া জীবন বিক্রয় করেন, তাতেও সংসার চালান দায় হইয়া উঠে। বোধ হয় শতকরা ২টী লোককে সচ্ছল অবস্থায় দেখা যায় না। এইতো সভ্য ভারতের সভ্য সমাজ এইরূপে অসহায় ও অবোধ শিশু-

দের—তাঁদের সমাজের ভবিষ্যত নেতাদের এইরূপে সমাজ তাহাদের মস্তক আহার করিতেছেন ও এতে যে কি ইষ্টলাভ হইতেছে তাহা সকলেই চাক্ষস দেখিতেছেন।

শিক্ষার কথা বল্‌তে গেলে আবার আমাদের দেশের মেয়েদের কথা কিছু বলা উচিত। এখন আজকেকার কুমারী, ভবিষ্যতের গিন্নি হবে। মহাকালী পাঠশালা হইতে আমরা অনেকে উপকৃত হইতেছি নিশ্চয়, কিন্তু সব স্থানে তো মহাকালী পাঠশালা নাই, তবে সব স্থানে সমাজ আছে। মহাকালী পাঠশালায় উচ্চ শিক্ষা দেওয়া হয় না বটে, এবং তাহাতেও অনেক Prejudiceসের পোষকতা করা হয় ও কুমারীদের হাতের কাজ শেখান প্রায় হয় না; যাতে নিজে তাহারা আপন ভরণ পোষণ ক'রতে পারে। সামান্য গোচ সাহিত্য মহাকালী পাঠশালায় শিক্ষা দেওয়া হয় ও হিন্দুর পূজা পাঠাদি ও শেখান হয় বটে, কিন্তু কুমারী ১০।১১ বৎসরের হইলেই, প্রায় আর পাঠশালায় যাওয়া বন্ধ হয়। এবং এই বয়সেই প্রায় কুমারীকে বিবাহ দেওয়া হয়। তখন গৃহস্থালী, শিশু পালন ও শরীর রক্ষার নিয়মাদি, কিছুই শেখান হয় না, এবং দাম্পত্য ব্যবহার ও প্রেম যে কি পবিত্র জিনিস তাহাও শিক্ষা দেওয়া হয় না। স্বামীর প্রতি যে কি ভাবে আচরণ করিতে হয় তাহাও জানে না। প্রত্যেক লোক যদি আপন ভরণ পোষণ করতে সক্ষম হয় তবে সমাজের কত শক্তি হয় বল দেখি। সমাজ শক্তিমান হ'লে ক্রমশ উন্নত অবস্থা হ'তে পারে। অন্যান্য স্বাধীন দেশে নিত্য নূতন নূতন আবিষ্কার হইতেছে, আর আমাদের সেই প্রপিতামহর আমলের আহ্লাদী পুতুলই কুমারগণ ৭ পুরুষ ধরিয়া গড়িতেছেন; তাই বিদেশী খেলনাই আমাদের দেশ হ'তে প্রতি বৎসর ৫।৭ ক্রোড় অর্থ লইয়া যাইতেছে ও আমরা যে কি বকেয়া বোকা, বিদেশী লোক তাহা জানিয়া খালি মুখে বলিতেছে যে, ইণ্ডিয়ান লোক খুব ভাল ও বুদ্ধিমান, কেন না, বেঁড়ের ল্যাজ না চুঁয়ে দিলে, বেঁড়ে পোষ মানবে না; আমার মনকামনা সিদ্ধ হবে না।

আজকাল সকলেরই টেনে বোনা; আর ঐ দিকে শুধু স্বার্থ সিদ্ধি হয় ও দু পয়সা আসে এই সদাই ক্ষমতাহীন চেষ্টা, তাতে কর্ত্তব্য অকর্ত্তব্য কিছুই জ্ঞান থাকে না। তেমন মানসিক বা শারীরিক সাহসও নাই; সেই একই ভাব, সদাই চিন্তা কিসে ফাঁকী দিব। এই ফাঁকী দিতে আজন্ম চেষ্টা হইতেছে, তবু ফাঁকির আশ মেটে নাই। এমন কি ছেলে ইস্কুলে যাইবার নাম করিয়া নিজ আড্ডায় তাস পিটতে যায়, না হয় একটু রসবোধ হ'লে বেশ্যা বাড়ী যায়। ভারতের মত প্রকৃত উর্ব্বর শক্তি সম্পন্ন আর কোন দেশ নাই, এত প্রকার জল বায়ুর

প্রভিন্নতা কোন দেশে নাই, এত লোকও কোন দেশে নাই। এত কু বুদ্ধিমান লোকও কোন দেশে নাই, তবে এ দেশে এত হীন অবস্থাপন্ন না হবে কেন। আপন বুদ্ধির দোষে ও আপন কর্ম্মদোষে, আমাদের শিক্ষার গুণে, আমরা এই ফলভোগ করিতেছি। আমাদের দেশে আমরা বিদেশী, আপনার ধনে আপনি চোর; ইচ্ছামত কাজ কর্‌বার ক্ষমতা আমার নাই, তবে ইচ্ছামত কুকাজ কর্‌বার ক্ষমতা খুব আছে। শৈশব হতেই আমাদের স্বভাব, আপনিও পাঠশালায় লিখিব না, আবার অপরাপর ছেলেদের দোয়াতগুলি ভেঙ্গে দেবো; যাতে তারা আর না লিখিতে পারে বা শিখিতে পারে। যাকে বলে পর ভুলুনে, ঘর জ্বালানে, আমরা ঠিক তাই।

শিক্ষাই মূল ও সকল গুণের বা দোষের আকর। সংস্কার ও শিক্ষার ফল। এই শিক্ষার বলে মা হয় বাপের প্রতিবাদ। আবার মা-ই পার্থিব দেবতার শ্রেষ্ঠ স্থানীয়। এই শিক্ষার গুণেই মা নিজ গর্ভজাত পুত্রকে ভূমিষ্ঠ হইবামাত্র তাহার সংহার কার্য্য শেষ করেন। অথবা নিজে সপ্তম বা অষ্টম মাস পর্য্যন্ত গর্ভে ধারণ করিয়া অসময়ে তাহাকে গর্ভপাত করাইয়া জন্মের মানব লীলা শেষ করাণ। আবার এই শিক্ষার গুণেই মাতা নিজ পুত্রের সুখ ও আরোগ্যের জন্য নিজ শরীরেরও পতন সাধন করেন। সমাজ, নেশাখোর, বেশ্যাবৃত্তিকারী, চোর, এবং বিবিধ প্রকার অসদাচারীর সংশোধনার্থ কোন উদ্যমই করেন না। কেবল নরম লোক পাইয়া নির্দ্দোষী হইলেও অনেকস্থলে তাহাকে লাঞ্ছিত করেন।

আজকাল এককালীন ৮।৯ বৎসরে ছেলেদের পাঠ্য পুস্তক অনেকগুলি করিয়া ধরান হয়, কিন্তু কোন পুস্তকের আগা গোড়া সমস্তটুকু পড়ান হয় না। এক ব্যাকরণই ৫।৭ জনের প্রস্তুত, তাই কি ছাই কোন খানাই বিদ্যাসাগর মহাশয়ের কৃত ব্যাকরণের ন্যায় হইয়াছে। হয়ত তা হোতে কম অথবা তা হতে অধিক পাণ্ডিত্য প্রকাশ করিয়া গোটা কতক আর্ষ প্রয়োগ হইতে উদাহরণ দিয়া কিছু নুতন গোচ করা হইয়াছে। যেন সেইটুকু, বালক না জানিলে তার হৃদজ্ঞান বড়ই অপূর্ণ অবস্থায় রহিল। স্বীকার করি, ব্যাকরণ বুদ্ধির বিকাশ, উদাহরণের বিচিত্রের ও প্রচুরতার উপর নির্ভর করে। আধুনিক পণ্ডিতবর্গ কি নুতন সূত্রাদির সৃষ্টি করিতেছেন, কি যা আছে তাহারই স্থান ভেদে ব্যবহার বা অপব্যবহার দেখিতেছেন। ৫০০ পুস্তকের ২।৫ পাত ক'রে পাঠ করিয়াও যে ফল, কোন এক সুপণ্ডিত কৃত পাঠ্য পুস্তকাবলী পাঠে তদপেক্ষা ভাল ফলই ফলে, কারণ শিক্ষা দিবার অভিজ্ঞতা বলে তিনি শিক্ষার সোপানের ধারা ঠিক

রাখিতে পারেন। কিন্তু যার, বালকের শিক্ষা করিবার ক্ষমতার নাড়ীজ্ঞান নাই, তিনিই কেবল এইরূপ করিয়া বালক বুদ্ধিতে বড় উপস্থিত করেন। বালক শিক্ষার হদিষ পায় না। একজন বলিলেন Noun is the name of any person, place or thing; আর একজন বলেন noun means a name and signifies the name of a person place or object, আর একজন বলেন, By the word noun, we understand that what is spoken of is either a person a place or a thing; আর এক মহাত্মা বলেন By a noun we identify the class of person place or thing we speak about; আর একজন বলেন noun comes from nomen a name, and denotes the name of any individual, place or object of which we mean to speak about; ইত্যাদি ইত্যাদি এই প্রকারে ১০১ রকমে, এই এক nounএর difinition করা যায়। যা আছে তা থেকে একটু কিছু বদল হলেই, পাণ্ডিত্য হলো তো; তবে লোকে বলবে যে, হাঁ একটা কেষ্ট বেষ্টো হয়েচে বটে। ইনি যাঁদের কাছ থেকে ব্যাকরণ শিখেচেন, তাঁর চেয়ে এঁর ব্যাকরণ বোধ বেশী; কিন্তু দেখা চাই, কেউ কি কোন নূতন ভাবে এই নাউন বর্ণনার আবিষ্কার করেচেন। কৈ তা কৈ, সবই সেই হরে দরে হাঁটু জল। এইরূপ প্রত্যেক গ্রন্থকারের Grammarএ ঐ একই definitionএর, কিছু না কিছু ব্যতিক্রম, ছেলেরা পড়ে। এই রকম ৫০ খানা Grammarএ, ৫০ রকম ঐ এক definition প'ড়ে, ছেলেরা আর হদিষ পায় না। একবার যা মুখস্থ করে, পরে তা চেষ্টা করে ভুলতে হয়; আবার দ্বিতীয় বারের মুখস্থ পাঠ, তৃতীয় বার পাঠ মুখস্থের সময় ভুলতে হয়; এইরূপে ১০১ খান বইয়ে, সেই একই কথা নানারূপে লেখা হচ্চে, তাতে ছেলেরা মাথামুণ্ড কিছুই ঠিক কর্‌তে পারে না। আবার শিক্ষক মহাশয়ও এমনি যে, পুস্তকে যা লেখা আছে, তা ছাড়া, অন্য মতে ছাত্র যদি বলে, তবে, তাহা গ্রাহ্য করেন না। অবোধ ছাত্র, এইরূপে প্রতি বৎসর এক noun এরই নূতন নূতন বর্ণনা শিখিয়া, তাহার বুদ্ধির ভ্রংশ ঘটিতেছে, কোন্ বর্ণনাটি যে ঠিক বর্ণনা, তাহা ভাবিয়া আর স্থির করিতে পারিতেছে না। কয়েক বৎসর পরে, যখন সাহিত্যে কিছু জ্ঞান জন্মিল, তখন সে জানিল যে এর রহস্য কি! এই ব্যাপার কি? syndicate ইহা পাশ করেন, ও সমাজ ইহার দিকে দৃষ্টিপাত ও করেন না, কোন কথাটীও বলেন না। এই প্রথার অনুগ্রহে আমার বাটীতে প্রায় ১০।১২ খানা grammar দেখিতে পাই। বা রে syndicate বা রে

নূতন শিক্ষা। ১০।১২ খান grammar কিনিতে অভাবে ২।০ খরচ পড়িয়াছে, আর আমরা সেই এক Highley's Grammar পড়ে, এতাবৎকাল, সমস্ত কায কর্ম্ম করিতেছি; তবে কি সে কালের শিক্ষা ঠিক হইত না? স্থরেন বাবুর ইংরাজী ভাষায় দখল তবে ভাল জন্মায় নাই? কৃষ্ণবন্দোও ইংরাজী ভাল জানিতেন না? বোধহয়। এখনকার হ'রে নব্বা শব্বা মহাশয় Grammar লেখকরা, তাঁদের চেয়ে বেশী শিক্ষিত বোধ হয়? ও ইহাদের ছত্রের নাড়ীজ্ঞান বেশী টন্‌টনে? এইরূপে শৈশবকাল আজকালকার বালকদের বৃথা কাটিতেছে, কেহ তাহা দেখেন না। যত খেতাব ওয়ালা, হাতুড়ে বিদ্বান,আমি যে মুর্খ, আমার মত, অন্য কোন কাজ না পাইয়া, "ভাল করিতে পারি না, মন্দ করিতে পারি, কি দিবি তা বল" এই করিতেছেন, ও সইএর বৌয়ের বকুল ফুলের বোন্‌ঝি জামাই কুটুম্ব, Syndicate এর Select Commiteeর Memberদের ধ'রে, এক্‌কার বই খানি, Syndicate থেকে পাশ করাইয়া লইয়া, ছেলেদের অর্থাৎ আমাদের ভবিষ্যৎ নেতাদের অমূল্য সময়, বৃথা নষ্ট করাইবার সনদ পাইয়া, বই বিক্রয়দ্বারা বিলক্ষণ দুপয়সা রোজ্‌কার করিতেছেন। শিক্ষিত সমাজ কি করে। তাঁরা কি বলতে জানেন না? যে হাইলি বল, কি বেন্ বল, কি অন্যান্য খ্যাতনামা Grammarian বল, তারা যে এ সকল বিষয় ঠিকই বর্ণনা ক'রেচেন, তবে সেই ব্যাপার কেবল মাত্র, অন্য কথায় ব'লে, তুমি এর কি মাহাত্ম্য দেখালে, বা এ থেকে ছেলেরা, কি বেশী শিখিবে? অবশ্য উন্নতির স্রোতের সহিত, সাহিত্যেও নানাবিধ অদল বদল হইতেছে। অবশ্য ভাবের পরিবর্ত্তন না হোলেও, কোন কোন কথার ভাব কালবশে কিছু পরিবর্ত্তিত ভাব ধারণ করে। সেটা খালি বিচিত্র ব্যবহার গুণ মাত্র। সেটা খালি রকমারি ভাবের ব্যক্ত করণের কায়দা মাত্র। যাঁরা অনেক প'ড়েছেন, তাঁরা সেই একই ভাব, কোথা কোথা, কি ভাবে, লিখিত হইয়াছে, তাহা বলিতে পারেন, ও জানিতে পারেন। তা ব'লে সেই Parallel Passage গুলি না বলিতে পারিলে, যে পাঠক, পঠিত বিষয়ের মর্ম্ম বোঝে নাই, তাহা বলা যায় না। পাণ্ডিত্য আলাদা জিনিস, আর ছেলেদের উন্নতি জীবনে, কি পাণ্ডিত্যর দরকার? সবাই তো পণ্ডিত হোলে বা যোগী হোলে, সংসার চ'লবে না, তাই শাস্ত্র বলেন, যে যার মনোনীত বৃত্তি কর। সতরঞ্চ খেলা, পাশা খেলা, সাহিত্য পড়া, বিজ্ঞান শাস্ত্র পড়া, ডাক্তারি শেখা, Engineering শেখা, রন্ধন কায করা, যার যা ইচ্ছে, তাই কর, কিন্তু যে যা কর, তাতে নৈপুণ্য লাভ করা চাই। তা না হোলে তোমার স্ববৃত্তিধারীদের মধ্যে, প্রাধান্য পাবে না। গুণের আদর

সর্ব্বত্রই আছে। তবে সে ছুতার কাজ করে, চাষার, সে আর চিকিৎসা শাস্ত্রের মাহাত্ম্য কি জানবে। ধোপা শেকবার কাজের মস্লা, ও কারিকুরি কি বুঝবে। কথায় বলে জহুরি না হোলে জহর চিনে না, এও তাই। যে যা বৃত্তি করে, সেই বৃত্তির বাজারে তার দর যাচাই হয়; অন্যত্রে হয় না। তার পর যাচাই এর পর বাজারে আমদানী কত, তা বুঝিয়া ঠিক দর হয়। যদি বাজারে অচেল বা অযচ্ছল পাওয়া যায়, আর গ্রাহক না থাকে, তবে মহাজনকে সস্তা দরে ছাড়তে হয়; আর আমদানী কম, ও গ্রাহক বেশী হোলে, জিনিসের বা গুণের দর মাগ্‌গি হয়। তার উপর খরিদারের ঝোঁকের ওজন বুঝে ও, দরের তারতম্য হয়। এই তো জগতে সব বিষয়েরই কাণ্ড, দেখা যায়।

শৈশবে বিদ্যালয়ে যা শেখে, তাহাতে কেবল একটু সংস্কার মত হয়, তার পর বয়স হোলে, সেই সংস্কারের বিকাশ পায়। তখন তার ফল সে ভোগ করে। বিদ্যালয়ে হয়ত আমি আমার ক্লাসে আমি প্রথম ছাত্র, ও বুদ্ধিমান ব'লে, খ্যাত ছিলাম, কিন্তু সংসারে আমি কৈ তত উন্নতি করতে পারলেম না। আমার চেয়ে, ঐ হ'রে ছোঁড়া, যে রোজ last থাকতো, সে তো খুব দু'পয়সা পায়। এ বলে দুঃখ করা বৃথা। একটু ভেবে দেখলেই বুঝবে, যে হ'রে উন্নতির হদিস্ পেয়ে, সে সেই হদিসের জোরে, এত শ্রীমান হোলো। আমি সে হদিস্ পাই নাই, ও আমার সংস্কারের বিকাশ তত হয়নি, তাই আমি first boy হোয়েও, ফ্যাফ্যা করি; আরও চিরকাল কান্‌মলা খেয়ে, এখন একটা কেষ্ট বেষ্ট হোলো। বাঃ বাঃ! ভগবানের এ কি বিচার; এটা তোর ভ্রম, দ্যাখ বুঝে দ্যাখ দেখি, তুই কেন ওর মত কৃতকৃত্য হোতে পারি না, একটু ভাবলেই পার্থক্যের কারণ বুঝতে পারবি।

যে ভাবে বিদ্যালয় স্থাপনার কথা বলা হোলো, এরূপ বিদ্যালয় ভারতে আছে কি না, তা জানি না। তবে এরূপ বিদ্যালয়, স্থানে স্থানে ভারত জুড়ে, স্থাপনা করতে হোলে, দুর্গোৎসবের ব্যাপার করতে হয়। পাঠক কি দুর্গোৎসবের মর্ম্ম জানেন। যদি না জানেন, তো, আমার মনে দুর্গোৎসবের যে ভাব, তাই ব'লে দি। দুর্গোৎসব আর কিছুই নয়৷ কেবল একটা উদ্দেশ্য, যে কোন একটা কাজ করতে হোলে, ৬টী শক্তির একযোগে আয়োজন করতে হয়। কি কি শক্তি। প্রথম—মনোবল্ বা সঙ্কল্প, মনের বল, খুব দৃঢ় না হোলে, কোন কাজ সুসম্পন্ন হয় না। ২য়, [illegible] বদ্ধমূলা অর্থাৎ

বহু প্রকার বহু শক্তি সুম্পন্ন হোতে হয়। মা দুর্গাই হোলেন এই ছয়টা শক্তির সমুষ্টি স্বরূপ। দ্বিতীয়—শক্তি হোলো, জ্ঞান শক্তি, তাই গনেশের পূজা, সকলের আগে হয়। গনেশ ঠাকুর হোলেন, জ্ঞানের আধার। তৃতীয়—শক্তি হোলেন, মা সরস্বতী, অর্থাৎ জ্ঞানের শক্তি, মনের ভাব ব্যক্ত করবার ক্ষমতা, তাই মা সরস্বতীর আবির্ভাব, কারণ সরস্বতীর অনুগ্রহ না হোলে, মানুষ জ্ঞানের কথা ঠিকভাবে ব'লে ব্যক্ত করতে পারে না। চতুর্থ—শক্তি হোলেন, অর্থ বল, তাই মা লক্ষ্মীর আবির্ভাব, কারণ যাই কর, কিছু অর্থবল না থাকলে কোন কাজ হয় না। পঞ্চম—শক্তি হোলো বাহু বল, অর্থাৎ বৃহৎ কাজ করতে হোলে অনেক পাশব শক্তির প্রয়োজন, তাই কার্ত্তিকের আবির্ভাব। কারণ উনি সর্দ্দার যোদ্ধা, ও সিংহ সর্পাদি যত পাশব শক্তি, সেই মনের শক্তির সাহায্যার্থ নিযুক্ত আছে। তার পর হোলো ষষ্ঠ—শক্তি, তার নাম দৈববল; তাই সর্ব্বোপরি দেবাদিদেব মহাদেবের আবির্ভাব। দৈববল না হাত্ করতে পারলে, কোন কাজই হয় না। অর্থই থাক্, মহা সৈন্যই থাক্, মহাসমৃদ্ধবানই হও, দৈবশক্তি সহায় না হোলে, কোন কাজ সুসম্পন্ন হয় না। একাধারে, এই ছয় প্রকার শক্তির বিকাশ না হোলে, কখন কোন কাজ হয় না। তাই বলি, এ ব্যাপার দুর্গোৎসবের কাণ্ড। তবে সঙ্কল্পকারী দৃঢ় সঙ্কল্পের সহিত, নিঃস্বার্থ কাজ করিবেন, ও তাহার ফল শ্রীকৃষ্ণায় অর্পণমস্ত করতে পারলে, দৈবশক্তি আপনিই সহায় হন। এটা নিশ্চয়। এটা আছে তো উটা নাই; এ হোলে চলবে না। এর যত্নে প্রভৃত আয়োজন ক'রে, তবে আসরে নামতে হয়। এরূপ স্কুল স্থানে স্থানে করতে গেলে, এক এক জায়গায় প্রায় ৩ লক্ষ টাকা হাতে ক'রে কর্ম্ম যেতে পারে। তাও একেবারে কি দরকার। এই তিন লক্ষ টাকা কেবল ইমারতে খরচ করলে চলবে না। ইমারত যতই মজবুত কর না কেন, কিছুই চিরদিন থাকবে না। সামান্য কাট কুটো ও মাটীর দেওয়াল; খুঁটি ক'রে আলোদার ও হাওয়াদার ক'রে, খোলা ও বাঁশের সাহায্যে চালছাদ তৈয়ার ক'রে, করলেই চলবে। তবে একটু প্রশস্ত স্থান•চাই। কেন না, বারখানা গুলোরও একটু জায়গা থাকা চাই। তা বাদে স্কুলের ঘরগুলো, ও ছেলেদের থাকবার জায়গা, খাবার ঘর, পুকুর, যাতে ছেলেরা সাঁতার দিতে শিখবে। গোটাকতক ছেলেদের ঘোড়া, চড়তে শিখিবার, ও খানকতক বাইসিকেল চড়তে শেখাতে হবে। একটা ডাক্তারখানা ও কবিরাজখানা তো চাই। এইরূপ এক এক ক'রে, অনেকই যদি থাকবে, তার জন্য জায়গা চাই। তা বাদে

একটু চাষ বাস ও বাগান টাগানও শেখাতে হয়, ও কি করে মোড় কলম গুল্ কলম করে, ও আচার টাচার তৈয়ার করতে শিখতে হবে; ইত্যাদি ইত্যাদি। মোট কথা স্কুলের এক পাশ থেকে ঘুরে, আবার সেই জায়গায় আসতে গেলে অন্ততঃ ৩।৪ টা বিষয় ছেলেরা না দেখে শুনে ও কিছু জ্ঞান না পেয়ে, যেন আর ঘরে আসবে না। শুধু কি এক ঘণ্টা "ক" আর "র," কর, "খ" আর "ল," বল, সমস্ত দিন বসে এই করবে। তার চেয়ে এইটা শেষ ক'রে, আবার এটা ওটা দেখতে যাব, এ মনে হোলে চট্ ক'রে যাতে মন নিবেশ ক'রে, শীঘ্র যাতে পড়া অভ্যাস হয়, তাই করবে। তা না হোলে, সেই শিশু যদি জানে, যে আমি যতই শীঘ্র পড়া করি না কেন, আমাকে সেই ৪টা পর্য্যন্ত এই ঘরে ব'সে থাকতেই হবে। তো সে স্বভাবতঃ তার বুদ্ধিকে তত চালনা করতে দেবে না।

যদি কেউ এরূপ স্কুল করতে ইচ্ছা করে, তার সঙ্গে ব'সে এ বিষয় তর্ক ক'রে কর্ত্তব্য কি, তা ঠাওরান যেতে পারে; নইলে শুধু শুধু কর্দ্দ বাড়িয়ে কোন ফল নাই। আমার যা মনে হ'ল, তাই বল্লুম, তারপর পাঠকগণ এর বিচার করবেন, ভাল, কি মন্দ বলচি।

জাতি অভিমান নিয়ে, এ ধোপা, ও ছুতোর, ও কামার, ওদের সঙ্গে আলাপ ক'রব না, বা ক'রে কি হবে; এতে কোন কাজ হয় না। যদি এই সব কারীকরদের মধ্যে চরিত্রবান ও বুদ্ধিমান লোক বেছে নিয়ে, তাদের এই বিষয় বেশ ক'রে বুঝিয়ে দিয়ে, কোন শিক্ষিত লোক, গুটী কতক উচ্চ মনের ধনাঢ্য লোকের অর্থ ও সুবুদ্ধির সাহায্যে, কোথাও এমন ২।৪টী ইস্কুল ক'রে ২।১০ বৎসর চালাতে পারেন, তবে এর সুফল টের পাবেন। ও তখন দেখবে, অনেক বুদ্ধিমান ও ধনাঢ্য লোক, এই কর্ম্মে সাহায্য করতে প্রস্তুত হবেন। নতুবা এই লেখা বৃথা। তবে ভাব কখনও মরে না, আবার কেউ না কেউ এই ভাবের পথিক হবে, এইরূপ হোতে হোতে, ক্রমে ভাবও সজীব হোয়ে, ভাবই নিজে, লোকের ঘাড়ে চেপে এই সব কাজ করিয়ে নেবে। তবে সে হোতে গেলে, আমাদের এখনও অনেক নীচ অবস্থায় যেতে হবে। দুঃখের শেষ সীমায় না পৌঁছিলে এ বুদ্ধি লোকের হবে না। এখন থেকে সাবধান হোয়ে, আজকাল এই অশিক্ষার ও কুশিক্ষার স্রোতকে ফিরাতে পারলে, উন্নতি শীঘ্র হবে, মনে হচ্চে। একেই বলে যেমন কর্ম্ম তেমনি ফল! আমরা যেমন করচি, তেমনি ফলও পাচ্চি।

ভারত গরিব হোলেও, এখনও দু দশ জনের এমন ক্ষমতা আছে যে, তাঁরা চাঁদা ক'রে এই কাজে ব্রতী হোলে, সহজেই ৫।৭ বৎসরের মধ্যে এই সকল রকমের কাজ ক'রে, সহজেই দেশের উন্নতি সাধন ক'রতে পারেন। বেশী নয় ২।৫ বৎসর কাল, এই সব ইস্কুলে, কাজ চালান গোচ্ সাহিত্য ও হিসাব কিতাব রাখিবার সঙ্গে সঙ্গে, যদি এইরূপ নিজ পরিশ্রমের ফলে, আপন আপন জীবিকা নির্ব্বাহ করিয়া, একটু জুট হোলে, শিল্পাদি বিদ্যায় নৈপুণ্যতা লাভ করিতে পারে, তবে আর কি ভাবনা থাকে। চরিত্রবান লোক যদি শিল্পাদি দ্বারা আপন আপন ভরণ পোষন ক'রতে পারে, তো ভাবনা কি?

পূর্ব্বে বলা হইয়াছে যে, শিক্ষাই উন্নতির মূল। আজীবন এই জগতে কেবল আমরা শিক্ষার নিমিত্তই জন্মগ্রহণ করি। ভূমিষ্ঠ হইবামাত্রই, মানুষ শিক্ষা করিতে আরম্ভ করে ও মৃত্যু পর্য্যন্ত শিখিতেই থাকে। এক জীবনে সমস্ত বিষয় শিক্ষা করা অসম্ভব, তাই শ্রীভগবান্ মানুষকে এতো অধিকবার জন্মগ্রহণ করিবার ক্ষমতা দিয়াছেন। এই জন্য মানুষের শিক্ষার প্রতি সর্ব্বদা নজর রাখা দরকার। কোন রকমে একটু ট-ট,-ট-ট শিখে, বা কোন একটা বৃত্তির কিছুমিছু শিখেই, গোলামী স্বীকার ক'রে কোন রকমে একটা মাগী নিয়ে দিনপাত করা, ঈশ্বর অভিমত নয়। খালি পয়সা উপায়ও জীবনের উদ্দেশ্য নয়। যে যত অর্থ উপার্জ্জন করিবে, সে যে তত শ্রীভগবানের প্রিয়পাত্র, এটা মনে করিও না। তুমি ম'লে কত টাকার বিষয় রেখে মরেচো, একথা শ্রীভগবান্ তোমায় জিজ্ঞাসা ক'রে তোমার কর্ম্ম ফলের বিচারের তারতম্য ক'রবেন না। সুখ ভোগ, পূর্ব্ব সৎকর্ম্মফলের উপভোগ মাত্র, কিন্তু যাতে তোমা হোতে আরও অনেক লোক শিক্ষা পায়, সেই কাজই ঈশ্বর অভিমত। চোর চুরি করে বলিয়া, চোর মহাপাপী নহে। চোরও তোমাকে সতর্কতা শিক্ষা দিতেছে। চোর তোমার সতর্কতার পরীক্ষা লইতেছে, দুঃখী তোমার দয়াদাক্ষিণ্যতার সুব্যবহারের পরীক্ষা করিতেছে, মূর্খ জ্ঞানীর জ্ঞানের পরীক্ষা লইতেছে। দস্যু তোমার সাহসের পরীক্ষা লইতেছে, সুন্দরী যুবতী তোমার ব্রহ্মচর্য্যের তীক্ষ্ণতার পরীক্ষা লইতেছে অসহায় শিশু তোমার দয়ার পরীক্ষা লইতেছে। দুঃখ তোমার সহিষ্ণুতার পরীক্ষা লইতেছে, এইরূপ পৃথিবীতে ভাল মন্দ ও মিশ্র, সৎ অসৎ যত বস্তু বা বিষয় আছে, সকলেই তোমার গুণের পরীক্ষা লইতেছে। তোমার বুদ্ধিকে যদি আমি কুপথে লইয়া যাই, তবে তোমার বুদ্ধির তীক্ষ্ণতা আমাপেক্ষা কম। শ্রীভগবান্ বলিয়াছেন, কর্ম্ম কর, ফল প্রত্যাশা কিছু করিও না, তিনি নিজে বুঝিয়া সুঝিয়া ফল দিবেন। হায় রা কিন্তু

কিছুই নয়; কোন কাজে জিত্ হোক্ বা হার্ হোক্ তা দেখবার তোমার দরকার নাই। তবে কর্ম্মের নিয়ম ও পদ্ধতি জানিয়া, তবে কাজে হাত দিও। এবং তোমার করনীয় কর্ম্ম নির্ব্বাচন করার উপর তোমার বিচক্ষণতা নির্ভর করে। শ্রীভগবানই এই পৃথিবীস্থ সমস্ত জীবকে ভরণ পোষণ করিতেছেন, কারণ পৃথিবী যদি শস্য ও খাদ্যাদি উৎপন্ন না করেন, তুমি পয়সা বা হীরা খাইয়া প্রাণ ধারণ ক'রতে পার না। তবে যখন যেমন জুটিল, তাই খাইয়া এবং উপস্থিত অবস্থা মত যেরূপে পার, সেইরূপেই থাকিয়া, এই জগতে সমস্ত বিষয় শিক্ষা করিতে যত শীঘ্র পারিবে, তত শীঘ্রই তোমার গতি মুক্তি হইবে, এটি নিশ্চয়। দুধের মত সাদা গরদ ও রূপা বা সোনার তারে কাপড় বুনিয়া পরিলে, ও দশ হাজার টাকা দামের জুতা ও ৮ কোটী টাকার পোষাক পরিয়া, শ্রীভগবানের কাছে গেলে যে তিনি তোমার রূপে পরাভূত হইয়া, তোমাকে ঈশ্বরত্ব দিয়া নিজে অবসর গ্রহণ করিবেন, তাহা মনে করিও না। যে যত পরোপকার ক'রবে, তাকে তিনি তত ভাল বাসবেন; তবে তাঁর নিয়ম ভঙ্গ করার দরুণ প্রকৃতি দেবী যাকে কষ্ট দিতেছেন তাকে সুখী করা তোমার কর্ম্ম নয়। যে মানুষ যত পরবশ সে তত মহাপাতকী জানিও। তবে অর্থবান হইয়া যে লোক, শিক্ষার্থে ও অনেক লোকের ভরণ পোষনার্থে অনেক লোককে কর্ম্মে নিযুক্ত রাখেন, সেই লোকই যথার্থ পুণ্য সঞ্চয় করে। তবে অর্থবান হইয়া কতকগুলি অসৎ লোকও পারিষদ পরিবৃত হইয়া কেবল অমুকের সুন্দরী ও যুবতী স্ত্রীকে হস্তগত করিতে চেষ্টা করা ও পঞ্চ"ম"কারের সার্থকতা করিলে যে মহাপাপ সঞ্চয় হয়, তার ভুল নাই। আমি যতই সঞ্চয়ী হই না কেন, যখন কষ্ট ও দুঃখ আমার কর্ম্মফলের অর্জ্জিত ফল হইবে, তখন তো কষ্ট বা দুঃখ কেহই নিবারণ করিতে পারিবে না। মানুষের কথা দূরে থাক্ শ্রীভগবান নিজেও অন্যের অর্জ্জিত ফল হরণ করিয়া অপহরণকারীর উপাধী পাইতে ইচ্ছুক হইবেন না। কেননা ঐ কষ্ট বা দুঃখ তোমার অর্জ্জিত ধন; সুখ সম্বন্ধেও তাই। তুমি যে সুখ অর্জ্জন করিয়াছ কেহই তোমাকে তাহার ভোগ হইতে বঞ্চিত করিতে সমর্থ হইবে না। তবে সুখই বল, আর দুঃখই বল, সবই অনিত্য ও উভয়েই ভোগ দ্বারা বিলয় হয়। বিলয় হইলে আবার অন্যান্য কর্ম্মের ফলের অনুসারে নূতন ধরণের সুখ বা দুঃখ ভোগ হইতে আরম্ভ হয়। কেবল সুখ বা কেবল দুঃখ কেহ কখন ভোগ করে না। তাই বলি সুখ দুঃখ সমজ্ঞান করিয়া যাতে শ্রীভগবানের সৃষ্টির উদ্দেশ্য সাধন হয় তাই কর, তাহা হইলে তাঁর প্রীতির ভাব হয়। লোক শিক্ষা দেওয়াই মানুষের শ্রেষ্ঠ কাজ। আমাদের মধ্যে অনেক

বাড়ীর কর্ত্তা লেখা পড়া জানুন আর নাই জানুন, শিক্ষার ফল তাঁতে ফলিয়া থাক্ আর নাই থাক্, উনি মধ্যে দুপয়সা রোজকার ক'রে, দুবেলা আঁচান ও কেহবা একা, আবার কেহ বা ২ ১টি বন্ধুকে সঙ্গী ক'রে, আবার কেহ বা অন্য বন্ধুকে সঙ্গে না করিয়া আপন স্ত্রীর সহিত বসিয়া, একটু একটু ঢুকুঢুকুও করেন। তারপর এটাও ঠিক, যে তাঁরা স্ত্রী পুরুষে সহবাস যে ভাবে করেন, বোধ হয় বাজারে বেহারাও তার চেয়ে কেউ কেউ সহস্রগুণে ভাল। তাঁদের সন্তান সন্ততি কিছুই দেখে না, তাও নয়, তবে তারা এর পর যে কি বীর বা জানোয়ার হবে, তা কে না বুঝিতে পারিবে। তবে ঐ কথা, সব ধান ২২ পশুরি হয় না।

আমাদের দেশ অতি গরীব হইলেও এমন লোক ও আছেন, যাহারা বিশেষ কোন কর্ম্ম করেন না, ও কেবল নিজ সুখ সচ্ছন্দতা লইয়াই দিনপাত করেন, ও তাতে এক এক জন, প্রত্যেকের প্রতি ২০০৷২৫০ টাকা মাসিক খরচ করেন অথচ সাধারণ লোকের মধ্যে অনেক আছে যাঁরা নিজের প্রতি মাত্র ১০৷১২ টাকা খরচ করিয়া থাকেন, ও তাহাদের শারিরীক ও মানসিক ক্ষমতা এই সমস্ত অর্থবান লোক হইতে অনেক বেশী। এই সকল অর্থবান লোকের মধ্যে দশ পনর জন লোক সমবেত চেষ্টা দ্বারা কতকগুলি শিক্ষাব্রতী শিক্ষিত লোকের সাহায্যে, পূর্ব্ব বর্ণিত বিদ্যালয় যদি স্ব স্ব জমীদারী মধ্যে স্থাপিত করেন, তবে দেশের যে কত উপকার হয়, তাহা বলা যায় না। শিক্ষাব্রতী শিক্ষিত লোক মানে; শিক্ষিত লোক, যাঁহারা লোককে শিক্ষা দেওয়াই জীবনের মোক্ষ উদ্দেশ্য করিয়াছেন। এ নয় যে আমায় ৫০০ টাকা না দিলে আমি অঙ্ক শাস্ত্র শিক্ষা দিব না, এরূপ শিক্ষককে আমি বলি, যে দাও খুঁজিয়া সুবিধার্থ বাজারে শিক্ষা বিক্রয় করিতেছেন। ছাত্র কি শিখিল না শিখিল, এ তাঁরা দেখেন না তবে বিশ্ব বিদ্যালয়ের বি, এ, কি এম, এ, পাশের সনদ পাইয়াছেন মাত্র। কাজের শিক্ষা কিছুই শেখেন নাই। যদি শিখিতেন, তবে শিক্ষিত জ্ঞান কোন শিল্পে ব্যবহার করিয়া সেই কার্য্যে নিপুণতা লাভ করিতেন ও সেই শিল্পজাত দ্রব্যের বানিজ্য দ্বারা নিজের ও দেশের কত উন্নতি সাধন করিতে পারিতেন। আমাদের দেশে এই সমস্ত বি, এ, এম, এ, পাশ করিয়া, কাহাকে ঐ উপার্জ্জিত জ্ঞান দ্বারা দ্রব্যাদি প্রস্তুত করণের উপকারিতায় আনিতে দেখি না; তাই বলি এসব শিক্ষায় কি ফল ফলিতেছে।

আমাদের দেশের শিক্ষা প্রথানুসারে আগে মাতৃভাষা যৎকিঞ্চিৎ বর্ণবোধক পাঠ পড়িয়াই, ইংরাজী শিখিতে হয় ও ঐ বিদেশীয় ভাষায় বুৎপত্তি লাভ

করিতে অভাবে ৫।৭ বৎসর লাগে। কিন্তু যদি মাতৃভাষায়, ইংরাজী বিজ্ঞান শাস্ত্র তর্জ্জমা করিয়া, বা স্বদেশস্থ বিজ্ঞান বোধক পুস্তকাদি পড়াইয়া, ঐ সময়ের মধ্যে ছাত্রদের বিজ্ঞান সম্বন্ধে শিক্ষা দেওয়া যায়, তবে ঐ সব ছাত্র ১২।১৪ বয়স হইতেই নিজে স্বাধীনভাবে আপন ভরণ পোষণে সক্ষম হয় বোধ হয়। এবং বয়ঃপ্রাপ্ত হইলে ছাত্রেরা আপন আপন রুচি অনুসারে শিল্প বা বাণিজ্য অবলম্বন দ্বারা নিজের ও দেশের বিস্তর উপকার করতে পারে। আর পরের দাসত্ব করিবার তত আবশ্যক হয় না। আজকালকার যে শিক্ষার পদ্ধতি চলিতেছে তাহাতেই উক্ত শিক্ষাই পাইয়া থাক, আর যদনি ট-টা-টা-টি শিক্ষাই পাইয়া থাক, কেবল মাত্র form fill up করতেই শিক্ষার প্রয়োজনীতা মনে হয়। কেন না, শিক্ষিত, বাঙ্গলের মধ্যে স্বাধীন বৃত্তি তো কাহাকেও বড় একটা করিতে দেখি না। সবই কেরাণির দল, অথবা হয় উকিল বা মোক্তার। তাও উকিলের মত উকিল কটাই বা আছে, ও ডাক্তারের মত ডাক্তার তো বড় দেখতেই পাই না। export import এর দিকে দৃষ্টিপাত করিলে দেখা যায় যে ভারত হইতে যা বিদেশে যায় তা সমস্তই, হয় উদ্ভিদ জাত, নয় জীবজাত; কিন্তু ভারতের কোন শিল্পজাত জিনিস বিদেশে যায় কিনা তাহা দেখি না; তবে যা কিছু যায়, তাহা বলিবার যোগ্য নহে। কারণ এখান হইতে দেশজাত দ্রব্যের রপ্তানি অপেক্ষা শিল্পজাত দ্রব্যের রপ্তানী বোধ হয় ১০০০ গুণ কম। আর বিদেশীয় শিল্পজাত দ্রব্য, এ দেশে যাহা আসে, তাহা বোধ হয়, ভদ্রব দেশজাত দ্রব্যের আমদানী অপেক্ষা হাজার গুণ বেশী। অর্থাৎ উন্নতিশীল দেশে তদ্রব দেশজাত দ্রব্য, শিল্পে ব্যবহৃত হইবার পর শিল্প দ্রব্যভাবে এখানে আসে, আর এ দেশজাত দ্রব্য, বিদেশে গিয়া শিল্প কার্য্যে পরিণত হইয়া, পরে এখানে আসে। এতে বিদেশী লোক সেখানে অনেক কাজ পায়, আর আমাদের দেশের লোক কাজ না পাইয়া হাহাকার করিতে থাকে। যে দেশের লোক শিক্ষিত ও সভ্য, সে দেশ কি এমন হওয়া উচিৎ।

এই প্রকার বিদ্যালয় স্থাপিত করিতে গেলে ভাল ভাল স্বার্থত্যাগী ও চরিত্রবান ও অভিজ্ঞ লোকের দরকার। কথায় বলে Do what I say, but do not do, what I do, এ করলে চলবে না। কারণ saying আর doing এ মেলে না, তার মত ভণ্ড আর নাই। সে লোককে কখন শিশুশিক্ষা দিবার ভার দেওয়া যায় না। তবে ছেলেগুলি যদি একবারে অন্ধ হয়, মাষ্টারের মনের ভাব ও প্রাণের প্রিয় কাজ কি, তাহা না জানিতে বা দেখিতে পায়, তবেই মঙ্গল। মাষ্টার লম্পট বা নেশাখোর বা যথেচ্ছাচারী হইলে ছেলেরা যে ভাল হবে

খেতাবওয়ালা উদ্ভিদ্ রাজা, বা ভোঁতা, অদৃষ্টে থেকো অর্থবান লোক, হাজার গণ্ডা মলেও, তারজন্যে কোন ক্ষতি নাই। তবে একটা বিদ্যাসাগর, একটা রাম গোপাল ঘোষ, একটা Haro সাহেব ( তার সঙ্গে তারক পরামাণিকটাকে ধরা যায় বটে ) এদের একটা মলে, কিছু দুঃখ হবার কথা ( সবার না হোক অন্ততঃ যারা উপকৃত হয়েচে ) তাদের দুঃখ হবার কথা। তুই বড় লোক, তোর ঢের পয়সা আছে, তা কার কি, বেল পাকলে কাকের কি। তো হোতে যদি বাস্তবিক সাধারণের কোন হিত বা উপকার হ'তো, তা হলে কথা থাকতো, তুই বেটা হয়ত পূর্ব্ব সুকৃতির বলে, এজন্মে হয়ত উত্তরাধিকারীরূপে কোন বড় মানুষের বেটা হয়ে, সুখ ভোগ করলি, না হয়, তোর ভাগ্যে, কিছু রোজগার করা বরাতে ছিল, তাই ক'রে গেলি। তুই তো আগের জন্ত কিছু সুকৃতি করে গেলি নে, যাতে তুই তোর মহাজনকে তুষ্ট করতে পার্‌বি। মনে কলি, গুচ্ছির পয়সা জমিয়ে রেখে গেলে তোর বংশধরেরা সুখে থাকবে, তা কি হয়? কোথাও দেখেচিস? সবই তো, ক্ষণস্থায়ী, কখন সুখ তার পরই দুঃখ। সুখ, একচেটে কার ভাগ্যে হয়?

জাতিভেদ সম্বন্ধে শাস্ত্রাদি যে কি বলেন, তাহা আমি জানি না। কেউ বলেন, ব্রাহ্মণ ভগবানের মন থেকে জন্মিয়াছে, আর কায়স্থ ও অন্যান্য জাতি, কেউ হাত থেকে, কেউ পা থেকে, কেউ উরু থেকে, কেউ পিঠ থেকে; এমনিএমনি যারা নিম্নের অবয়ব থেকে জন্মেচে, তারা নীচ জাতি হচ্চে। এইরূপ যে সব শ্লোক বা বচন আছে, তার প্রত্যক্ষ প্রমাণ, কি কেউ দিতে পারেন। না কেউ দেখেচেন। ভগবানের শরীরের ভিন্ন ভিন্ন অংশ বা অবয়ব থেকে বেরুতে দেখেচেন; আর যেমন বেরুল, অমনি ভগবান ব'লে দিলেন, যে এটা কায়স্থ, এটা চণ্ডাল; তা শুনেচেন। আবার বলে ভগবান নিরাকার, তাঁর শরীর কোথা থেকে পেলে', যে তাঁর অবয়ব থেকে মানুষ বেরুলো। তবে গীতায় শ্রীভগবান বলেচেন বটে যে, তাঁর মানস হোতে চৌদ্দটা মনু, সাতটা ( আবার কেউ বলেন দশটা ) ভৃগু নারদাদি ঋষি, ও সনকাদি চারি জন মানুষ* প্রথম সৃষ্টি করেছিলেন, তাদেরই ওলাদে এক পৃথিবী ছেয়ে গেচে। **

---

* ব্রহ্মার পুত্র-মনুষ্য জাতির আদি পুরুষ—মনু, স্বায়ম্ভু, স্বারোচিষ, উত্তম, তামস, রৈবত, চাক্ষুস, বৈবস্বত, সাবর্ণি, দক্ষসাবর্ণি, ব্রহ্মসাবর্ণি' ধর্ম্মসাবর্ণি, রুদ্রসাবর্ণি, ইন্দ্রসাবর্ণি—এই চৌদ্দটা মনু।

মরীচি, অত্রি, অঙ্গিরস, পুলস্ত, পুলহ, ক্রতু, ভৃগু, বশিষ্ঠ, দক্ষ, নারদ; ইহারা বেদোক্ত, প্রবৃত্তি ধর্ম্মোপদেশে জ্ঞান বৈরাগ্য করণ।

ভগবান যে আদি পুরুষদের সৃষ্টি করিয়াছিলেন তাঁরাই ব্রাহ্মণ। ক্রমে এই সব আদি পুরুষদের বংশাবলী, তৎকালের সামাজিক নিয়ম ও ক্রিয়া কলাপাদিতে পতিত হওয়ায়, ক্রমে এই সব লোক নীচ বংশোদ্ভব বলে, নানা জাতিতে শাখা প্রশাখারূপে উৎপন্ন হোয়েচে। সৃষ্টিকালে যে শ্রীভগবান বর্ণ ভেদে, অর্থাৎ প্রত্যেকের বৃত্তি ভেদে, যে জাতির সৃষ্টি প্রবর্ত্তন করেচেন, তাতে তো ব'লেই দেচেন, যে সে সব কেবল বৃত্তি নির্ব্বাচক কথা; কৈ তাতে কোথাও তো বলেন নি, যে এর মধ্যে অমুক বড় ও অমুক ছোট ও নীচ। তবে ব্রাহ্মণদের লেখা পড়া, শাস্ত্রালোচনা ও পূজা পাঠাদি কর্ম্মদ্বারা জ্ঞান উপার্জ্জনই শ্রেষ্ঠ কায ছিল, তাই এদের বড় বলেচেন। তাতে জ্ঞান সমালোচনাকারীদেরই বেশী মান দিয়েচেন। বাস্তবিক জ্ঞানের তুল্য পবিত্র আর কিছুই নাই। তাই ব্রাহ্মণরা সর্ব্বোৎকৃষ্ট জাতি। এই জ্ঞানটুকু বাদ দিলে, তুমিও যে, আমিও সে। আবার ব্রাহ্মণ যেমন জ্ঞানে বড়, ক্ষত্রিয় তেমনি যুদ্ধ শাস্ত্রে ও শাসন কার্য্যে একের নম্বর, আবার বৈশ্য ও বাণিজ্যাদি ও কৃষিকর্ম্মেও বড়। ও পরিচর্য্যা কার্য্যে শূদ্রের মতন বিচক্ষণ কে হবে। এই গুণ ভেদে জাতি ভেদ অবশ্য মানব। তা বা-দ, গায়ে মানে আপনি বড়; কোন গুণ নাই অথচ বড়, এ কথা কে শুনবে। যে যে শ্রেণীর লোক, সে তাতেই বড়। তবে এই শ্রেণীর কোন বাঁধা বাঁধি নিয়ম নাই, যে আমি মুচি হোয়ে, জ্ঞান উপার্জ্জন করতে পারব না। যদি ভগবানের উদ্দেশ্যই এই হয়, যে মুচি কোন জ্ঞান উপার্জ্জন করতে পারবে না, তবে সে কি কখন জ্ঞান লাভ করতে পারবে। তা যদি পারে, তবে কাকেও কাকজীবনেও রাধাকৃষ্ণ বলতে পারে। কেন কা কা ক'রে মরে? ওর কি মুক্তি পেতে ইচ্ছা হয় না। গরুই বা কেন হাম্বা হাম্বা করে, কেন গরুও মানুষের মত বা ইন্দুরের মত বুলি বলতে পারে না। তা হয় না। যাকে যে ভাবে, ভেদ করতে হবে তা, শ্রীভগবানই করে দিয়েচেন। মানুষের সে ভার নেবার প্রত্যাশা তিনি রাখেন নাই। ঘাস ঘাসই থাকবে, ধান গাছে আম হবে না; জলে তরলত্ব থাকবেই, জল কখনও লোহের কঠিনত্ব পাবে না। যা হোচ্চে, তা সমস্তই চোকের সামনে, তবে আমরা যে কেন মাথা মুণ্ডুহীন এমন সব কাণ্ড কচ্চি, সেটা কি খালি নিজের অহঙ্কার

---

সনক, সনন্দ, সনাতন, সনৎকুমার, ইহারা নিবৃত্তি ধর্ম্মোপদেশে নিষ্ণাত উর্দ্ধরেতস—

[illegible] বৈশ্য শূদ্র ও নারী।

প্রকাশ নয় ? একটু জলের ঘটিটী তুলে খাবার শক্তি হোয়েচে, তো পৃথিবীকে সরার মত দেখচি; চালাও আপন মত।

যদি জাতি ভেদ একেবারে মার্কামারা উঁচু নিচুই বোঝায়, তবে শ্রীভগবান রাম অবতারে কেন ক্ষত্রিয় হোলেন। কৈ কেন ব্রাহ্মণ হোলেন না। তবে কি রাম ব্রাহ্মণ হবার যোগ্য ছিলেন না। তবে কৃষ্ণ অবতারে নন্দ ঘোষের বাড়ীতে কেন এলেন। কেন ব্রাহ্মণের বাটীতে এলেন না। এই সব নীচ বংশে এসে কি নীচত্ব পেলেন ? তবে আবার দেহান্তে, কে তাকে ভগবান পদে অভিষিক্ত করে ? রামচন্দ্র গুহ চণ্ডালের মৈত্রত্ব, কেন প্রকাশ করলেন ? আর তাতে কি কোন লীলার পোষকতা হোলো ? এই সব দেখে তো স্পষ্টই বোধ হয় যে, যে ভাবে এখন জাতিগত পার্থক্য আমরা মানি, সেটা একটা মস্ত ভ্রম। মানুষ সবই সমান; তবে যে যার কর্ম্মফল ভোগ করে; ও জ্ঞান ভক্তি ও কর্ম্ম প্রভাবে মানুষ, হয় মোক্ষপদ লাভ করবে, নয় অধঃগতি পাবে। এই শ্রীভগবানের নিয়ম আর এই নিয়মই সত্য, আর সব অসত্য।

---




## দীক্ষা।

ধর্ম্ম সংক্রান্ত পুস্তকে মানুষের দীক্ষা হওয়ার প্রথা আছে। এই দীক্ষা কি জিনিস তাহা জানা দরকার। পূর্ব্বে বলা হইয়াছে যে, দেবতাই বল, আর মানুষই বল, বা যে কোন প্রকৃতির বস্তুই বল, সকল জিনিসেরই, কোন না কোন বিশেষ গুণের প্রাধান্য আছে। যেমন দুর্গা-সক্তিসম্পন্না, শীতলা-বসন্ত রোগ চিকিৎসায় পারদর্শী, মনসা-সর্প গুণাগুণ জ্ঞানী, শিব-পরম যোগী ও শান্ত প্রকৃতি, ও পরম সন্ন্যাসী। কুইনাইন-জ্বরঘ্ন। এই সমস্ত বস্তু ও এই সব ৩৩ কোটী দেব দেবীর মধ্যে, তুমি মনের মতন কোন একটী সৎগুণবিশিষ্ট বস্তু বা বিষয় বাছিয়া লইয়া, যার সাধনায়, তোমার মন প্রসন্ন হয়, সেই দেবতার সাধনা ও অর্চনা কর। এই অর্চনা ও সাধনায়, তন্ময় হইয়া করিতে করিতে, সেই দেবগত বা বস্তুগত শক্তি বা গুণ, তোমাতে বর্ত্তিতে থাকিবে। এই বস্তু বা বিষয়গত সৎগুণ নির্ব্বাচনে নিজে অসমর্থ হইলে কোন শিক্ষিত দশকর্ম্মান্বিত ভক্তিমান পুরুষ, যিনি তোমার হিতাকাঙ্ক্ষী, তাঁহাকে দিয়া ঐ গুণবিশিষ্ট দেব বা দেবীর নির্ব্বা-

চন করিয়া লইয়া, সেই মহাপুরুষের উপদেশ মত কার্য্যকরাকে দীক্ষিত হওয়া বলে। প্রথা আছে যে, কুলগুরুর নিকট হইতে, ঐ দীক্ষা না পাইলে, দীক্ষা ফলবতী হয় না। এস্থলে গুরু অর্থে কি, তাহা জানা দরকার। গুরু অর্থে এইটা জানিতে হইবে, যে তিনি সৎচরিত্রবান লোক, শিক্ষিত এবং দশকর্ম্মান্বিত ও তোমার উপর অপত্য স্নেহের মত স্নেহ আছে, অহেতু সর্ব্বদাই, তোমায় শিক্ষা দেন, ও তোমার শুভ কামনা করেন, ও তাঁহার শুভ কামনার তীক্ষ্ণতা ও শুভাশীর্ব্বাদ বলে, আমাতে তাঁর সৎশক্তি বর্ত্তিয়া দিতে সক্ষম হন। এ প্রকার গুরু অবশ্য কামনীয়, তা না হইয়া, তিনি মাত্র ৫৲টা টাকায়, ও বাৎসরিক বৃত্তির লোভে, তোমার স্বভাব চরিত্র ও উপযোগীতা না জানিয়া শুনিয়া, কেবল মাত্র, তোমার জন্ম পত্রিকা হইতে রাশি, নক্ষত্র, তিথি, মাসাদি অবগত হইয়া, ও তোমার পূর্ব্বপুরুষ কোন দেবতার সাধনা করিতেন, তাহা জানিয়া শুনিয়া, প্রথামত কতকগুলি মন্ত্র তন্ত্র ও আচমনাদি ও হোমাদি ক্রিয়া করিয়া, তোমাকে একটা বীজমন্ত্র দিলেন, ও বলিয়া দিলেন, যে এই ইষ্টের গায়ত্রী, ইহা ক্রমাগত প্রত্যহ জপ করিবে। তা হোলেই তোমার মঙ্গল হইবে। মোট ৫।৭টা টাকা দিলেই,—এই দীক্ষা মন্ত্র পাওয়া যায়। তার পর পাল পার্ব্বনে, তোমার গুরু তোমার বাড়িতে আসিলেই, তোমাকে তাঁর বিদায় জন্য ৪ ৫টা টাকা মাঝে মাঝে দিতে হবে। আবার গুরু দেখেন যে, যার ভক্তি আছে, তারই বাড়ীতে হানেসা, বৎসরের মধ্যে ৪।৫ বার যান্, কেননা, কিছু পাওয়া যাবে ও জামাই আদরে আহারাদিও হবে। তা বাদে গুরু, কখনও একখানা পত্র লিখিয়া, শিষ্য কেমন আছে ও কেমন উন্নতি হইতেছে, শিষ্যের সাধনার অবস্থা কিরূপ, তাহার কোন খবর নেন্ না; কি শিষ্যকে তাহার চরিত্র, বা বুদ্ধির উন্নতি সম্বন্ধে কোন কথাই বলেন না। বলিবেন কি, তিনি হয়তো একটা নাঙ্গলা বামুন বৈ তো নয়। পূর্ব্বপুরুষ হয়ত কেহ ভাল পণ্ডিত, ও হয়ত পরহিতকারী ক্রিয়াবান্, লোক ছিলেন, তাঁহার প্রতিপত্তি ও ক্ষমতা ছিল, ও শিষ্যের পূর্ব্বপুরুষ, কেহ কেহ হয়ত, গুরুর উপদেশে ও শুভাশীর্ব্বাদের জোরে, বিশেষ উন্নতি লাভ করিয়াছিলেন। সেই খাতিরে গুরুর বংশধরেরা, পূর্ব্বপুরুষের গুণাধিকারী না হইলেও শিষ্যের বংশাবলীর উপর গুরুগিরির দাওয়া করেন। দেশাচার ও উপশাস্ত্র বচন তাহাতে অনুমোদন করিয়া বলেন; "কুলগুরু অপরিত্যাজ্য"। সাবাস দেশাচার ও সাবাস সমাজ! আমার মনে হয়, এই সব গুরু, যতশীঘ্র গরুত্ব পান ততই মঙ্গল। গুরু ক'রতে হ'লে গুরু কর ( আদর্শ কর )। বিদ্যাসাগর মহাশয়ের পাণ্ডিত্য ও দাতৃত্বকে, J. C.

Bose-এর অধ্যবসায় ও বিজ্ঞান জ্ঞানকে, গুরু কর গুরুদাস বন্দ্যোপাধ্যায়ের মাতৃ ভক্তিকে; কৃষ্ণ বন্দ্যোর সাহিত্য জ্ঞানকে; গুরু কর শিবজীর রাজ নীতিকে; গুরু কর, দেবাদিদেব মহাদেবের যোগিত্বকে; গুরু কর, ৺রামকৃষ্ণ পরমহংসের ব্রহ্মচর্য্য ও দেবভক্তিকে; গুরু কর বুদ্ধদেবকে; গুরু কর নানকৃকে; গুরু কর, নারদ ঋষিকে; গুরু কর রাজা জনককে; ও রাজা রামচন্দ্রকে; গুরু কর প্রকৃতিকে, শ্রীভগবানকে, মা কালিকে, মা দুর্গাকে ইত্যাদি ইত্যাদিকে গুরু কর। দাতা, ভক্তিমান লোক, সন্ন্যাসী, শিক্ষিত, সৎসাহসী, ও পরোপকারী এবং যথার্থ ব্রহ্মচারী ভিন্ন, গুরু কে হোতে পারে। পুরাকালে এক এক পণ্ডিত, শিক্ষিত ও যোগজ্ঞ লোক, আশ্রমে থাকিয়া, অসংখ্য শিষ্যদের শিক্ষা দিতেন, ও তাহাদের ভরণ পোষণ ও আরাম ব্যায়রাম, ইত্যাদি সমস্ত পড়ার খরচ পর্য্যন্ত সরবরাহ করিতেন; তাঁহাদের এই সব খরচও, মধ্যে মধ্যে তাঁহারা যে সমস্ত যজ্ঞাদি সভা করিয়া, দেশ বিদেশস্থ পণ্ডিতদিগকে আহ্বান করিয়া, অনেক বিচার্য্য বিষয়ের তর্ক বিতর্ক করিতেন, এবং কোন কোন সময়, ঐ সকল পণ্ডিতবর্গ হয়ত ২।৩ মাস ধরিয়া, ঐ আশ্রমে থাকিয়া, ঐ সকল বিষয়ের চূড়ান্ত মীমাংসা করিতেন, তাহার সমস্ত খরচ পত্র তৎকালীন রাজা ও সমাজ বহন করিতেন। তাই কি যো সো ক'রে, কষ্ট কষ্ট ক'রে তা নয়, খুব সচ্ছলতার সহিত। কেন রাজা ও সমাজ এত ব্যয় করিতেন? না ঐ পণ্ডিত দ্বারা সমাজের ভবিষ্যত নেতা (যারা এখন শিষ্য আছেন) তৈয়ারী হইতেছে। উভয় সকল বিষয়, মনের মতন হওয়া চাই। এত অর্থ ও দ্রব্যাদি লাভ করিয়াও আশ্রম অধিকারী কি আত্মসাৎ করিতেন? তা নয়, তাঁর যে কৌপিন আছে, তাই আছে। তাঁর সেই আলোচাল আর ঠেঁটে কলা, উপরন্তু ১ ছটাক গব্য ঘৃত, ও সের খানেক খাটী দুধ ও একটী মাদুর ও বালিস; এই মাত্র তার এলবাক্ পোষাক ছিল। কালের কি পরিবর্ত্তনশীল ক্ষমতা দেখ। কি ছিলো, কি হলো,। টাকায় ৮ মন চাউল ও ২মন দুধ থেকে, ৮ সের ক'রে চাউল ও ৪ সের হ'লো দুধ হ'য়েছে। আবার বলে ভারতবর্ষ খুব ধনবান।

বিদেশী লোকে এ দেশে আসিয়া প্রভূত খ্যাতি ও অর্থ উপার্জ্জন করিয়া স্বদেশে প্রত্যাগমন করেন বরং ইহাদের মধ্যে কেহ কেহ এ দেশেরও বিস্তর উন্নতি করিয়া যান। কিন্তু আমরা স্বদেশবাসী হইয়া আমাদের কুবুদ্ধি ও অহংজ্ঞানে মত্ত হইয়া কুশিক্ষা ও উপশিক্ষার দোষে দেশের হীনাবস্থা করিতেছি তবে ভারতের উর্ব্বরাশক্তি নাকি অসীম, তাই ভারত আজও টেঁকে আছে। নইলে সব

এতদিনে ম'রে যেতো। হায়! শ্রীভগবান যে দেশকে সর্ব্বাপেক্ষা প্রিয়তম স্থান করেছেন, আমাদের বুদ্ধির দোষে ও একমাত্র জাতিভেদ হেতু, দলাদলি ও অনৈক্যতার বলে ও তৎসঙ্গে Luxury ( লক্ষ্মীছাড়ী ) হেতু, দুর্দ্দশার আর বাকী থাকবে না। তাও আমরা দেখতে পাই না। আমাদের বালক বালিকাদের কি শিক্ষাই দিচ্ছি। নিষ্কাম কর্ম্ম কাকে বলে, তা আমরা জানি না। সবই একলা খাবো, আর খেতে পারি না, তবু সংগ্রহ ক'রে রাখবো, অন্য কাকেও দেব না। যেন চিরকালই আমি বাঁচবো ও ভোগ করবো; বা আমার অবর্ত্তমানে আমার বংশধরেরা ভোগ করবে। আরে মূর্খ, তুই তো এই কদিনের জন্য এসেছিস্, কর্ম্ম ভোগটা শেষ হলেই শুধু হাতে চলে যাবি। তার পর এই সব তোর কীর্ত্তির বিচার ক'রে, ফের নিজেই হয়ত আবার এসে মেথরের ঘরে জন্ম নিবি। এই বেলা সময় ও সুবিধা থাকতে ভাল করে খেলে নে। শরীর মন ও অবস্থার সার্থকতা কর্। তা না ক'রে কেবল মদ, বেশ্যা, আর কতকগুলির খোসামুদের বশবর্ত্তী হো'য়ে, মানব জন্ম পেয়ে কেন পশুর মত থাকবে। ভাল স্কুল কর, বাণিজ্য ও শিল্পের উন্নতি কর, জ্ঞান ও বিজ্ঞান, যাহাতে উন্নতি হয়, তাহা কর। অন্যান্য সমৃদ্ধিশালী দেশের মত বিজ্ঞানের উন্নতি কর, সত্য জ্ঞানের সাধনা কর, তবে তো জীবনের সার্থকতা হবে। তা নয় আপনি খাবে দুধের বাটী ও রাবড়ী, আর তোর ছোট ভাই, কি বাপ খাবে, শুধু মোটা চালের ভাত। এ কিরে, আটকুড়ির পুত্! তোর ও দুধ খাওয়া, কি বিষ্ঠা খাওয়া হচ্চে না? ভেবে দেখ্ দেখি। তা বাদে তোমার ঐ সঞ্চিতবেগড়া বংশধরদের বিধাতা কি তুমি? জান না, কত লোক কষ্ট ক'রে টাকা কড়ি জমিয়ে রেখে ম'রে যাবার ২ বৎসর মধ্যে, মৃত ব্যক্তির বংশধরেরা সব ফাঁক্ ক'রে শেষ একটা বাড়ে ভাঙ খেয়ে সিংএ ঢুকলো।

দীক্ষা সম্বন্ধে যাহা বলা হ'ল তা হ'তে সাধক এই বুঝবেন, যে দীক্ষা মানে, কেবল কোন মহাপুরুষের চরিত্র ও গুণপনাকে, আদর্শরূপে সামনে রেখে সেইরূপ চরিত্রবান ও গুণবান হোতে চেষ্টা করা এবং এমন লোকের আশ্রয় নেওয়া, যিনি কায়মনোবাক্যে সর্ব্বদা আমার শুভাকাঙ্ক্ষী ও শিক্ষা দিতে সক্ষম। যোগের প্রধান মন্ত্রই হোলো, যাদৃশী ভাবনার্যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী এখানে, ভাবনা মানে চেষ্টাই বুঝতে হবে, অর্থাৎ যে, যে বিষয়ে একান্ত একাগ্রের সহিত সর্ব্বদা স্বার্থসিদ্ধির আনুকূল্যে ঈশ্বরের প্রার্থনা করে, ঈশ্বর তাহার মনোবাঞ্ছা পূর্ণ করেন। ঈশ্বর কি নিজে এসে, তার হাতে ধ'রে কি কানে ব'লে, ব'লে দেন, বা সিদ্ধিটিকে বাড়িয়ে রেখে এসে বলেন যে নে, এই নে; তা নয়, তিনি সাধকের

বুদ্ধিবৃত্তিকে, এমন কায়দা ক'রে প্রবাহিত করেন, যে সাধক সেই মত কাজ ক'রে সিদ্ধিলাভ ক'রে চরিতার্থ মনে করে। বিষয়ের গুরুত্ব বুঝে, এই সিদ্ধি এক জন্মেই হোক আর ৫।৭ জন্মেই হোক, হবেই হবে। কারণ এক জন্মে না হ'লে, পর জন্মে, পূর্ব্ব জন্মের সংস্কার বলে যোগের বিভূতি সমূহ একে একে পর্ পর্ সহজ সিদ্ধ হইতে হইতে, শেষে বাঞ্ছিত ফল লাভ করা যায়। আমাদের জানা উচিৎ যে আমাদের সহিত দেবতার প্রভিন্নতা কিসে। আমরাই কি পরে দেবতা হবো? কখনই না। আমরা সকাম অবস্থায় দেবত্ব পাবো না। যখন আমরা নিষ্কাম কর্ম্মী হইয়া, মুক্তাত্মা অবস্থা প্রাপ্ত হইয়া, খালি নিষ্কাম কর্ম্মই আমাদের কাজ হবে; তখন আমরা দেবত্ব পাব; আর সেই দেবত্ব অবস্থায় আমরা আর স্থূল শরীরী থাকিবো না। তখন মর্ত্তলোকবাসী নিষ্কাম কর্ম্মীদের উদ্যমকে অলক্ষিত ভাবে সহায়তা করাই আমাদের কাজ হবে। দেবতাদের এইরূপ দেব স্বভাবই হয়; ইহা সাধকের জানা উচিৎ, নইলে দেব ভক্তি হবে না। জ্ঞানী পুরুষ, মর্ত্তে, জ্ঞান, ও মহাজ্ঞান, লাভ করিয়া যখন মুক্তাত্মা হন্, তখন তিনি শিবত্ব, সম্বন্ধীয় লাভ করেন। একমাত্র ব্রহ্মই, সর্ব্ব শক্তিতে, সর্ব্ব সৃষ্টিতে পরিপূর্ণ, তিনি সবই করছেন বা করাচ্চেন; আমিও অন্যান্য জীব ও উদ্ভিদ জগতাদি কেবল সেই ব্রহ্মেরই কর্ম্ম করিবার যন্ত্র বা উপায় মাত্র।

---

## যোগশাস্ত্রে অবতরণ।

এই সৃষ্টিতে যে, কত রকমের কত জগত আছে, তাহা গননায় আসে না। এই সমস্ত জগতে যত প্রাণী আছে, গাছ গাছড়া, গ্রহ উপগ্রহাদি আছে সে সমস্ত বস্তু একত্র করলে কত হয়। এই সমস্তকে ঠিক নিয়মে রাখা ও সুবন্দবস্তে চালান, কি চারটিখানি কথা? একদিন, বেশী নয়, এই সব প্রাণীদের নিমন্ত্রণ ক'রে, একদিন খাওয়াও দেখি, কত রান্না রাঁধতে হবে, কত লোক পরিবেশন করতে চাই, এদের এক জায়গায় স্থান দেওয়া কি সহজ কাজ; জ্ঞানে আনতে পারো? ব্যাপারটী কি রকম? দেখ কি সুনিয়ম, ও নিয়মগুলি কেমন সজীব ও সচৈতন্য, ইহাদের সুপরিচালনের জন্য জজ বা ম্যাজিষ্ট্রেট ও কনেষ্টবল চাই না। এই জগত সাজাতে কারিকুরি কত। প্রজাপতি গুলিকে তুমি যে কেমন রং দেওয়া হচ্চে,

ফুলগুলির ভেতর কেমন কোরে সুগন্ধ ঢুকিয়ে দিলেন। সূর্য্যি মামা রোজ ঠিক সময়ে উঠ্‌চেন; এবং একদিন মাথাও ধরে না, যে উঠিবার বিরাম হোলো; সমুদ্রের জলে ক্রমাগত ঢেউ উঠ্‌চে, এর বিরাম নাই; আর এই ঢেউ উঠেই বা কি ইষ্ট সাধন হচ্চে; এ সব কি কেউ নিরাকরণ করতে পারে। এত দেখে শুনে, মানুষ এমনি বেইমান যে, যাঁর খায় তাঁরই নিন্দাবাদ করে। ও নিজের কেরামুতি দেখায়। তবু যদি কোন ক্ষমতা বাস্তবিক থাকতো, যদি ঘেগে ছাই চাপা দেবার ক্ষমতা, মানুষের থাকতো, তবে না জানি, মানুষ হাত দে মাথা কাট্‌তো। প্রকৃতিকে জ্ঞান চক্ষে দেখলে, স্পষ্টই অনুভূত হইবে, যে প্রকৃতিস্থ সমস্ত বস্তুই (চেতনই বল, অচেতনই বল, উদ্ভিদই বল, স্থূলই বল, সূক্ষ্মই বল) কেবল একমাত্র সেই শ্রীভগবানের উদ্দেশ্য সাধনে নিযুক্ত আছে। এই উদ্দেশ্য কি, না, শ্রীচৈতন্যের বিকাশ। আবার কি না সূক্ষ্মের আবার সূক্ষ্মত্ব, তারও চেয়ে সূক্ষ্মত্ব, এইরূপে সূক্ষ্মতম হইতেও সূক্ষ্মতম, আবার সেইরূপ স্থূল হইতেও স্থূলতর, তাহতেও স্থূলতর, এইরূপ স্থূলতম, হতেও স্থূলতম। তা স্থূলেই যাও, আর সূক্ষ্মেই যাও, প্রত্যেক ভাবের চরম অবস্থা যে কি, তাহার ইয়ত্তা হয় না, কাজেই অনন্ত।

উপরে যা বলা গেল তার একটু বিশেষ আলোচনার দরকার; কেননা বিষয়টী বড় জটীল; দু চার কথায় বোঝা শক্ত,—তাই দু একটী দৃষ্টান্ত দিতে ইচ্ছা হ'চ্চে।

দেখ একটী অশ্বত্থ গাছ—কত ছোট থেকে কত বড় হয়; আবার এই ভবিষ্যতের অত বড় অশ্বত্থ গাছ, বীজ অবস্থায় কত ছোট ছিল। আর ক্রমশঃ পরিবর্দ্ধণশীল শক্তি সেই বীজেই নিহিত ছিল। প্রকৃতি আগাগোড়া সেই শ্রীভগবানের উদ্দেশ্য বুঝিয়াই, সেই বীজকে পোষণ করিয়া ক্রমশঃ এই পরি-বর্দ্ধন শক্তিকেই প্রবল করিতেছেন। আবার এই বৃদ্ধিরও অন্ত আছে। কতকটা দূর পর্য্যন্ত গিয়া, আবার এই বৃদ্ধির লয় হবে; তখন ক্রমশঃ হ্রাসের অবস্থা পাবে। শেষে আবার ঐ অতবড় গাছ, কতকটা মাটীতে পরিণত হবে। ও অবশিষ্ট ভাগ সেই পঞ্চভূতেই মিশাইয়া, ঐ পঞ্চভূতের পরিমাণকে পরিবর্দ্ধিত করিবে। কিন্তু ঐ বৃক্ষের সৃষ্টি বা উৎপাদনের উদ্দেশ্য কি ও কত প্রকার, তাহা আমরা জানি না, বা ইয়ত্তা করিতে পারি না। তবে এটা ঠিক যে, পঞ্চভূতের পরিবর্দ্ধনের সঙ্গে শ্রীভগবানের উদ্দেশ্যও সাধিন হইয়া, সেই উদ্দেশ্যর পরিবর্দ্ধন হইল। বিশ্বস্থ সমস্ত বস্তুই এইরূপ; একই নিয়মে জন্মিয়েছে, মরিতেছে ও আবার এক হইতে অন্য আকারে পরিণত হইয়েছে। কি আশ্চর্য্য কৌশল দেখ,

যে অত বড় বৃক্ষ তার বীজ কত ছোট। থালির মধ্যে হাতি পোরা ; ছুঁচের ভিতর হাতি চালান ; যেখানে ছুঁচ চলেনা সেখানে বেটো চালান ; একেই বলে।

জীবজগতেও ঐরূপ কত আশ্চর্য্য কাণ্ড অনুভূত হয়। সামান্য এক বিন্দু জল হইতে প্রাণী জন্মাইয়া, কত রকমের ছোট, বড়, মাঝারি, কত রকমের আকার ধারণ করে, ও কত ক্ষমতাই না প্রকাশ করিতেছে। ভাবুক মাত্রেই, সেই আকার ও ক্ষমতার মধ্যে শ্রীভগবৎকাণ্ডের মহত্ত্বের সম্যক পরিচয় পাইয়া, আনন্দে বিভোর হইয়া, শ্রীভগবৎ পাদপদ্মে আত্মসমর্পন করিয়া, আপনাকে ধন্য মনে করিতেছেন্। এর মধ্যে প্রভেদ কত, তা দেখিলে কে না বিস্ময়ে নিমগ্ন হয়। আমি মূর্খ জ্ঞান হীন, কিসে কি হয় জানি না, আবার আমারই কোন ভাই, জ্যোতিষ বিদ্যা বলে, কোন্ মূহুর্ত্তে সূর্য্যদেব সিংহ রাশিতে যাবেন, তার ফলে কি কি ঘটনা হবে, ও অন্য রকম জ্ঞান বলে, কি প্রকারে স্বর্ণাদি প্রস্তুত হয়, তাহাও জানিয়াছেন, ও হয়ত বিস্তর দ্রব্যাদিও প্রস্তুত করিতে সমর্থ হইতেছেন। জ্ঞান ও বুদ্ধি বলে, মানুষ ও অন্যান্য সৃষ্ট জীব, কত কি কাণ্ড করিতেছে তাহা কে নির্ণয় করিতে পারে। মানবের জ্ঞান উপার্জ্জন করবার ক্ষমতা আছে, অন্যান্য জীবের তাহা নাই। অন্যান্য জীব তাহাদের জন্মবীজগত ক্ষমতা ভিন্ন, অন্য জ্ঞানের ধার ধারে না ; কিন্তু মানুষ এত ক্ষমতা ধরে যে, কি জীবগত জ্ঞান, কি উদ্ভিদগত জ্ঞান, কি বাষ্পীয় জগতের জ্ঞান, কি সূক্ষ্ম, কি স্থূল, কি স্থূলতম, কি সূক্ষ্মতম সকল প্রকার জ্ঞানই উপার্জ্জন করিতে সক্ষম হয়। বাবুই পাখীর বাসা নির্ম্মাণ, বিচিত্র হইলেও, মানুষ যে উহা তৈয়ার করিতে পারে না তাহা বোধ হয় না। এই কারণে মানবই জীব জগতে প্রধান। তা ব'লে সকল মানুষেই যে সমান ক্ষমতা ধরে, তাহা নহে। যাঁর যেমন বুদ্ধি ও ক্ষমতা তিনি সেই রূপই কৃতী হন। গোড়ায় মাত্র এক বিন্দু জল হইতে, শেষ ঈশ্বরত্ব পর্য্যন্ত সমস্তই মানুষ করায়ত্ব করিতে সক্ষম হয়। এমন মানব জন্ম পাইয়া ও কীর্ত্তি দেখিয়া, কে না মানবের সৃষ্টি কর্ত্তার অতুল ক্ষমতা, বুদ্ধি ও কৌশলের প্রাধান্য স্বীকার করিয়া নিজেকে কৃতার্থ মনে করিবে।

এতক্ষণে মনে করিতেছি, যে পূর্ব্বে যাহা যাহা বর্ণিত হইয়াছে, পাঠক তাহা হইতে কোনটী শাস্ত্র, কোনটী উপশাস্ত্র, কোনটী সিদ্ধান্ত বচন বা বাক্য, ও কোনটী উপবচন, কোনটী প্রশস্ত পথ, কোনটী ভ্রান্ত পথ, কিরূপে সুবিচার করিতে হয়, কিরূপে বিচার বিভ্রাট ঘটে, কোনটী সত্য জ্ঞান, কোনটী তার বিপরীত, সৎ কি, অসৎ কি, আমার নিজের পক্ষে কোন বিচার

ঠিক খাটিবে, তাহার নিরাকরণ করণে, কতকটা ক্ষম হইবেন। জীবনের উদ্দেশ্য কি, পাপ কি জিনিস, পুণ্যই বা কি জিনিস, পাপ কি ভাবে পুণ্যস্থানীয় হয়, ও পুণ্যও কি অবস্থাভেদে পাপে পরিণত হয়; কর্ত্তব্য ও অকর্ত্তব্য কি, শিক্ষার কি গুণ ও কুশিক্ষার ফলে কত প্রকার বিপত্তি ঘটে; সমাজ কি জিনিস, সমাজের আবশ্যকতা, সমাজের অবস্থা কিরূপে নীচ অবস্থাপন্ন হয়; পাঠক এই সকল বিষয়ের কিছু কিছু আভাস পাইয়াছেন, বোধ হয়। শরীর যন্ত্রের সহিত, মন বুদ্ধি ও ইন্দ্রিয়াদির কি সম্বন্ধ, ও অসংখ্য বাহ্য বস্তুর প্রত্যেকের সহিত শরীরের কি কি ও কত প্রকার সম্বন্ধ হইতে পারে; ও প্রত্যেক ইন্দ্রিয়ের পরস্পরের সহিত কিরূপ সম্বন্ধ, তাহাও পাঠক কিছু কিছু অবগত হইবার ক্ষমতা বোধ হয় লাভ করিয়া থাকিবেন। সমস্ত বিষয় একে একে বর্ণনা করা, আমার মত মূর্খের কর্ম্ম নয়। পাঠক সুবুদ্ধি সহকারে ও নিজ সংস্কার বলে; যে সামান্য একটু ইশারা মাত্র পাইয়া, নিজে আলোচনা দ্বারা, এখন অনেক প্রশ্নের মীমাংসা নিজেই করিতে সক্ষম হইবেন তাহা আশা করিতে ইচ্ছা হয়।

শরীর তত্ত্বে যে ইড়া, পিঙ্গলা, ও সুষুম্না এই তিনটী নাড়ীর কথা বলা হইয়াছে, এই তিন নাড়ী, ও সত্ব, রজঃ, ও তমঃ, এই তিন গুণের, ও এই তিনের পরস্পরের আংশিক মিলনে, যে অসংখ্য পরিমাণে গুরুতার তারতম্যের মিশ্রণ হইতে পারে; ও সেই মিশ্রণের ফলে, মানবের মন ও বুদ্ধিকে উচ্চ হইতেও উচ্চ এবং অধম হইতেও অধম অবস্থায় অভিভূত করে তাহা কে নিরাকরণ করিতে পারে। সত্বগুণ সম্পন্ন লোক সত্য জ্ঞান লাভ করেন; রজোগুণ লোভ ও হিংসা প্রবর্দ্ধক; ও তমোগুণ অহঙ্কারও মত্ততার আধার। সত্বশীল লোক উচ্চমনা, ও, উর্দ্ধগামী হইয়া, দেবত্ব ভাব লাভ করেন। রজোগুণশালী লোক, এই কর্ম্মক্ষেত্রে, ক্রমাগত যাওয়া আসা করিতে থাকেন; উদ্দেশ্য যে তিনিও সত্বগুণশালী হউন। আর তমোবান লোক, নীচ প্রকৃতির বশে, ক্রমাগত যাওয়া আসা করিয়া, ক্রমে রজোবান, ও পরে সত্ববান হইয়া, শেষে দেবত্ব প্রাপ্ত হবেন; এই উদ্দেশ্য। সকলকেই উদ্ধার হোতে হবে। এবং এই পৃথিবীতেই সকলের পরীক্ষা হইতেছে। সুবুদ্ধির প্রাধান্যে কর্ম্ম করিলে, সত্ববান হইয়া শীঘ্রই মোক্ষপদ লাভ হয়; আর এরই তারতম্যে কেউ বা ২৫০ জন্মে, আবার কেউ বা ৫০ হাজার জন্মে শেষ মোক্ষপদ পান। কর্ম্মপরবশ এই সংসারে, এইরূপেই আমরা আপন আপন ক্ষমতা ও বুদ্ধির পরিচয় দিতেছি, ও সেই অনুযায়ী আপন আপন কর্ম্মফল ভোগ করিতেছি মাত্র। ইহাতে শ্রীভগবানের কোন দোষ নাই। তুমি সত্বগুণী হও—

জোর ক'রে তাঁর অতুল ঐশ্বর্য্যের অনন্ত ভাণ্ডার হোতে, যা ইচ্ছা তাই আবদার করে নাও। তিনি তাতে কখনও, "না," বলবেন না। তাঁর কাছে, তাঁর ঘরে, কিছুরই অনাটন নাই; কোন বিষয়েই করণ কশি নাই, সর্ব্বদাই নগদ বিদায়। তোমার যেমন কর্ম্ম তেমনি ফল পাবে। এতে পাশ্ ফেল্ নাই। তোমার পরীক্ষায়, যতটুকু তুমি উপযুক্ত, ততটুকুই তোমার পরীক্ষার সনদে লেখা থাক্‌বে ও এখনকার সংস্কাররূপে, সেইটুকু পরজন্মে তোমার সহজ সাধ্য হবে। এখানকার বিশ্ববিদ্যালয়ের এক্‌জামিনের মত, শতকরা ৩৩ নম্বরে পাশ, এ আইন তাঁর কাছে নাই। যেটুকু না পারিবে সেটুকু আবার পরে করে দাও, ও বাকী ফলটুকু জোর ক'রে নিয়ে নাও। তিনি প্রেমের সহিত ভালবেসে দেন। দেন বই, তোমার কাছ থেকে কিছুই ন্যান্ না। তবে তার এই ৪টী আইন, জ্ঞান, ভক্তি, প্রেম ও কর্ম্ম; এ চারটীরও এমন সম্বন্ধ যে জ্ঞান না থাক্‌লে ভক্তি আসবে না, আবার ভক্তি না থাক্‌লে প্রেম আসবে না। আবার কর্ম্ম না করলে জ্ঞান আসবে না। এ ৪টী অর্থাৎ জ্ঞানও তিনি দেন, ভক্তিও তিনি দেন, আবার প্রেমও তিনি দেন, আবার কর্ম্ম ক্ষমতাও তিনি দেন; তবে যাকে তাকে, এলোপাতাড়ি তিনি দেন না। যে যেমন পাত্র, অর্থাৎ যে যেরূপ উপযুক্ত হয়, তাকে সেইরূপই দেন। তিনি যেমন নিয়ম ক'রে দিচ্ছেন, নিজেই তিনি সেই নিয়ম অনুযায়ী চলেন; এ নয়, যে সবইতো আমার, তবে আপনার বেলা যা ইচ্ছা তাই করি না কেন। সমস্ত ক্ষমতা একাধারে থাকিলেও, তিনি অবিচার কখনও করেন না। প্রকৃতির নিয়মাদি না মেনে, আমরা তাঁর অমান্ত করি, আবার প্রতি পদে উপকৃত হোয়েও কখন বলি না যে, এইটী তাঁর কৃপায় সিদ্ধ হলো; তখন বলি এ তো আমি ক'রেছি, এতে তাঁর আর কি আছে। এমন রাজা কি আর হয়। জগৎ সংসারের মত, এত বড় সংসার কি কাহারও আছে।

যোগ শাস্ত্রাদি পুস্তকে, আসল যোগ কার্য্যে নিযুক্ত হইবার পূর্ব্বে, আগে সাধককে যোগ কার্য্যের ক্ষমতা লাভ করিতে হয়। কারণ কাজ করবার ক্ষমতা না থাকলে, যোগ করবে কে। পূর্ব্বে বলিয়াছি যে, বীজ বপন করিবার পূর্ব্বে, আগে জমিতে বেশ ক'রে লাঙ্গল দিয়ে, ঢেলা ভেঙ্গে মই দিয়ে, সার দিয়ে, জমিটাকে তৈয়ার কোরে, তবে বীজ পুততে হয়; ও একটু একটু জল দিতে হয়। নইলে হয়তো গাছ বেরোয় না; আবার হয়ত বেরিয়ে চারা গাছের কোমল শিকড়, শক্ত জমিতে, অধিক নীচে যাইতে না পারিয়া, মাটী থেকে রস টানিতে পারে না, ও শেষে মরিয়া যায়; তখন বীজ পোতাই সার হয়। কোন ফল হয় না। খালি

সময় নষ্ট, ও উদ্যমের ব্যর্থতা হেতু, হতাশ্বাস হইতে হয়। এইরূপ সব কার্য্যেই হয়। পড়িতে শিখতে হ'লে, আগে অক্ষর পরিচয় করতে হয়। চল্‌তে শেখবার আগে, হামাগুড়ি দিতে হয়। তার আগে বস্‌তে শেখে, তার আগে বুক পেছলা দেয়, ও হাতে ভর দিয়া, চারপেয়ে জানোয়ারের মত মাটী ছাড়িয়ে থাকতে শিখতে হয়। আবার যখন নুতন নুতন পা পা ক'রে চলে, তখন, মোড় ফিরতে শিখতে, কিছু দিন যায়। এইরূপ যার পর যা, তা ক'রতে হয়। নইলে একেবারে কেউ দৌড়াইতে শিখে না।

যোগ ক্রিয়া করবার ক্ষমতা লাভ ক'রতে হোলে, আগে শরীরকে ও মনকে ঐ বিষয় শিক্ষা করবার উপযোগিতা লাভ করতে শিখাতে হয়। এই উপযোগীতা লাভ ক'রতে হোলে, মোটামুটী সর্ব্বদা শরীরকে সুস্থ রাখতে হয় ও মনকে সর্ব্বদা সৎবিষয়ে প্রধাবিত করাতে হয়। এর বাঁধা বাঁধি কোন নিয়ম নাই। তবে সাধক নিজেই বুদ্ধির সহিত, চিন্তা করিলেই, কিসে দেহও মন পবিত্র থাকবে, তা বুঝতে পারবেন। এই পবিত্রতা অর্থে, আমি যা বুঝি, তাতে জল শৌচ ক'রে ৭বার হাতে মাটী, ৭বার পায়ে মাটী, ৫বার নাকে কানে মাটী, ও ১০১টা কুলকুচো, প্রত্যেক বার পা ধোওয়া, কাপড় কাচা, গঙ্গাজল স্পর্শ করার, তত দরকার নাই। তবে হাতে না গন্ধটা থাকে সেজন্য মাটী দে রগড়ান, নাকটা ঝেড়ে ফেলা, যাতে দুর্গন্ধটা নাকে না থাকে, ও শুধু পায়ে গেলে, পায়ের তলাটা ধুয়ে ফেলা, ইত্যাদি ইত্যাদি যাতে মন ও শরীরে কোন খুঁত খুঁতুনি না থাকে, এই হলেই হোলো। আর একটী বিষয় দেখতে হয়; কিনা, সদা পবিত্রতার ভাব মনে রেখে, মনের সঙ্গে পরামর্শের মত ক'রে দেখবে, যে ছাঁ আমি যা কর্‌চি, বা করেছি, সেটী ভাল ও সৎ এবং ঈশ্বর অনুমোদিত, তা হ'লে আপনা হ'তে মনে আনন্দ উদয় হবে। যখন Geometryর Deduction কসে, ছেলেদের মনে কত আনন্দ হয়, কেন না তখন তার মনে হয়, আমি এই Geometryর তত্বটুকু ঠিক বুঝেছি, তাই এই সব Deduction কস্‌তে পারচি, এও তাই।

যোগশাস্ত্র পুস্তকাদিতে, এসম্বন্ধে যোগের আটটী অঙ্গ আছে বলিয়া বর্ণিত আছে। কিন্তু আমি বলি, যোগের অঙ্গের সীমা নাই, সমস্ত বিষয়েই পবিত্রতা ভাব উদয় হওয়াই, মানুষের উদ্দেশ্য। তার কি লেখা যোকা হ'তে পারে, তবে শাস্ত্রকারেরা যাহা বলিয়াছেন, সেগুলি একেবারে না হ'লে চল্‌বে না। তার চেয়ে বেশী পারলে, বাহবা। অধিকন্তু ন দোষায়। যতই নিকট হয় যা

বিষয় হোক না কেন, অবুঝের কাছে, তার উচ্চভাব, ও নীচভাব দুইই পাবে। বিষ্ঠা, ঘৃনিত জিনিস হ'লেও, বিষ্ঠার উৎপত্তির প্রক্রিয়া, কি পরিমাণে নির্গত না হ'লে, শরীর অসুস্থ হয়; কি রকম রং হোলে, সুস্থ শরীর বা অসুস্থ শরীর বুঝায় বা ইহার গন্ধের পার্থক্যে কি বুঝায়, এ সম্বন্ধে বিচার করিতে গেলে, এক বিষ্ঠা হইতেই যে জ্ঞান লাভ করা যায়, তাহা নির্ণয় করা দুঃসাধ্য। সেইরূপ সব জিনিসই। নীচ ভাব ত্যাগ করিয়া যতই উচ্চ ভাবের স্রোত, হৃদয়ে চলিবে ততই সৃষ্টি কর্ত্তার মাহাত্ম্য জ্ঞানে তোমার মন ভক্তিরসে, আপ্লুত হইবে।

শাস্ত্রে বর্ণিত, যোগের অষ্ট অঙ্গ, নির্দ্দেশ আছে। যথা—(১) যম (২) নিয়ম (৩) আসন (৪) প্রাণায়াম (৫) প্রত্যাহার (৬) ধ্যান (৭) ধারণা (৮) সমাধি। এখানে যার পর যা, সেই রকমে মালার মত গাঁথা হোয়েছে। এ থেকে সাধক বুঝবেন, যে অষ্টম অঙ্গ হোলো, সমাধি। তবে সমাধির অবস্থা লাভ করবার জন্যই, এই সব যোগ ক্রিয়া শিক্ষার আবশ্যক। সমাধি সমুদ্রে সন্তরণ দিতে শেখাই যোগের উদ্দেশ্য। কুল কিনারা বিহীন এই সমাধি সমুদ্রের বড় বড় ৭টা শাখারূপ বড় বড় নদী আছে। তারপর ছোট ছোট নদ, নদী, নালা, বিল, পুকুর, গর্ত্ত কত আছে, তার ইয়ত্তা নাই। তবে এই প্রথম হইতে সপ্তম পর্য্যন্ত, অর্থাৎ যম, নিয়ম, আসন, প্রাণায়াম, প্রত্যাহার, ধ্যান ও ধারণা এইগুলির অর্থ কি, উদ্দেশ্য কি, তাহা জানা আবশ্যক; ও কার্য্যে কতদূর হাঁসিল হইল, তাহা জানা আবশ্যক। ইহাদের প্রত্যেক কার্য্যের হাঁসিলের উত্তমতা ও অধমতার অনুযায়ী, পরবর্ত্তী কাজের উত্তম ও অধম ফল হয়। তবে একবারে কোন জিনিসই সর্ব্বোত্তম অবস্থা প্রাপ্ত হয় না। সবই ক্রমশঃ। এই ঈশ্বরের নিয়ম। বীজটী পোতবা মাত্রই, ফল হয় না। চারাগাছ, একদিনেই, ক্রমত্ব লাভ করিতে পারে না। এই পৃথিবীও এক দিনে এত বড় হয় নাই। ও এত রকমারি জিনিসও এক-বারে সৃষ্টি হয় নাই। ভূমিষ্ট হইয়াই, কেহ চাকুরী করিয়া বাপ মার দুঃখ ঘুচাতে পারে না। ধীরভাবে অধ্যবসায়ের সহিত ঠিক রাস্তায়, যা করবে, তাহা কালে ফলবতী হইবেই হইবে। প্রকৃতিতে কোন জিনিসই নষ্ট হয় না। একের পরিত্যক্ত জিনিস, অন্যের জীবন ধারণের উপায় হয় এবং সমস্ত জিনিসই প্রকৃতির মাতৃত্বে ও শ্রীভগবানের পিতৃত্বে উৎপত্তি লাভ করিয়া প্রকৃতিতেই লয় পায়। অর্থাৎ যা থেকে উৎপত্তি, তাতেই নিবৃত্তি। অপচয় প্রকৃতিতে নাই। আমি থু থু ফেল্লাম, অমনি মাছি ও অন্যান্য পোকায় খেয়ে ফেল্লো আর যদি পোকা মাকড়ে না খায়, তো ফের যে বস্তু যে যে উপকরণে প্রস্তুত হয়, ফের সেই উপকরণের রাশির সহিত মিলিত হইয়া নিজ নিজ রাশিরই বৃদ্ধি করে।

# যম বর্ণনা।

যোগের অষ্টাঙ্গের প্রথমটীর নাম যম, অর্থাৎ সংযম, কিনা, আমি সত্ত্বগুণ সাধনা ক'রে জ্ঞান উপার্জ্জন করব, এই সর্ব্বদা স্মরণ রাখা। এই যম শাস্ত্রাদিতে ১০ প্রকারের, কি, কি, না (১) অহিংসা (২) সত্য (৩) আস্তেয় (৪) ব্রহ্মচর্য্য (৫) দয়া (৬) আর্জ্জব (৭) ক্ষমা (৮) ধৃতি (৯) মিতাহার (১০) শৌচ। এখন ইহাদের এই ১০টীর অর্থ কি তাহা বুঝিতে হইবে।

১। অহিংসা—কায়মনোবাক্যে কোন জীবকে অশাস্ত্রীয় বা অবৈধ ক্লেশ না দেওয়া। অহিংসা সম্বন্ধে পূর্ব্বে যা বর্ণনা করা হইয়াছে তাহা যেন পাঠকের স্মরণ থাকে। অহিংসা সাধনার ফল। "স্বভাব—অহিংসা" হওয়া চাই।

২। সত্য—প্রাণীগণের হিতকর উক্তি; কেহ কেহ বলেন যে কেবল যথার্থ ভাষণই সত্য নহে। আমি মনে করি তা কেন, সত্যের উল্টো ভাব—মিথ্যা—কিনা, কম সত্য—যার অস্তিত্ব নাই—অর্থাৎ কল্পিত। যার অস্তিত্বে, কোন কল্পনা নাই, তাই সত্য; তবে সংসারে থাকতে গেলে নিজের বা অপর কাহার, শরদ্ ঢাকবার জন্য, যে কল্পনা বা উপায় উদ্ভাবন করা যায়, তাহা মিথ্যা হইলেও সমাজ তাহা অনুমোদন করেন। তা ব'লে; সত্য অর্থে যার অস্তিত্বে বিশুদ্ধতা আছে, এর বিপর্য্যয় হয় না। যাকে বলে Naked Truth তাই সত্য। সত্য সাধনার ধন; "স্বভাব সত্য" হওয়া চাই।

৩। আস্তেয়—কায়মনোবাক্যে অন্যের দ্রব্যে অস্পৃহা, কি না, লোভ শূন্যের ভাব। আস্তেয় সাধনার ফল। "স্বভাব আস্তেয়" হওয়া চাই।

৪। ব্রহ্মচর্য্য।—সর্ব্বদা সর্ব্বত্র মৈথুন ত্যাগই ব্রহ্মচর্য্য। এই ব্রহ্মচর্য্য সাধনা, বড় কঠিন। এবং জীব মাত্রেই যদি এই ব্রত দৃঢ়ভাবে পালন করে, তবে শ্রীভগবানের সৃষ্টি প্রকরণে বিপর্য্যয় ঘটে। ক্রমে ক্ষয় প্রাপ্ত হইয়া, সৃষ্টি জীব শূন্য হইবে। এই জন্য, শাস্ত্রকারেরা এই ব্রহ্মচর্য্য ব্রত পালনের কতকগুলি নিয়ম করিয়াছেন। এই নিয়ম সমূহের মধ্যে প্রধান প্রধান অত্যাবশ্যক নিয়মগুলি নিম্নে উদ্ধৃত করিলাম। ব্রহ্মচর্য্যই উচ্চে উঠিবার প্রধান সোপান।

ক। বিবাহিতা স্ত্রী ভিন্ন অন্য স্ত্রীতে গমন করিবে না। স্ত্রী না থাকিলে সবর্ণা, শিক্ষিতা, সৎগুণ ও ভগবৎভক্তি সম্পন্না, সম্ভতীশালী, যুবতী, অনুরক্তা হইয়া অপত্যোৎপাদন হেতু রতি ভিক্ষা করিলে, দেশ, কাল, পাত্র, বুঝিয়া,

তাহাকে রতি ভিক্ষা দিতে বাধা আছে ব'লে মনে করি না। কিন্তু যত দিন যোগ প্রকরণ শিক্ষা শেষ না হয়, ততদিন ব্রহ্মচর্য্য অটুট রাখিতে চেষ্টা করা চাই।

খ। অপত্য উৎপাদন উদ্দেশ্য ভিন্ন, কেবল কাম রিপুর চরিতার্থ হেতু মৈথুন কার্য্য নিষিদ্ধ।

গ। অযাচিত অবস্থায়, সেচ্ছায় প্রাবল্য হেতু, নিজের বিবাহিতা বা অন্য স্ত্রীতে গমন নিষিদ্ধ।

ঙ। মৈথুন কার্য্যকালে শ্রীভগবানের প্রীত্যর্থে প্রসন্নচিত্তে আপন শরীরের ক্ষতি স্বীকার করিতেছি, ইহাতে যেন শ্রীভগবান তুষ্ট হইয়া জগতের হিতকারী কোন আদর্শ পুরুষের সৃষ্টি করেন। এইরূপ ভাব যদি স্ত্রী ও পুরুষের মধ্যে প্রত্যেকের অন্তরে না উদয় হয়, তবে একাজ কখনও করিবে না।

ঙ। অপত্য উৎপাদন, উদ্দেশ্য হইলেও ঋতুকালের আরম্ভ হইতে, প্রথম তিন দিন বাদে, অবশিষ্ট ১৩ দিনের মধ্যে যুগ্ম দিনেই মৈথুন কার্য্য প্রশস্ত বলিয়া শাস্ত্রকারেরা নির্দ্দেশ করেন। আবার তীথ্যাদির বিচারও করিতে হয়, সে জন্য শাস্ত্র বলেন যে, সংক্রান্তি, পুর্ণিমা, চতুর্দ্দশী, অমাবস্যা, এবং অষ্টমী তিথিতে মৈথুন নিষিদ্ধ। দিবাভাগে, প্রভাতে, সায়ংকালে, শ্রাদ্ধ দিনে ও গর্ভসঞ্চারের পর হইতে স্ত্রী সংসর্গ নিষিদ্ধ।

চ। অসুস্থ শরীরে বা চিত্ত অপ্রসন্নকালে এবং ব্রতাদি উপলক্ষে উপবাসী অবস্থায় মৈথুন নিষিদ্ধ।

ছ। মাদক দ্রব্যাদি সেবন দ্বারা, অনেকক্ষণ ধরিয়া মৈথুন কার্য্য ক্ষমতাকে উত্তেজিত করা নিষিদ্ধ।

জ। সকল নিয়মাদি বর্ণনা করিতে গেলে এক ব্রহ্মচর্য্য লইয়াই পুঁথি বেড়ে যায়, তার দরকার নাই; তবে এই পর্য্যন্ত সাধকের জানা দরকার যে, পত মাত্রেই নিজ বীর্য্যক্ষয় হইলেই, যত প্রকার শক্তি শরীরে উৎপন্ন হয়, তাহার হ্রাস হয়। এবং তদ্ধেতু পীড়া ও অশান্তিতে জীবন অতিবাহিত করিতে হয়। বীর্য্যই শরীরের সারাংশ। ইহার ক্ষয়ে বুদ্ধি, স্মৃতিশক্তি ও দৈহিক জোর শক্তির বড়ই হ্রাস হয়। মানুষ বুদ্ধি ও স্মৃতি শক্তির প্রভাবেই জীবনের সার্থকতা লাভ করেন। এই দুটী যাহাতে যত অক্ষুন্ন থাকে, তাহার চেষ্টা নিয়ত সর্ব্বতোভাবে করিতে হয়। না করিলে মানুষ পশুত্ব প্রাপ্ত হয়। শরীর বীর্য্যহীন হইলে মানুষ খিট্‌খিটে, জোর শক্তিহীন, ধৈর্য্যচ্যুত এবং সদাই অসুস্থ দেহ ও মন সম্পন্ন হয়। যদি স্বপণতার সার্থকতা করতে হয়, তবে এই নিজ শরীরের বীর্য্যবলে

যত পারো কৃপণতা কর; তবে শ্রীভগবান এ সম্বন্ধে যা বলিয়াছেন তাহা এখানে উদ্ধৃত করিলাম। "সংযত ইন্দ্রিয়ভোগ শান্তির আলয়" রিপুতন্ত্র জয়ের এই একই শ্লোক সর্ব্বশ্লোকের সার জানিও।

৫। দয়া।—জীবে অনুগ্রহাকাঙ্ক্ষাকে দয়া বলে। এই দয়া সাধনা করার সময়, দেশ কাল ও পাত্র বিচার করতে হয়। এই ভণ্ডামির বাজারে, কে ঠিক দয়ার পাত্র, তাহা না জানিয়া, এলোপাতাড়ি, দয়া প্রকাশ ক'রতে গেলে নিজেকে ক্ষতিগ্রস্থ হইতে হয়। তাই বলে, আপ্ত রেখে ধর্ম্ম। আপনি বাঁচলে বাপের নাম। তবে উপযুক্ত পাত্রে, ক্ষমতা থাকলে, দয়া না করলে শেষে হয়ত, অনুতাপ করতে হয়। দয়া স্বভাবে দাঁড়ান চাই।

৬। আর্জ্জব—আর্জ্জব অর্থে প্রবৃত্তির ও নিবৃত্তির সমভাবের নাম আর্জ্জব। এতে বুঝতে হবে যে, কোন বস্তু বা বিষয়ে আসক্তিও নাই, আবার বিদ্বেষ ভাবও নাই। মনে কর, ঘি দুধ খাওয়া; অবশ্য, কে না, ঘি দুধ ভালবাসে। তবে ভালবাসি ব'লে, যে কেবলই ঘি দুধ খাব, বা তা না হো'লে ভাত খাওয়া হবে না, তা নয়। পেলুম, খেলুম, না পেলুম, নেই, নেই। তা' ব'লে, যে ভালবাসি বলে, চুরি করে, কি ধার করে, ঘি দুধ যোগাড় ক'রে খাবো; তা নয়। সহজে পেলুম, কি কেউ ইচ্ছা করে দিলে, তো একটু খেলুম, কষ্টকৃটা নয়। আর্জ্জব স্বভাব হওয়া চাই।

৭। ক্ষমা।—অন্যে কেউ কোন দোষ বা হানি করলে, তাকে তিলকে তাল ক'রে, কতকগুলা না বকা, কি মারা বা অন্য রকমে, শাস্তিত করা, বা দাদ তোলা। ঐ সকল ভাব ত্যাগ করা; তবে, দূর হোক, যে ক্ষতি বা হানি হয়েচে, বা করে ফেলেচে, তা ভেবে আর কি হবে, "কৃতস্য শূচনা নাস্তি" যাকে বলে ক্ষেমা ঘেন্না ক'রে ছেড়ে দেওয়া। তবে বুঝিয়ে দেওয়া আবশ্যক—যাতে ফের এরূপ আবার না করে। ক্ষমা স্বভাবে দাঁড়ান চাই।

৮। ধৃতি—কোনরূপ বৈলক্ষণ্য ঘটিলে, স্থির ও ধীরভাবে সহ্য করা, বা উপভোগ করা। অর্থহানী, বন্ধুবিয়োগ, সম্পদ, বা বিপদে, ধৈর্য্যচ্যুতি না হওয়া। কিছু বৈলক্ষণ্য ঘটলে, বুদ্ধির সহিত ধীরভাবে কাজ করা। স্বভাব ধৃতি চাই।

৯। মিতাহার—অর্থে পরিমিত আহার, খুব পেটভরে খাবে না। পেটের খোলের যেন খানিকটা খালি থাকে। অর্থাৎ জল খাবার জায়গা, ও বায়ু খেলবার জায়গা থাকা দরকার। যে খাওয়া খেলে, সহজেই পথ চলতে

কষ্ট না হয়। শাস্ত্রকার বলেন,—পেটের অর্দ্ধেক খাবারে বোঝাই থাকবে; বাকী অর্দ্ধেক, যে জায়গা থাকবে, তার অর্দ্ধেকে, জল থাকবে, ও বাকী জায়গায় হাওয়া খেলবার জন্য খালী রাখতে হয়। যাঁহারা নিয়মিত পরিশ্রম করেন, তাঁহাদের কতকগুলো খাবার আবশ্যক হয় না। আহার বেশী হোলে, শরীরে এক প্রকার কষ্ট হয়, তাতে অন্য কোন কাজ সুচারুরূপে হয় না। স্বভাব মিতাহারী হওয়া চাই।

১০। শৌচ—শৌচ অর্থে শুদ্ধভাব, এই শৌচকে কেহ কেহ শোধন কার্য্য বলেন, আবার কেহ কেহ এই শোধনকেই ষট্‌কর্ম্ম বলেন, ষট্‌কর্ম্মই ঠিক; কেন না নিম্নলিখিত ছয় প্রকারের শোধনকার্য্য শাস্ত্রে বর্ণিত আছে, স্বভাব শৌচ চাই।

(ক) ধৌতিশোধন, (খ) বস্তিশোধন, (গ) নেতিশোধন, (ঘ) নৌলিকী-শোধন, (ঙ) ত্রাটকশোধন (চ) কপালভাতিশোধন। আবার এই ছয় প্রকারের প্রত্যেক প্রকারের আবার শাখা প্রশাখা আছে, তাহাও নিম্নে বর্ণনা করিলাম। এই শোধনকার্য্যের সমস্তগুলি কার্য্যে পরিণত করিয়া সাফল্যলাভ করিতে হইলে কোমল স্বভাব প্রৌঢ় ভদ্র ও শিক্ষিতলোকের পক্ষে অত্যন্ত কষ্টকর। ও ইহার ভয়ে অধিকাংশ লোকই যোগশিক্ষাকে নমস্কার করিয়া দূর হইতে পলায়ন করিতে হয়। তবে সাফল্যলাভ করিতে পারিলে যে আটকুটের ন্যায় জলে ডোবায়, আগুনে পোড়ায়, ভয়শূন্য হোতে পারে ও নিরোগী হয় তাতে সন্দেহ নাই। তবে কথায় বলে, ভাল ঘোড়ায় এক চাবুক আর বেতো ঘোড়াকে চাবুকের দ’ড়িতে শানায় না। শেষ চাবুকটো ঘুরিয়ে নিয়ে চাবুকের বাঁটাঘাত সুরু ক’রে, তবুও গাড়ী না টানিয়া পেছুনি পায়ে লাথি মারে, তত্রাচ গাড়ী টানবে না। এও তাই; শিক্ষিত লোক, যাহারা ধীর স্বভাব, কোন বিষয়ে মনোনিবেশ করিতে কিছু কিছু অভ্যাস আছে, তাদের এত কাঠিন্যের দরকার নাই। শোধন কাজের ফর্দ্দ দেখিলেই পাঠক বলিবেন যে এক্য শোধনকার্য্যের শাখা প্রশাখা কত। এই সকল শোধন কার্য্যের মধ্যে ত্রাটকশোধন অত্যাবশ্যক ও কিছু কঠিন; বাকিগুলি কেবল মনের ভাবশুদ্ধির উপকরণ ও শরীরকে কর্ম্মক্ষম রাখিবার উপায় মাত্র।

## দেহশুদ্ধি হেতু শোধন-বা ষটকর্ম্ম।

### শোধন—(ক) ধৌতি শোধন—(ক ১) অন্তর্দ্ধৌতি।

(ক-১-এ) বাতসার।—মুখে শিস্ দিতে হইলে যেমন ওষ্ঠদ্বয়কে কাকচঞ্চুবৎ করিতে হয়, সেইরূপ করিয়া খুব অনেকটা বায়ু পেটের মধ্যে পুরিয়া,

তাহাকে অনেকক্ষণ উদর মধ্যে পরিচালিত করিয়া ধীরে ধীরে মুখদ্বারা নির্গত করা—ফল জঠরাগ্নি বৃদ্ধি।

(ক-১-b) বারিসার।—উপরোক্তরূপে জলপান করিয়া ঐ জলকে উদর মধ্যে পরিচালিত করিয়া অধোপথ দ্বারা অর্থাৎ মলদ্বার দ্বারা নির্গত করিতে হয়—ফল কোষ্ঠশুদ্ধি ও কোষ্ঠস্থ ক্রুরবায়ু বিতাড়ন হেতু জঠরাগ্নি বৃদ্ধি।

(ক-১-c) বহ্নিসার।—শ্বাস বদ্ধ করিয়া উদরস্থ বায়ুকে ঊর্দ্ধে টানিয়া লইলে মেরুপৃষ্ঠে নাভিগ্রন্থি সংযুক্ত হয় এইরূপ বারংবার করিতে হয়—ফল জঠরাগ্নি বৃদ্ধি।

(ক-১-d) বহিস্কৃত।—আকর্ষিত বায়ুকে উদর মধ্যে খানিকক্ষণ আবদ্ধ রাখিয়া তলপেট পরিচালিত করিতে হয় ও পরে মলদ্বার দিয়া বিনির্গত করিতে হয়—ফল জঠরানল বৃদ্ধি।

(ক-২) দন্তধৌতি—(ক-২-a) দন্তমূলধৌতি।—বিশুদ্ধ মৃত্তিকাদি বা দন্তকাষ্ঠ দ্বারা দন্তমূলকে সাফ্ করিতে হয়—ফল দাঁতের গোড়া শক্ত হয় ও মুখের দুর্গন্ধ নাশ হয়।

(ক-২-b) জিহ্বামূলধৌতি।—সাধারণতঃ যেমন জিহ্বা পরিষ্কার করে ও একটী সাঁড়াসী দ্বারা জিহ্বাকে আস্তে আস্তে টানিতে হয় ও ননি দ্বারা মালিস করিতে হয়—ফল জিহ্বামূল লম্বা করা, যদ্দ্বারা খেচরী মুদ্রা হয়।

(ক-২-c) কর্ণরন্ধ্রধৌতি।—অঙ্গুলিদ্বয় দ্বারা কর্ণরন্ধ্রদ্বয় মার্জ্জনা করিতে হয়—ফল শ্রুতিশক্তি বৃদ্ধি।

(ক-২-d) কপালরন্ধ্রধৌতি।—নিদ্রাবসানে, ভোজনান্তে ও দিনান্তে কপালরন্ধ্র জল দ্বারা মার্জ্জিত করিবে—ফল দৃষ্টিশক্তির শক্তিবৃদ্ধি।

(ক-৩) দণ্ডধৌতি-(ক-৩-a) হৃদ্ধৌতি।—কলার মাইজের ন্যায় কোন কোমল যষ্টি হৃদয়ের ভিতরে প্রবেশিত করিয়া তাহাকে বার বার বাহির করিয়া লইবে—ফল শ্লেষ্মাদি পিত্তনাশ।

(ক-৩-b) বমনধৌতি।—ভোজনাবসানে আকণ্ঠ সলিল ধীরে ধীরে পান করতঃ কিয়ৎক্ষণ উর্দ্ধমুখে থাকিয়া পরে ঐ উদরস্থিত জল গলা মধ্যে অঙ্গুলি প্রয়োগ দ্বারা বমন করিয়া ফেলিতে হয়—ফল পিত্ত ও শ্লেষ্মানাশ।

(ক-৩-c) বাসধৌতি।—চারি অঙ্গুলি চওড়া ও ৩০৷৩২ হাত লম্বা খুব সরু বস্ত্র ক্রমে ক্রমে গ্রাস করিয়া ক্রমে ক্রমে তাহাকে বাহির করিয়া লইবে —ফল পিত্ত শ্লেষ্মানাশ।

(ক-৪) মূলশোধন।—মলদ্বারে হরিদ্রা দণ্ড বা অন্য কোন কোমল দণ্ড বা অভাবে মধ্যমাঙ্গুলি প্রবেশিত করিয়া বারংবার নির্গত করা ফল—ক্রুর বায়ু বিতাড়িত হয়।

(খ) বস্তিশোধন(খ-১) জলবস্তি।—নাভিমগ্ন জলে বসিয়া মলদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিয়া জল উদর মধ্যে টানিয়া লইতে হয়। উদর জলপূর্ণ হইবে কিয়ৎক্ষণ পরে ঐ জল মলদ্বার দ্বারা নির্গত করিতে হয়—ফল জঠরাগ্নি বৃদ্ধি।

(খ-২) শুষ্কবস্তি।—উপরোক্ত প্রকরণ দ্বারা উদর মধ্যে বায়ু প্রবেশিত করিয়া অধোপথ দ্বারা ঐ বায়ু নির্গত করিতে হয়—ফল জঠরাগ্নি বৃদ্ধি।

(গ) নেতিশোধন।—অর্দ্ধহস্ত পরিমিত সূক্ষ্ম সূত্র নাসিকা দ্বারা আকর্ষণ করতঃ মুখদ্বারা নির্গত করিতে হয়—ফল শ্লেষ্মা নাশ।

(ঘ) লৌলিকী শোধন।—উদরস্থ বায়ুকে উদরপার্শ্বে ভ্রামিত করা ফল—জঠরানল বৃদ্ধি।

(ঙ) ত্রাটকশোধন।—যাবৎ চক্ষুদ্বয় হইতে অশ্রু নির্গত না হয় তাবৎ এক দৃষ্টে কোন সূক্ষ্ম বস্তুকে দেখিতে অভ্যাস করা—ফল দৃষ্টিশক্তির উত্তেজনা।

(চ) কপালভাতি (চ-১) ব্যুৎক্রম কপালভাতি।—নাসিকা দ্বারা জল আকর্ষণ করিয়া মুখদ্বারা ঐ জল বিনির্গত করিতে হয় আবার মুখদ্বারা জল আকর্ষণ করিয়া ঐ জল নাক দিয়া নির্গত করিতে হয়—ফল শ্লেষ্মানাশ।

(চ-২) বাতক্রম কপালভাতি।—বাম নাসা দ্বারা বায়ু আকর্ষণ করিয়া ধীরে ধীরে দক্ষিণ নাক দিয়া রেচন করিতে হয়—ফল শ্লেষ্মানাশ ও ফুস্ফুসের শক্তিবৃদ্ধি।

(চ-৩) শীৎক্রম কপালভাতি।—মুখদ্বারা জল টানিতে টানিতে ঐ জল নাক দিয়া বাহির করা—ফল শ্লেষ্মানাশ।

উপরোক্ত ২টী শোধন কার্য্যগুলির মধ্যে নিম্নলিখিত চারটী ক্রিয়া, সাধক কিছু কিছু সাধনা করিলে শরীরের উন্নতি সাধন হয়। ও যোগক্রিয়ার কিছু কিছু সহায়তা করে। ক্রিয়াগুলি নিম্নে বর্ণিত হইল।

১। বাতসার—এই পুস্তকে যে সকল গান, শেষভাগে সন্নিবেশিত হইয়াছে, সেইগুলি ভক্তিভরে শিশ্ দিয়া গাহিলেই, উত্তম বাতসার ক্রিয়ার সাধন হইবে, ইহা দ্বারা শরীর ও মন দুইয়েরি উন্নতি হইবে।

২। বহিসার—আমরা সচরাচর যাহাকে পেটকে—খাঁতমারা বলি এও সেই ক্রিয়া। পেটকে খাঁত মারিলে, নাভিগ্রন্থি মেরুদণ্ডের সন্নিকটস্থ

হয়, ও নাভি মধ্যস্থ শ্বাস বায়ু, সহজেই, সেই টানের জোরে, সুষুম্না পথে ঢুকিয়া যায়। ইহার ফলে, হৃদয়স্থ বায়ুরাশি, একদম, হৃদয় হইতে নাভিপদ্ম দিয়া, মূলাধারে যাইতে পারে, ও মূলাধার হইতে, আবার হৃদয়ে আসিতে পারে। মলদ্বার আকুঞ্চন কালে, নাভিটাকে আঁত মারিতে চেষ্টা করিলে, মূলাধারস্থ বায়ু হৃদয়ে আসিবে। আবার ঐ আঁতটা খুলিয়া দিলে, হৃদয়স্থ বায়ু নাভিপদ্ম দিয়া মূলাধারে যাইতে বাধ্য হয়।

৩। বাতক্রম কপালভাতি—ইহাও এক প্রকার প্রাণায়াম। শ্বাস-বায়ু, যত ধীরে সাধ্য, প্রশ্বাস করিতে করিতে ঐ অভ্যাস একটু স্বভাবে পরিণত হয়। তাহাতে সমাধি লাভের সহায়তা করে।

৪। ত্রাটক যোগ বা শাম্ভবী মুদ্রা—

ত্রাটক যোগটী উত্তমরূপে অভ্যাস করা দরকার, কেন না যাকে বলে দিব্য চক্ষু, জ্ঞান চক্ষু, তা এই ক্রিয়াবলে সিদ্ধির সহায়তা করে। এইটা অভ্যাসে পাঠক নিজেই বুঝিবেন যে, নেত্র স্থির না হোলে, চিত্ত কিরূপে স্থির হবে। এটা সিদ্ধির পক্ষে, নূতন সাধক যদি অন্ধকার ঘরে, কিছুক্ষণ করিয়া, স্থিরভাবে বসিয়া থাকিতে অভ্যাস করেন, তাহা হইলে, অন্ধকারে চক্ষু কিছুই দেখিতে পারে না। তাই অগত্যা, তাকে স্থির হোতে হবে। এই ত্রাটক যোগক্রিয়ার বলে, খালি আগে আপনাকে নিজে mesmerised হতে শিখতে হয়। এই ত্রাটক সিদ্ধির আরোও উপায় আছে। একখানা আর্শি, ছোটই হোক, আর বড়লোক হোলে, বড় আর্শি হোক, সেই আর্শিখানি, একটা নির্জ্জন ঘরে, নিজের সামনে রেখে, মনোযোগ পূর্ব্বক আপন প্রতিবিম্ব, খানিকক্ষণ ধ'রে স্থিরভাবে দেখতে অভ্যাস করবে। তাতে ক্রমে বুঝতে পারবে, যে মনে একরকম ভাব উদয় হবে, তার বলে, এইটা মনে ধারণা হবে, যে যেটা দেখলে, সেইটা তোমার ঈশ্বরদত্ত স্থূল দেহ। শ্রীভগবানের চৈতন্যশক্তি, একটু পরমাণুরূপে তোমার ঐ দেহে নিহিত আছে। সেই চৈতন্যশক্তির ক্রিড়াক্ষেত্র, তোমার এই দেহ। যদিও এই দেহ নশ্বর, তবু যতদিন এই দেহ, তুমি রাখতে পারবে, ততদিনই তোমার আত্মার উন্নতির কাজ করতে পারবে। এই দেহ নশ্বর হইলেও ইহাকে অপেক্ষাকৃত বেশী দিন টঁ্যাকসই করবার উপায় তোমার নিজের হাতে। যদি শৈশব অবস্থা থেকে চেষ্টা করা যাইত তবে আরও পরমায়ু বাড়তো; তা হয় নাই, না হোয়েচে, নেই নেই। এখন থেকে বেশ ভাল করে চলবো, যাতে ইচ্ছা করলেই [illegible]

শেষে যে গান আছে তাতে দেখ "কত দিনে হবে সে প্রেম সঞ্চার" আরো একটা গান আছে "কি সুখ জীবনে মম ওহে নাথ দয়াময় হে।"

অবশিষ্ট যে কয়টা ক্রিয়া থাকে, সেগুলি আটকুটে ও দুঃশীল ও নীচ প্রকৃতি স্বভাবাপন্ন লোকের, মনের গতি ফিরাইবার প্রক্রিয়া বলিয়াই, মনে হয়। উহাদের উপকারিতা নাই, একথা বলা যায় না, তবে পরিপাক শক্তির প্রবর্দ্ধক তাহাতে সংশয় নাই। তবে এই মাগ্‌গী গণ্ডার দিনে, আমাদের রাক্ষসের খোরাক যোগাবে কে। যা পরিপাক শক্তি আছে, তারই অন্ন জোটা দায়, এর চেয়ে বেশী আর দরকার কি সহজে পড়ে? না পড়াই কামনীয়।

আমাদের দেশে একটা কথা আছে—যাদৃশী ভাবনার্যস্য সিদ্ধির্ভবতি তাদৃশী। বাঙ্গলাতেও বলে, যার যেমনি মন, তার তেমনি ধন। এ কথাটী বড় ঠিক। সদা সন্তুষ্ট থাকিতে চেষ্টা করিবে। তাহলে তোমার অভাব আপনি পালাবে। সদাই নেই নেই, এর তুল্য বালাই আর নেই; শ্রীভগবান গীতায় বলেছেন বিষয়ে সুখ বোধই, দুঃখের কারণ। দুঃখ হোলো সুখের বীজ। আবার সুখ হোলো দুঃখের বীজ। দূর হোক আমার সুখে কি দরকার; দুঃখেই বা কি দরকার। এই জগত কি দুঃখের আধার? তা যদি হয়, তবে আমি যখন গর্ভে ছিলাম, ভূমিষ্ঠ হই নাই, তার কত দিন আগে থেকে, আমার মার মাইতে শ্রীভগবানের বন্দবস্তে দুধের সঞ্চার কেন হোয়েছিল? জীবন ধারণের সামগ্রী যা উপকরণ আগে তৈয়ার না ক'রে, কি শ্রীভগবান এই প্রাণী জগৎ সৃষ্টি করেছেন। তা কখনই নহে। আগে কিসে তাঁর প্রাণী জগৎ, (তাঁর চৈতন্যের পরমাণুর আধারগুলি) কোথায় থাকবে, কি খেয়ে থাকবে, তাই আগে তৈয়ার কোরে, তবে তো আমাতে একটু সেই চৈতন্যের পরমাণু দিয়ে, আমাকে এই রকম কোরে, তৈয়ার করেছেন। শ্রীভগবান এতই কি গণ্ডমূর্খ; যে জীবন ধারণ করবার উপায় না ক'রে, খালি মরুভূমির একটা জগৎ সৃষ্টি ক'রে, আমায় তাতে থাকতে বাধ্য করেছেন। তা কখনই নহে। তবে এই জগতে যে নানাবিধ, নানা রসযুক্ত দ্রব্যাদি সৃষ্টি ক'রেছেন, তার সবগুলিতো আমি পাচ্ছি না, এই তো আমার দুঃখের কারণ; তা সে দুঃখ কি শ্রীভগবান আমায় দিচ্ছেন? না আমি আপন পূর্ব্ব কর্ম্মফল ভোগ করছি মাত্র। আর আমি এমনি বেহায়া, আমার চৈতন্য শক্তিকে এত ভোঁতা ক'রে তুলেছি যে, যে জিনিস পাবার উপযুক্ত আমি হই নাই, সেইগুলি না পাওয়াতে মিছে দুঃখ ক'রে মরচি। কৈ পাবার উপযোগীতা তো লাভ করতে চেষ্টা তো করচি না, কেবল পেলুম না ব'লে আপশোষ

করছি। আর যার আছে, যে সেই সব জিনিস পেয়েছে, তার হিংসা করছি। কিসে তার কাছ থেকে গাঁড়া মারবো, এই চেষ্টা অহোরাত্র করচি। আরে মূর্খ! কে কাকে দেয়। আবার মানুষ মানুষকে দিয়ে কে কার আশ মিটুতে পারে। পণ্ডিতেরা বলেন—"ন জাতু কামঃ কামানাং উপভোগেন সাম্যতি, হবিষা কৃষ্ণবর্ত্মেব ভূয়োপি অভিবর্দ্ধতে।" এ কথাটি বড় ঠিক, এর মানে এই; দ্রব্যজাত বা বিষয়জাত সুখ উপভোগ ক'রে মানুষ কখন পূর্ণ তৃপ্তি লাভ করতে পারে না; বরং আগুনে ঘি দিলে, যেমন আগুণ আরও ধূ ধূ ক'রে জলে উঠে, সুখ উপভোগের ইচ্ছাও, যত উপভোগ কর ততই বাড়িতে থাকে। আমি কি নিয়ে এসেছি, কিছুই নহে, জন্মকালে ক্ষমতাই বা আমার কি ছিল, কিছুই না। একটা মাছিতে, আমার চোখটা খুবলে খেলে, তাকে তাড়িয়ে দেবার ক্ষমতাও আমার ছিল না। নিজে হেগে তাতেই প'ড়ে থাকতুম। যতক্ষণ না মা এসে, আবার আমায় ধুইয়ে পুঁছিয়ে দিতেন। সেই আমি, একটু একটু ক'রে ক্রমে ১ বৎসরের হ'য়ে, ২ বছরের, তারপর ৩ বছরের, এমনি ক'রে ১০।১২ বছরের হয়েছি। এখন আমার সুখ দুঃখ জ্ঞান হ'য়েছে, ইচ্ছা করলে কাজও ক'রতে পারি; কিন্তু কাজ করতে ইচ্ছা হয় না। কেবল খুঁজচি মোপ্তে কিসে কি পাবো। আবার শ্রীভগবানের এমনি দয়া, তবু তিনি অবলীলাক্রমে আমার আহার টাহার সবই যোগাচ্ছেন। হায়! যদি তিনি এত আদর না দিয়ে, আমায় আদুরে পুতুল না করতেন, তা হ'লে বোধ হয় চেষ্টা চরিত্তির ক'রে নিজের পায়ে নিজে ভর দিয়ে চল্‌তে শিখতে বাধ্য হতুম। তা না ক'রে, দয়াময় নিজ নামের সার্থকতা করছেন; আমাকে ধরে ভাত, ধরে জল, ধরে সমস্ত অভাব মিটিয়ে দিচ্চেন। তাই কি তিনি স্থূল শরীরী হোয়ে নিজ হাতে ক'রে, আমায় এই সব দিয়েছেন। নাম কেন্‌বার জন্য, তা হোলে তবু নিজের চক্ষে তাঁর স্বরূপটা দেখতে পেতুম। তাও নয়; শৈশবে মাতার ভিতর এমন স্নেহ নামে একটা জিনিস দিয়েছেন যে, সে বেটী আহার নিদ্রা ত্যাগ ক'রে কেবল কিসে আমার কষ্ট না হয় এই তার ব্রত ছিল। এখনও আমি যে বুড়ো মদ্দ হোয়েছি এখনও সেই ভাব, যাতে আমি কষ্ট পাবো তা করেন না। কোথাও কিছু পেলে আপনি না খেয়ে আমার জন্য রাখেন, আবার যদি কাযা গতিকে আমায় দিতে ভুলে যান, তো হায় হায় ক'রে মরেন, আর কতক্ষণে আমায় সেইটা দেবেন এই প্রতীক্ষায় ব'সে থাকেন। মাতার ভিতর এই স্নেহ না দিলে আমার কি,

স্বজন, পাড়া পড়সি, কেউ না কেউ, আমার মা গিরির কাজ করে, সেও শ্রীভগবানের খেলা। যাক্ এ দেখচি আবড় তাবড় হোচ্ছে, এখন মূল প্রস্তাবে ফিরে যাই। সেই যম নিয়মাদির বিষয় কি বলতে পারি দেখি; তবে যা বলা গেল, তা থেকে, পাঠক বা সাধক, এইটী বুঝবেন যে, যোগীরা,সাদে মা কালী, বাবা মহাদেব ব'লে সময় কাটান্ না; তাঁরা সদাই একবারে সেই মাতৃ পিতৃ প্রেম সাগরের অগাধ জলে ডুবে থাকেন। আর যে প্রকৃতি ও পুরুষ থেকে সমস্ত জন্মায়, সেই প্রকৃতি ও পুরুষের সাধনায় মগ্ন থাকেন। ও সত্যজ্ঞানের উপলব্ধি করেন; ও তাতেই বিভোর হোয়ে থাকেন। তাঁরা থিয়েটারের তাজ্জব ব্যাপার, জামাই বরিক, ও বাইনাচ দেখতে চান না। এতে কিছুই নাই, খালি ফকিকিনি, আর কামরিপুর প্রবর্দ্ধক। শ্রীহরির রূপ, যে একবার দেখেছে, সে কি আর এতে ওতে ভোলে। আমার কপালে নাই, তা কোথা থেকে সে জ্ঞান ও চক্ষু পাবো। দোহাই মা, তোমায় শিবের দোহাই, একটীবার দেখা দিয়ে, জন্মের মত মাতিয়ে দে মা, গান দেখ, "মাতিয়ে দে মা, আনন্দময়ী মা, জনমের মত মেতে যাই।"

পরিশিষ্টে বক্তব্য এই যে, শোধন অর্থে ময়লা মাটী ছাড়াইয়া পরিষ্কার করা; যাতে শরীরে শ্লেষ্মাদি না থাকে ও অঙ্গ প্রত্যঙ্গ সম্যক বলশালী হয়। সঙ্গে সঙ্গে মনেরও পবিত্র ভাব যাহাতে পরিবর্দ্ধিত হয়; সেই চেষ্টা; তাই এত কথা বলা গেল, নইলে শুধু ক্রিয়াগুলি বর্ণনা করিয়াই শেষ করিতাম। মন পবিত্রই আসল জিনিস যাতে তাই হয়, সাধক তাই করবেন।

---

# নিয়ম বর্ণনা।

শাস্ত্রকারেরা যমের যেমন ১০ প্রকার করেচেন। তেমনি নিয়ম সম্বন্ধে ও ১০ প্রকার নির্দ্দেশ করেছেন। সেই ১০ প্রকার নিয়ম, নিম্নে বর্ণিত হইল।

(১) তপ (২) সন্তোষ (৩) আস্তিক্য (৪) দান (৫) ঈশ্বরার্চ্চনা (৬) সিদ্ধান্ত শ্রবন (৭) লজ্জা (৮) মতি (৯) জপ (১০) ব্রত বা যজ্ঞ।

১। তপ।—অর্থে দেহ ও মনকে শুদ্ধ ও ট্যাকসই করিবার উপায়। দৈহিক তপকার্য্য শৌচের মধ্যে পরিগণিত হইতে পারে। তবে মন দেহের অন্তর্গত, কাজেই এই তপকার্য্যে মনকে ও কতকটা শুদ্ধ করে বলিয়াই, বোধহয়, শাস্ত্রকারেরা তপকে নিয়মের মধ্যে পরিগণিত করিয়াছেন। স্বভাব তপস্বী হওয়া চাই।

২। সন্তোষ।—অর্থে যদৃচ্ছালব্ধ সামগ্রীতে সন্তুষ্ট থাকা, যখন যে অবস্থাপন্ন হই না কেন, তাতেই তুষ্ট থাকা। কাপড় খানা ছেঁড়া, তাই সই, ময়লা হইয়াছে, ভাল, না হয় জলকাচা ক'রে নেওয়া গেল। মাথা ধরেছে, যাতে ছাড়ে তার চেষ্টা কর। শরীর কষ্ট পাচ্ছে, তার দরুন মনকে কেন অসুখী করি। এরূপ অবস্থায়, চারটী বেশী ক'রে শ্রীভগবানের নাম নাও, ও সঙ্গে সঙ্গে যাতে সারে তার চেষ্টাও কর। শরীরে কোন কষ্ট হলে, কাতরতা আপনই আসে; ঐ কাতরতার সহিত শ্রীভগবানকে ডাক্‌লে; তিনি নিশ্চয়ই তোমাকে সুস্থ করবেন। অনেকেই বাবা তারকনাথে হত্যাদেবার কথা শুনিয়াছেন। আবার অনেকে, এ বিষয় প্রত্যক্ষও ক'রেচেন। এই হত্যা দেওয়ার মূলে কি আছে, তাহা একটু ভাবিয়া দেখিলেই স্পষ্ট বুঝা যায়, যে কাতর প্রাণে ভগবানকে যা বলা যায়, তিনি তৎক্ষণাৎ তার প্রতিকার করেন। ডাক্তারি, কবিরাজী, ঝাড়, ফুঁক, সব ক'রে, যখন হার মেনে, তারকনাথে গিয়া, লোকে বিপন্ন অবস্থায়, কাতর হোয়ে, শ্রীভগবানের কাছে, সুস্থ হইবার জন্য প্রার্থনা করে; তখন তো শ্রীভগবান থাক্‌তে পারেন না। অবশ্য, রোগই বল, শোকই বল, সবই আমাদের, হয় পূর্ব্বকর্ম্মফল ভোগ; না হয় ইহজন্মে অসাবধানতায় প্রকৃতির নিয়মভঙ্গ করিবার জন্য, যন্ত্রণা ভোগ বই, আর কিছুই নয়। আবার, এই ফলভোগ ও, যতক্ষণ পূর্ণ মাত্রায় ভোগ না হয়, ততক্ষণ ইহার উপশম হয় না, বা দূরীকরণ করা যায় না। তবে ঈশ্বর অনুগ্রহে, যে কথায় বলে, পঙ্গুও পাহাড় ডিঙ্গায়, সে কথাও মিথ্যা নহে। অনেক স্থানে এরূপও শুনা গিয়াছে, যে বাবা তারকনাথ স্বপ্নে বলিয়া দিয়াছেন যে, তোর এ রোগ সারবে না; তবে এই করগে; আর তোর এত কষ্ট থাক্‌বে না। আর যদি ভাতে নুন্ নাইই জোটে, তা কি করা। যেটে যাগে যেক'টা বা যেটুকু পারো খেয়ে নাও; বাকী টুকু রেখে দাও; খুব বেশী ক্ষুধা হোলে, আবার সেই আলুনী ভাতই বেশ লাগ্‌বে তখন। ক্ষুধার মত উত্তম তরকারী আর নাই। সন্তোষ সাধনা এইরূপে কর্‌তে হয়।

৩। আস্তিক্য।—অর্থে ধর্ম্মাধর্ম্মে দৃঢ় বিশ্বাস, ধর্ম্মাধর্ম্ম সম্বন্ধে পূর্ব্বে যা কিছু বলা হইয়াছে, পাঠক তাহা স্মরণ করিয়া, কোন্‌টী ধর্ম্ম ও কোন্‌টী উপধর্ম্ম বা অধর্ম্ম, তাহা সুবুদ্ধির সহিত স্থির করিবেন। ধর্ম্ম (সত্যজ্ঞান) ধর্ম্মই থাকে। তবে দেশ কাল পাত্র ভেদে, আসল মূলটীকে ঠিক রেখে, সামাজিক ধর্ম্ম বিচারে কিছু কিছু পরিবর্ত্তন করা যেতে পারে। কিন্তু আসলে যেন ভুলিও না হয়। ধর্ম্মের ও উপধর্ম্মের বা অধর্ম্মের বিচার বা নিয়ম করা

সুবুদ্ধি ও জ্ঞানের কাজ। বুদ্ধি যত মার্জ্জিত হবে, অভিজ্ঞতা যত বেশী হবে, ভক্তি যত হৃদয়ে দৃঢ়রূপে মূলীভূত হবে; বিচার ততই পাকা হবে।

৪। দান।—অর্থে শ্রদ্ধার সহিত স্বোপার্জ্জিত বস্তু অল্পই হোক আর অধিকই হোক, উপযুক্ত পাত্রে দেওয়াকে দান বলে। আজকালকার দিনে, গর্ভধারিণী মাকে একমুটো অন্ন দেন না, এমন লোকও নাম কেন্‌বার জন্য সরকারী খরচে রাস্তা হবে, সেজন্য চাঁদার খাতে হয়তো ২০০।১০০ টাকা দেন। কেন না, দাতাদের মধ্যে তার নাম ছাপাইবে। এরূপ দানকে দান বলে না। বাবু মদে ভর্ হোয়ে রয়েছেন; বৈঠকখানায় ৩ তরফা বাই নাচ চোচ্চে; এদিকে ভট্‌চায্যি ঠাকুর, প্রতিমা সামনে "ওঁ দক্ষযজ্ঞবিনাশিন্যৈ মহাঘোরায়ৈ," ইত্যাদি ইত্যাদি মন্ত্র পড়্চেন; আর কাপড়গুলো ও নৈবেদ্য টাঁক্‌চেন; আর কতকগুলি মোসাহেব বৈটকখানায়, ও কতকগুলি লম্বা টিকিদার ভট্টাচার্য্য, পূজার দালানে, হয়ত কিছু পাবার প্রত্যাশায়, ঘড়িখুলে বলিদানের সময় ঠিক করচেন; এরূপ বাবুপূজাও যেমন, আর আজ কালকার দানের পদ্ধতিও প্রায় একই শ্রেণীর কাজ। একে দান বলে না। তবে বিদ্যাসাগর মহাশয় ও ঈশান মুখুজ্যে যে রকম দান ক'রে লোকের উপকার করেছেন, তাকে কতকটা দান করা হয়েছে বলা যেতে পারে। শুনিয়াছি ইহাদের জীবদ্দশায় ইহাদের দানের পরিমাণ কত, কিছু কেহ টের পায় নাই। মৃত্যুরপর কতকটা টের পাওয়া গিছলো।

৫। ঈশ্বর অর্চ্চনা।—প্রথম, মনে ভক্তি সহকারে, শ্রীভগবানকে শিবরূপে বা হরিরূপে বা কালী বা দুর্গারূপে আরাধনা করা; স্তব করা, এবং সর্ব্বতোভাবে, সর্ব্বকার্য্যে তাঁহাকে স্মরণ করা ও মাহাত্ম্যের গুণগান করাকে অর্চ্চনা করা বলে। এতদর্থে গীতাপাঠ, জ্ঞানপ্রদায়ক সংহিতাদি পাঠ, স্তবমালা পাঠ ও, প্রকৃতির কার্য্যকলাপ দেখা, ও তাহাতে জ্ঞানলাভ করা ও, ঈশ্বরের অভিপ্রেত। প্রকৃতির কার্য্য দেখিয়া শুনিয়া শিক্ষা করা ভিন্ন সত্যজ্ঞান লাভের অন্য প্রশস্ত উপায় আর নাই। তবে বিজ্ঞান সম্বন্ধীয় পুস্তকাদি পটে, যদি জগদীশ্বরের মাহাত্ম্য হৃদয়ে প্রতিবিম্বিত হয়, তবে তাহাও পাঠ করা আবশ্যক।

৬। সিদ্ধান্ত শ্রবণ।—অর্থে বেদান্ত শ্রবণ, এই বেদান্ত তো পরের কথা, বেদই কখন পড়ি নাই; তা বেদান্ত কি বুঝবো। শুনেছি ব্রহ্ম হোতে বেদশাস্ত্র পাওয়া গেচে, আর তাতে কর্ম্মের প্রকরণ ও ফলাফল লেখা আছে। আর বেদান্ত হচ্চে, কি না, ভাল ভাল বুদ্ধিমান ও বিচক্ষণ পণ্ডিতরা, মহাসত্য

ক'রে, সেই বেদোক্ত কর্ম্ম করলে, সর্ব্বাবস্থায় ও সকল সময়ে যে এক রকম ফল ফলে না; তাহারই কারণ নিরাকরণ করিয়া বেদও তন্ত্রোক্ত কর্ম্ম করলে যে কি সত্যজ্ঞান লাভ হয়, তাহারই পর্য্যালোচনা করিয়া, শাস্ত্রাকারে প্রনয়ণ করিয়াছেন। যদি তাহাই হয়, তবে তাতে সুযুক্তির প্রচার আছে। এবং প্রকৃতির উদ্দেশ্যের বিরুদ্ধ, কোন উক্তিই থাকতে পারে না। অলৌকিক কোন কথাই তাতে থাকবে না। তবে বেদই বল, কোরাণই বল, বাইবেলই বল, সকলেই ঈশ্বরের মহিমা, একই রূপে বর্ণনা করেন; ও জ্ঞানের কথাই বলেন। ভগবৎ প্রেমের কথাই বলেন। যে মহাত্মা একবার ব্রহ্মের দর্শন পেয়েছেন, বা ব্রহ্মের আবছায়া ও দেখিয়াছেন, কি ব্রহ্মের "ব"ও যোগে যাগে অনুমানের ভিতর ধার এসেছে; তাঁর আর বেদই বল, বেদান্তই বল, স্মৃতিই বল, শ্রুতিই বল, কিছুরই আবশ্যক করে না। শ্রীভগবানের প্রসাদে, তিনি চিন্তাশীল লোক হইলে, ঠিক রাস্তাতেই চিন্তা ক'রে, অবস্থাভেদে যে কোন বিষয়েরই হউক না কেন, তার ঠিক সিদ্ধান্তই করবেন। Law of gravitation——বোধহয় বেদে নাই, তবে যতটুকু এই Lawএর Discovery হ'য়েছে, ৭০০০ হাজার ক্রোশ ঊর্দ্ধে হয়ত সে Law কিছু পরিবর্ত্তন হইতে পারে। Law of self-development, যেটুকু মানুষ টের পেয়েছে, আরও মনোযোগের সহিত ক্রমশঃ পরীক্ষা করতে করতে আরো বেশী জানিতে পারা যাবে। Law of matters combining into what we call intellectual powers of memory এসব এখনও বোধহয় Discover হয় নাই। তবে মানুষ যদি না পারে, তবে শ্রীভগবান নিজে, অবতাররূপ ধারণ করে, জ্ঞান পিপাসু যোগীকে বুঝিয়ে দিয়ে যাবেন, এটী নিশ্চয়। তাঁর কাছে ভাল ক'রে দরখাস্ত করতে পারলেই, তিনি তৎক্ষণাৎ প্রার্থনা মঞ্জুর করবেন; সন্দেহ নাই। where is your application এ বিষয়ে আমাদের দেশের লোকের উদ্যম কৈ, আবার যারা এর উদ্যম করবে তাদের ক্ষমতা কৈ, তারা হয়ত আমার মত বকাধার্ম্মিক ও দরিদ্র; ফেরে প'ড়ে ভগবদ্ভক্ত হয়েছে।

আজকাল সিদ্ধান্ত শ্রবণ আশা করা যায় না। সাহস ক'রে নির্ম্মলচিত্তে কেহ কোন কথা বলিতে জানে না। বহুদর্শী পণ্ডিত, মানবপ্রকৃতি বুঝেন, এমন লোকই দেখি না। যত মানুষ তত বুদ্ধি—দেশস্থ সমস্ত লোকের বিচারের মতামত সমস্ত নিগূঢ়ভাবে লিপিবদ্ধ না হইলে চূড়ান্ত মীমাংসা হয় না। আবার অবস্থার ভেদ হওয়ায়, পূর্ব্ব মীমাংসিত বিচারও আয় কাল অনেক খাটিতেছে না।

আগেকার পণ্ডিতরা যে সব বচন রচনা করিয়াছেন, তাই আজকালকার লোকের পুঁথি মাত্র। এখন আর নূতন সিদ্ধান্ত বচন শ্রবণের আশা নাই। সঙ্গে সঙ্গে পূর্ব্ব সিদ্ধান্ত বচন ও সম্যক্ বুঝিবার ক্ষমতাও অনেকের নাই। বিধি যাকে স্বধনে বঞ্চিত করেন, তার উচ্চআশা করা সাজে না। বিধিরই বা দোষ কি? তোমার নিজ বুদ্ধিকে সুপথে না চালাতে পেরে, যদি পথ হারিয়ে বিপথে নইয়া যাও, তবে বিধি কি করতে পারে। শিক্ষার দরকার, বিনা শিক্ষায় কিছু হয় না।

৭। লজ্জা।—অর্থে হচ্ছে, "হ্রী", তার মানে দূষিত কর্ম্ম করলে যে মনে মনে কেমন একটা ভয় ভাব হয়; তাকে অনিচ্ছাই বল, আর যাই বল না কেন, সেই অনিচ্ছা বা ভয়ভাব; অর্থাৎ যে কায কাহারও সাক্ষাতে করতে ইচ্ছা হয় না, কিন্তু গোপনে করতে কোন দ্বিধা হয় না। কেউ না দেখতে পেলে বা জানতে পারলেই যে কায করিতে কোন প্রতিবন্ধক মনে আয় না; তবে কাহারও কাহারও সামনে বা গোপিত অবস্থায় করা যেতে পারে, এমন কাজ ঢের আছে। যেমন মনে কর, ন্যাংটা হওয়া। জন্মিয়াছি ন্যাংটা হোয়ে, কিন্তু একটু বড় হোলে আবার ন্যাংটা হোতে লজ্জা হয়। অথচ যখন মল মূত্র ত্যাগ করি তখন শরীরের ঐ অংশগুলি থেকে কাপড় সরাইয়া তবে মলমূত্র ত্যাগ করি। তখন নিজে দেখি কিন্তু আর কাহাকেও দেখাইতে ইচ্ছা হয় না। একেই বলে লজ্জা। সচরাচর সৎকর্ম্মে লজ্জা হয় না। অসৎ কাজেই লজ্জা হয়। আবার আগে ভাল অবস্থায় থেকে, গাড়ী ঘোড়া চ'ড়ে বেড়াচ্ছি, কিন্তু পরে অবস্থার হীন হলে, অর্থাভাবে যদি হেঁটে যেতে হয়, তো প্রথম প্রথম লজ্জা হয়। তার পর লজ্জা সোয়ে যায়, তখন বেহায়া হয়। প্রথম প্রথম জীবহত্যা করতে মনে দয়া হয়, তারপর ক্রমাগত ঐ কায করতে করতে, কসাই হোয়ে ওঠে, তখন আর দয়ার লেশমাত্র শরীরে থাকে না। দয়ার ধার একেবারে ভোঁতা হোয়ে যায়। দান হলো দয়ার বীজ। দয়া হলেই দান করতে ইচ্ছা হয়।

৮। মতি—অর্থে সৎকর্ম্ম করতে ইচ্ছা। যেমন ধর্ম্মেমতি, পরোপকারে মতি। সৎকর্ম্মে না হোয়ে, দুষ্কর্ম্মে মতি হোলে, তাকে দুর্ম্মতি বলে, যেমন মাদক দ্রব্যপান, বেশ্যালয়ে যাওয়া, এ সব দুর্ম্মতি।

৯। জপ।—অর্থে কোন নির্দ্দিষ্ট সৎকার্য্য, ইষ্টকারি মন্ত্রের অভ্যাস। জপ বলে আমরা সচরাচর যা করি, সেটা কি, না, যে কোন বিষয়, বা বস্তু হোক না কেন, সর্ব্বদাই সেই বস্তুটী বা বিষয়টী মনে করা; বা মুখে বাক্ত করা। পেটুক খালি আহার খোঁজে, তাই পেটুক খাদ্য দ্রব্যই জপ করে।

সদাই এ খাব তা খাব, ক'রে দিন কাটায়। বিয়ে পাগলা খালি খুঁজবে, কবে তার বিয়ে হবে। ভাল বিষয় জপ করলে ভাল হয়। মন্দ বিষয় জপ করলে, মন্দ হয়। মনে মনে কোন বিষয় চিন্তাকে মানসিক জপ বলে। আর অন্যের শ্রুত, উচ্চৈস্বরে ভাব্য বিষয় ব্যক্ত করণকে, বাচিক "জপ" বলে। কোন বিষয়ের বা বস্তুর নাম বারংবার উল্লেখ করণকেও "জপ" বলে। আর নাম না কোরে বিষয়ের রূপ বা প্রকার চিন্তা করাকে "ধ্যান" বলে।

১০। ব্রত বা যজ্ঞ।—অর্থে গুরুর, বা শাস্ত্রের অনুজ্ঞা অনুযায়ী, স্বার্থ সিদ্ধির অভিপ্রায়ে, অর্থাৎ ধর্ম, অর্থ বা অন্য বাঞ্ছিত বস্তু লাভের আশায়, যে সকল উপায়, বা প্রক্রিয়া করা যায় তাহাকে ব্রত বলে।

এই যে দশবিধ শোধন বা শৌচ কার্য্য, ও দশবিধ নিয়মাদির কার্য্য বলা গেল, এ সমস্তই দেহ ও মনকে, সংশোধন করবার উদ্দেশ্যে করনীয়। যাহাতে শরীর সামান্য কারণে অসুস্থ না হয়, এবং পিত্ত ও শ্লেষ্মাদি বশতঃ, শরীরকে অপটু না করে, এবং যে সকল কার্য্যের অভ্যাস, দ্বারা মন পবিত্র ভাবে থাকে, সেই সমস্ত কাজ যম বা নিয়ম বলিয়া অভিহিত হয়। এই যম ও নিয়মের তালিকার শেষ নাই। যেমন ভাল হবার জন্য, কতকগুলি কাজ আছে, তেমনি যাতে শরীর রোগগ্রস্ত হয় ও মনের অধোগতি হয়, এমনও কাজ অনেক আছে। পুঁথিগত বিদ্যায় কোন ফল হয় না। নিজে সুবুদ্ধি সহকারে সমস্ত বিষয় বিচার ক'রে, বিধি ও অবিধি বিবেচনা করিয়া করিতে হয়। কিসে তোমার চিত্তের ও মনের উন্নতি হইবে, সে বিষয়ে সাধকের বিশেষ জ্ঞান থাকা দরকার। তবে কোন্‌গুলি হিতকারী ও কোন্‌গুলি অহিতকারী, ইহাদের কতকটা জ্ঞান থাকা দরকার। জীবনের অতীতাংশে মদ্য, মাংস, মাদক দ্রব্যাদি সেবন করিয়া একবার যার ঐ সকল ক্রিয়ার অভ্যাস মর্ম্মগত হইয়াছে, সে কি একদিনে সাধু সৎ চরিত্রবান হোতে পারে। মানুষ স্বভাবের দাস, "স্বভাব" অভ্যাস হইতে জন্মাইয়া যায়। যম ও নিয়ম সাধনের ধন। ধৈর্য্য সহকারে ক্রমাগত অভ্যাস দ্বারা স্বভাবের সংস্কার করাই যম নিয়মের উদ্দেশ্য। মানুষের শিক্ষা অনেক রকমে হয়। ১ দফা শৈশবে পিতা মাতাদি ও অন্যান্য আত্মীয়াদি হইতে শিক্ষা করে, ২ দফা পাঠশালায় শিক্ষকের নিকট হইতে ও অপরাপর বালকবৃন্দ ও ইতরেতর জীব জন্তুগণকে দেখিয়াও অনেক শেখে। তারপর, একটু বয়স হইলে, যৌবনে যখন রিপুগণ প্রবল প্রতাপের সহিত, দেহ ও মনের উপর আধিপত্য স্থাপন করে, তখনও অনেক শেখে। অতঃপর সংসারে প্রবিষ্ট হইয়া স্ত্রী পুত্র হইতে

ও অপরাপর আত্মীয় ও পাড়া পড়সীর কূটবুদ্ধি,ও ব্যবহারে উৎপীড়িত হইয়াও অনেক শেখে। শেষে বৃদ্ধাবস্থায় যখন শরীর ও ক্ষমতা দুর্ব্বল হইতে থাকে, তখনও অনেক শেখে। এই সব বিবেচনা করিলে, দেখা যায় যে, পৃথিবীতে জন্মগ্রহণ করিয়া, আজীবন খালী শিক্ষাই করিতে হয়। তার মধ্যে সৎশিক্ষা ও অসৎশিক্ষা। যৌবনে অসৎ সংসর্গে, আধিকাংশ লোকই, কুপথগামী হয়। এজন্যে চরিত্র গঠন ও বিচার ক্ষমতা লাভ করা, আগে দরকার। এই চরিত্র গঠন, সর্ব্বদা সৎসঙ্গেই হয়; আর উপযুক্ত গুরুর সাহায্যে, ৫।৭ খানা পুস্তকাদি পাঠ করিলেই, সহজেই সাহিত্য ও কিছু কিছু অঙ্কশাস্ত্রে জ্ঞান লাভ করিতে পারে। এই সাহিত্য ও অঙ্ক শিক্ষা ১৪।১৫ বৎসরেই লাভ করিতে পারে। তারপর বিবিধ পুস্তকাদি, ২।৩ বৎসর ধরিয়া, পাঠ করিতে দিতে হয়। তাহা হইলে বিবিধ বিজ্ঞান সম্বন্ধে ও যৎকিঞ্চিৎ জ্ঞান জন্মায়, তার পর সংসারে কাজ করিয়া নিজের পায়ে ভর দিয়া দাঁড়াইতে দিতে হয়। এবং সঙ্গে সঙ্গে প্রকৃতির কার্য্য কলাপ যে সকল পুস্তকে লেখা থাকে, ও মানব প্রকৃতি কি জিনিষ ও সৃষ্টির প্রকরণ, ও উদ্দেশ্য কি, এ সম্বন্ধে যে সব পুস্তকাদি আছে, তাহা পাঠ করিয়া, সৎসাহসে, সৎসঙ্গে কাজ করিতে দিলে, সহজেই জীবনের সার্থকতা করিতে পারে। যৌবনের প্রারম্ভেই, ব্রহ্মচর্য্য রক্ষায় যে কি মহাগুণ, তাহা শিক্ষা হওয়াই উচিৎ। একা ব্রহ্মচর্য্য পালনে, যে মানুষ মানুষ হয়, ও ইহার পালনাভাবে যে মানুষ পশুত্ব প্রাপ্ত হয়, তাহা জ্ঞানী মাত্রে কাহারও জানিতে বাকি নাই।

এই শৌচ ও নিয়ম লইয়া, শাস্ত্রকারেরা যে কত সূত্র ও তর্কবিতর্ক করিয়াছেন, তাহা বর্ণনা করা সহজ নহে। তবে আমার মনে হয়, যে শৌচ দ্বারা শরীর হইতে শ্লেষ্মা ও পিত্তাদির নির্গত করান ও দেহকে কষ্টসহ করাই উদ্দেশ্য। এতদার্থে যোগক্রিয়া আরম্ভকালে এক এক টিপ নস্য লইলেই যথেষ্ট উপকার হইতে পারে। সুষুম্না দ্বারা, শ্বাস প্রশ্বাস কার্য্য সমাধা করিতে হইলে, বায়ুবাহি নাড়ী সমূহ হইতে শ্লেষ্মা বিতাড়িত করিতে হয় ও মলকোষ, বেশী মলে যাহাতে পরিপূর্ণ না থাকে, সে বিষয়ে, দৃষ্টি রাখিতে হয়। কোষ্ঠশুদ্ধি না হইলে, মুলাধারের কাজ ভাল হয় না, মুলাধারের শক্তিতেই, সুষুম্নায় বায়ু প্রবিষ্ট হয় ও মুলাধারের শক্তিতেই নাভিস্থ বায়ু পরিচালিত হয়। এই জন্য কোষ্ঠ শুদ্ধির প্রতি পূর্ণ দৃষ্টি রাখিতে হয়। মুলাধার হইতে নাভিপ্রদেশে বায়ুর গতিবিধি আয়ত্তে আনিতে পারিলে, হৃদয়স্থ বায়ু অতি অল্প চেষ্টাতেই আয়ত্তে আসে। এখানে সাধককে বুঝিতে হইবে, যে নিম্ন পঞ্চসমূহস্থ বায়ু

আয়ত্তে আসিতে আরম্ভ হইলে, নাভিপদ্মের, উপরস্থিত পদ্ম সমূহস্থ বায়ু ও, কিছু কিছু পরিষ্কার হইতেছে। কারণ উপরিস্থিত বায়ু স্থানচ্যুত না হইলে, নিম্নস্থ বায়ু কখনই উপরে উঠিতে পারে না। মূলাধারস্থ বায়ু, যতই পদ্মে পদ্মে উঠিতে থাকিবে, ততই জানিও তোমার উপর পদ্মাদিস্থ বায়ু ও ক্রমশঃ পরিষ্কার হইয়া আসিতেছে। এইরূপ যতই উপরের পদ্মগুলি পথ ছাড়িয়া দিবে, ততই নিম্ন পদ্মস্থ বায়ু উপরে উঠিতে থাকিবে। উপর পদ্মস্থ বায়ুর পথ পরিষ্কার রাখিবার জন্য শ্লেষ্মার কোষগুলি হইতে শ্লেষ্মা বিতাড়িত করিতে হয়। এই শ্লেষ্মাকোষ হইতে শ্লেষ্মা বিতাড়িত করা ২।১ দিনের কাজ নয়। একটু ধীরভাবে ও ধৈর্য্যের সহিত প্রত্যহ কিছু কিছু করিয়া চেষ্টা করিতে হয়। তাহা হইলে নির্ব্বিঘ্নে মনোরথ পূর্ণ হয়। নতুবা অমানুষিক শক্তিপ্রয়োগ দ্বারা করিতে গেলে, বিপত্তির সম্ভাবনা। হৃদয় ও কণ্ঠপ্রদেশ হইতে শ্লেষ্মা বিতাড়িত করিয়া, সুষুম্না পথ দ্বারা শ্বাস প্রশ্বাসকে আজ্ঞা পদ্মে আনিতে, অন্তত ৬ মাস হইতে ১ বৎসর লাগে। এই সময়ের মধ্যে পূর্ণমাত্রায় ব্রহ্মচর্য্য রক্ষা করা আবশ্যক। ও উপযুক্ত পরিমানে দুগ্ধ ও কিছু কিছু ঘৃত ও অন্যান্য নিরামিশ, অথচ জোয়াল জিনিস, পরিমিত রূপে, খাওয়া দরকার। না হোলে কার্য্য পটুতা আসে না। একটু অগ্রসর হয় তো, আবার পেছিয়ে যায়। শাস্ত্রাদিতে, যে পরিমিত ভোজনের বর্ণনা আছে, তাহা পাঠ করিলেই জানা যায় যে, এই পরিমিত ভোজন কিছু দুরূহ ব্যাপার নহে। ঠেসে না খেয়ে, অল্পে অল্পে ৪ ৫ বার দিনের মধ্যে খাওয়া। আর একেবারে খেয়ে হাঁসফাঁস করা, ও জল খাবার স্থান পর্য্যন্ত, খাদ্যদ্রব্যে পরিপূর্ণ করা অবিধি। ইহাতে সহজ অবস্থাতেই পীড়া উৎপাদন করে। প্রাণায়াম বর্ণনা কালে এ সম্বন্ধে বিশেষভাবে লেখা যাবে।

---

## আসন বর্ণনা।

যোগ শাস্ত্র পুস্তকাদিতে কথিত আছে, যে মহাদেব এককালে চতুর্ব্বিংশতি লক্ষ আসন কীর্ত্তন করিয়াছিলেন। সে সকল আমি জানিও না আর বর্ণনা করিতে গেলে, পুঁথি বেড়ে যায়; ও সেই সমস্ত আসন, একজন মানুষকে অভ্যাস করিতে হইলে, এক জীবনে অভ্যাস করা সম্ভবে না। এবং আবশ্যক ও নাই।

যোগ সিদ্ধ পুরুষেরা ও যে, প্রত্যেকে সেই সমস্ত আসন সিদ্ধ করিয়া, পরে যোগ কার্য্য অভ্যাস আরম্ভ করিয়াছেন, তাহার প্রমাণও কিছু পাই নাই। বহু পুরাকাল হইতেই, "আসন" অভ্যাস একটী যোগাঙ্গ বলিয়া বর্ণিত হইয়া আসিতেছে; কিন্তু এটী নিশ্চয় যে, এই আসন অভ্যাস করার উদ্দেশ্য, কেবল মাত্র, যোগ অভ্যাস কালে সরল ভাবে, একাদিক্রমে অনেকক্ষণ ধরিয়া বসিয়া থাকা। নড়িলে, চড়িলে, চিত্তের বৈকল্য ঘটে, এবং অন্তরে প্রবাহিত বায়ুর গতিও, বৈকল্য প্রাপ্ত হয়। তবে যখন চিত্ত (স্বভাব স্থির) হয়, তখন সামান্য নড়ন চড়নে, বিশেষ কোন ক্ষতি হয় না। প্রথম শিক্ষার্থীর পক্ষে, ঋজুকায় হইয়া, অচঞ্চল ভাবে ক্রমাগত ৩।৭ ঘণ্টা, একভাবে উপবিষ্ট থাকা, কত দুষ্কর, তাহা ভুক্তভোগী মাত্রেই জানেন। যাহাতে সরল ভাবে, বিনা ক্লেশ বোধে, কিছুক্ষণ এক ভাবে থাকা যায়, তাহাকেই আসন কহে। তা বসিয়াই হোক, দাঁড়াইয়াই হোক, আর শুইয়াই হোক, কিন্তু সরল ভাবে হওয়া চাই।

কুঁকড়ে শুঁকড়ে থাকলে, বায়ুর গতির বৈলক্ষণ্য ঘটে। এবং প্রথম শিক্ষার্থীর পক্ষে, সেইটী অনর্থের মূল। আমার মনেহয় যে, আসন নরম হওয়া আবশ্যক। এজন্য ইজি ক্যাম্বিসের চেয়ার, বা ক্লেচার প্রশস্ত। অর্থাৎ যাহাতে নিজের শরীরের গুরুত্ব হেতু, সহজে শরীরের কোন অংশে খিঁখি না ধরে, বা কোন অংশে অবশ না হয়। মোটামুটী সুখজনক আসন হওয়া চাই। আর ঋজুকায় থাকা চাই। এই আসন অভ্যাস, যদিও অনাবশ্যক নহে, তবে এইটী অভ্যাস করিবার জন্য, অধিক সময় নষ্ট করিবার আবশ্যক নাই। চিত্তস্থির করিতে গেলে, মন যাহাতে নিশ্চিন্ত থাকে, অথবা কেবল একটী মাত্র বিষয় হইতে বিষয়ান্তর না যায়, সেই চেষ্টাই থাকা উচিত। এবং কার্য্যকালে, দেখা যায় যে, আসন ঠিক হইলেই চিত্তস্থির হইয়াছে। এবং চিত্তস্থির হইলেই, আসনও আপনা আপনি ঠিক হইয়া যায়। সঙ্গে সঙ্গে দৃষ্টিও ঠিক রাখা চাই। কারণ চক্ষু যদি এটা ওটা দেখতে পায়, তবে চিত্তও তাহা না দেখিয়া থাকিতে পারে না। এ বিষয় ত্রাটকযোগ বা শাম্ভবী মুদ্রা দেখ। এই আসন সিদ্ধি, চিত্তের স্থিরতা ও দৃষ্টির স্থিরতার অভ্যাস, যেন চকুলী চাকের ন্যায়; একটী স্থির ও ঠিক হইলেই, আর দুইটী আপনা আপনি হবেই হয়। চিত্তের স্থিরতা ও যাকে চিত্তবৃত্তির নিরোধ বলে, এই দুইটী যে একই বস্তু, তাহা নহে। চিত্তের স্থিরতা অনেক সময়ে প্রিয়বস্তুর চিন্তায় অনেকটা স্থির হয় বটে; কিন্তু চিত্তবৃত্তির নিরোধ অবস্থা হইবার আরম্ভ বা আয়োজন হইলেই, সমাধির বর্ণপরিচয় হইল জানিবে। তার

পর. এই সমাধির উন্নত বা অধম অবস্থা, মনের পবিত্রতা ভাবের উপর নির্ভর করে। যাকে বলে শুদ্ধাভক্তি, সেটী লাভ না হইলে সমাধির উত্তম অবস্থা লাভ করা যায় না। সমাধির যে কতদূর উত্তম অবস্থা আছে, তাহা বোধহয় আজও কেহ ইয়ত্তা করিতে পারেন নাই। এ সম্বন্ধে, এই পর্য্যন্ত কথিত আছে যে, ব্রহ্মাদি দেবগণ, ও স্বয়ং শ্রীভগবান যোগবলের প্রভাবেই দেবত্ব ও ঈশ্বরত্ব লাভ করিয়াছেন ও এখনও তাহারা তপস্যাই করিতেছেন। এই তপস্যার যে কি উদ্দেশ্য, তা তাঁহারাই জানেন। চিত্তের নিরোধ অবস্থা হইতে শুরু হইলেই আসনই বল, আর দৃষ্টি স্থিরতাই বল, সব সুসিদ্ধ হইবার রাস্তায় আসিবার মত হইয়াছে জানিতে হইবে। বাস্তবিক যে সময়ে, যাকে বলে, আমাতে "আমিবোধ" আর থাকে না, এবং "যোগনিদ্রা" যে একটী কথা আছে সেই "যোগনিদ্রা" অবস্থাই ঘটে। তবে যোগনিদ্রা সাধারণ আলস্যের বা কুড়ের বা পরিশ্রান্তের নিদ্রা নহে। এ নিদ্রায় মানুষ শুয়েই থাক্, আর বসিয়াই থাক্, আর দাঁড়াইয়াই থাক্ আর পাশ টাশ ফেরে না, একই ভাবে থাকে। এই যোগ-নিদ্রায় কখন শ্বাস ও প্রশ্বাস চলে, আবার কখন কখন বন্ধও থাকে। যাহাদের সুষুম্না পথে শ্বাস প্রশ্বাস চলিয়া, চিত্তের নিরোধ অবস্থা লাভ হয় তাহাদের শ্বাস প্রশ্বাস খুব আস্তে আস্তে চলে বটে; আবার কুম্ভকের অভ্যাস বশতঃ সমস্ত অপানবায়ু নিস্ক্রান্ত হইয়া, কেবলমাত্র একটী মাত্র পদ্মে বা ভূমিতে কিয়ৎ পরিমাণে শ্বাস বায়ু আবদ্ধ থাকিয়া যদি শ্বাস প্রশ্বাসের নিরোধ হয়, তাতেও চিত্তবৃত্তির নিরোধ অবস্থা লাভ হয়। সচরাচর দেখা যায়, যে হাতের বা শরীরের কোন অংশেই আর নাড়ী তখন পাওয়া যায় না। তখন যাকে Suspended animation থাকে। suspended animation এ শ্বাস একেবারে বন্ধ থাকে কি না, তাহা টের পাওয়া যায় না, তবে বোধ হয় তখন ও সুষুম্না পথে, শ্বাস খুব অল্প অল্প চলে। তবে ব্রহ্মতালুতে যে একটু সাড় থাকে, তার ভুল নাই। কারণ এই animation আবার যখন ফিরিয়া আসে তখন স্পষ্ট টের পাওয়া যায় যেন মাথার ব্রহ্মতালুতে একটী শিরার ভিতরে ধক ধক করিতেছে।

যাহাদের ইজিচেয়ার বা চেয়ার যোগাড় হওয়ায় সম্ভব নাই, তাঁহারা দড়ির খাটিয়াতে একখানা সতরঞ্চি বা লেপ দিয়া বসিবার বন্দবস্ত করিলে কোন ক্ষতি হয় না। কাষ্ঠাসনে বা কঠিন আসনে বসিলে শীঘ্র ঝিঁঝি ধরে। যাহাতে মাটী বা মেজের সহিত শরীরের কোন অংশ সংলগ্ন না থাকে, এমন উপায় করা উচিত। বসিবার সময়, শরীরে পাতলা আবরণ থাকা আবশ্যক। কারণ

মক্ষিকাদি গায়ে বসিলে চিত্ত চঞ্চল হয়। আর দেখা উচিৎ যে, যেখানে আসন করিয়াছি সে স্থানে প্রবল বাতাস না থাকে; বা সেস্থান খুব গরম না হয়। মন্দ সমীরণ এক ভাবে বহা ভাল। আসনে স্থির হইয়া বসিলে সহজেই শরীরে ঘাম হয়। ঘামের উপর প্রবল বায়ু লাগা ভাল নয়। শাস্ত্রে বলে যখন ঘাম হবে তখন ঐ ঘাম নিজ শরীরেই মাখিয়া ফেলিবে; নইলে ঘামের সহিত শরীরের ধাতু সকল নির্গত হইয়া গেলে শরীর দুর্ব্বল হয়; একথা ঠিক। আসনের পক্ষে স্থানটী যত নির্জ্জন হইবে ততই ভাল; নির্জ্জন স্থান না হইলে, নূতন সাধকের কথা আর কি বলিব, যাহারা যোগ সিদ্ধ হইয়াছেন, তাহাদেরও চিত্তের বৈকল্য ঘটে। হেটো যোগী, যে অন্য এক শ্রেণীর লোক; তাহা পাঠক এখন বুঝিবেন। তীর্থস্থানে, রাস্তার ধারে, যে সব সাধু সন্ন্যাসী আসিয়া ২।৪ পয়সা উপায় করেন, তাহারা হটযোগী বা হেটো সাধু মাত্র। এরা প্রায় সকলেই শঠতায় পরিপূর্ণ, ও ১নং গাঁজাখোর। এবং সুবিধা পেলে না করেন, হেন কর্ম্মই নাই। হায়রে ধর্ম্ম! তোমার কি শেষ এই অবস্থাই হোলো।

আসনের পক্ষে প্রথম প্রথম ১০।১৫ দিন নির্জ্জন স্থানস্থ ঘরটীর দরজা জানালাদি বন্ধ করিয়া, একটু অন্ধকার হইলে ভাল হয়। কিছুদিন পরে ঐ অন্ধকার মধ্যে একটী সামান্য প্রদীপ সামনে রাখিলে, দৃষ্টিশক্তির যোজনা তাহাতেই হইবে। পূর্ব্বেই বলা হইয়াছে, যে ঘরটী নির্জ্জন হওয়া আবশ্যক, এবং দুর্গন্ধযুক্ত না হয়। খালিপেটে আসনে বসা ঠিক নয়। বসিবার পূর্ব্বে সামান্য একটু কিছু খাওয়া উচিৎ। একটু অর্থাৎ আদপোয়া বা একপোয়া কুশন কুশন গরম দুগ্ধ ঘৃত ও মধুর সহিত মিশ্রিত করিয়া খাইলে ভাল হয়। অভাবে একটু মোহনভোগ খাইলে ভাল হয়।

প্রথম প্রথম যখন আসনে বসিবে, তখন কোন আধ্যাত্মিক বিষয় চিন্তা করিতে করিতে বসা মন্দ নয়। তবে একেবারে নিশ্চিন্ত হইয়া বসিতে পারিলে বড় উত্তম ফল পাওয়া যায়। পরিধেয় বস্ত্র তসর বা গরদ হইলে ভাল হয়। অভাবে পাতলা নরমযুক্ত বস্ত্র পরিধান করা উচিৎ। যোগীরা বলেন যে যোগশিক্ষা আরম্ভ করিতে হইলে, শরৎকাল ও বসন্ত কালই প্রশস্ত। তাহারা বলেন যে, অন্যান্য কালে, অর্থাৎ শীত বা গ্রীষ্মের সময় যোগ শিক্ষা আরম্ভ করিলে নিষ্ফল হয়। আর শরীর অসুস্থ হয়। আমার মনে হয়, আমাদের দেশ তত শীত প্রধান নয়। তবে গরম খুব বেশী। অতএব শীতকালে, কনকনে শীতের সময়,

ঘরে একটা আগুনটা রাখিলে, ঘর তত ঠাণ্ডা হয় না। এবং যোগ শিক্ষা আরম্ভ করা চলে।

যোগীরা যোগ অভ্যাস করা নিয়মিতরূপে করিতে আদেশ করেন। অর্থাৎ প্রাতে, মধ্যাহ্নে, সায়ংকালে ও রাত্রি দ্বিপ্রহর কালে। কিন্তু দেখা যায়, যে যাঁহার আগ্রহ বেশী, তিনি একাসনেই, অর্থাৎ একবার আসনে বসিয়াই, ৪।৫ ঘণ্টা কাটাইয়া দিয়াও তৃপ্তি বোধ করেন না। এবং এই সকল সাধকই আশু সিদ্ধি লাভ করেন। আমার বিশ্বাস, শিক্ষিত ব্যক্তি যোগ্যতা ও পূর্ব্ব সংস্কার অনুসারে ১০ দিন হইতে ১ মাসের মধ্যে স্থির হইয়া বসিতে অভ্যাসে সাফল্য লাভ করিতে পারেন। ও সেই সঙ্গে সঙ্গে ও দৃষ্টির স্থৈর্য্য সাধন করিতে সক্ষম হইতে পারেন। ও সঙ্গে সঙ্গে চিত্তের পবিত্রতা ভাব ও কতকটা স্বভাবে দাঁড়াইয়া যায়। চিত্তের স্বভাব পবিত্রভাব লাভ করিতে পারিলে যে যোগ শিক্ষার উদ্দেশ্যের আট আনা রকম সাফল্য লাভ হইল, একথা কেহই অস্বীকার করিতে পারিবেন না। সেইজন্যই এই পুস্তকে ধর্ম্ম ও স্বভাব ও চরিত্রগঠন লইয়া এত বিষয় বর্ণিত হইয়াছে। এই আসন শিক্ষা যোগ শিক্ষার প্রথম সোপান; কিন্তু এই সোপানে উঠিতে পারিলেই, মনে যে এক প্রকার বিশুদ্ধ আনন্দ অনুভব হয়; তাহাই পরবর্ত্তী সোপান সমূহে আরোহণের ভিত্তি স্বরূপ। সকলেই জানেন যে যে কাজ করিতে আনন্দ হয়, সেই কাজই সহজে সিদ্ধ হয়।

শাস্ত্রকারেরা নানা মুনির নানা মত প্রচার করিতে গিয়া, এই যোগশাস্ত্র, এত জটিল ও দুর্ব্বোধগম্য হইয়াছে, যে প্রথম শিক্ষার্থী, অকুল পাথারে, কেবলমাত্র হাবুডুবু খাইয়াই, যেন যোগচর্চ্চা ছাড়িয়া দিলেই, নিষ্কৃতি পান মনে করেন। কিন্তু বুদ্ধিমান ও শিক্ষিত ব্যক্তি, একটু যত্ন ও পরিশ্রম করিলেই, কেবলমাত্র নিজ আবশ্যক মত উপদেশ গুলি বাছিয়া লইতে সক্ষম হইতে পারেন। তবে মোট কথা বিষয়টী বড় জটিল; এবং শরীরের অঙ্গ প্রত্যঙ্গে ও স্নায়ু সমুদায় এত জটিলভাবে গঠিত আছে, যে কোন কার্য্য করিতে গেলে, কতকগুলি স্নায়ু এক যোগে কার্য্য না করিলে সে কার্য্য সুসম্পন্ন হয় না। শিক্ষার্থীর পক্ষে, নিজ আবশ্যক মত, উপদেশ গুলি বাছিয়া লওয়া, ও তত সহজ নহে। কারণ অভি-ধানের মত, উপদেশ গুলি সাজান নাই। সেজন্য আবশ্যক এই যে প্রথমে সমুদায় শাস্ত্রটী ভাল করিয়া আগা গোড়া ২।৩ বার ধরিয়া পাঠ করিয়া, পরে যোগ অভ্যাস আরম্ভ করা। অন্যথা শাস্ত্রের মত, যতটুকু পড়া গেল, ততটুকুও কাজ করিতে গেলে, অনেক সময়ে ব্যাঘাত ঘটে, ও বিপত্তির সম্ভাবনা। সেই

জন্যই গুরু করণের এত আবশ্যকতা; কিন্তু যোগজ্ঞ গুরু পাওয়া কি সহজ, যে খবরের কাগজে ছাপাইয়া দিলেই, ২৫ জন যোগজ্ঞ গুরু দরখাস্ত করিবেন। তাই লোকে বলে, ভাগ্যে গুরু মিলে। শাস্ত্রে নির্দ্দিষ্ট আসন প্রণালীর একটী তালিকা দেওয়া গেল, তাহাতে যদিও সকল রকম আসন বিবৃত নাই, তথাপি যে ২৩ প্রকার আসন নির্দ্দেশিত হইল, তাহার মধ্যে শিক্ষার্থীর আপন সুবিধামত, যে কোন একটী আসন বাছিয়া লইলেই চলিবে। একবার সমাধি অবস্থা পর্য্যন্ত অভ্যস্ত হইলে, তখন যেমন ইচ্ছা, সেই ভাবে বসিয়া, শুইয়া, দাঁড়াইয়া সমাধি লাভ করিতে পারা যায়। এই যোগশাস্ত্র বর্ণনা কঠিন বলিয়া যে বর্ণনার অসম্পূর্ণ দোষ হয়, তাহা হওয়া অসম্ভব নহে। কারণ স্নায়ু সমস্ত পরস্পরের সহিত পরস্পরের এত বিবিধভাবে সংলগ্ন যে হয়ত মূলাধার বর্ণনকালে মূলাধারের দ্বারায় যে কাজ করাইতে হয়; তাহাতে হয়ত সেই শিরার কাজের, তত আবশ্যকতা টের পাওয়া যায় না কিন্তু নাভিমূলের কার্য্যকালে, মূলাধারের সেই কাজ, বেশ টের পাওয়া যায়। অর্থাৎ মূলাধার হইতে, সেই শক্তি প্রয়োগ না করলে হৃদয় সে কাজ করিতে পারে না।

সুষুম্না নাড়ীতে শ্বাস ও প্রশ্বাস বায়ু প্রবেশিত করাই আসনের উদ্দেশ্য। এর পক্ষে বক্তব্য এই যে, নূতন সাধক প্রথম প্রথম, মস্তক, নাসিকা, বা মুখ দ্বারা শ্বাস বায়ুকে নাভি নিম্নস্থ অপান বায়ুর সহিত মিলিত করিতে পারবেন কি না, তাহা জানি না, তবে নিম্নদেশ, অর্থাৎ মূলাধার হইতে, ক্রমশঃ অপান বায়ুকে, পদ্মে পদ্মে উঠাইয়া, ক্রমে সহস্রার পর্য্যন্ত উত্থিত করিতে পারা যায়। এইরূপে অপান বায়ু, পূর্ব্বে রাস্তা ঠিক করিয়া দিলে, ক্রমে নাসিকা, মস্তক বা মুখদ্বারা শ্বাসবায়ু নিম্নস্থানে, এমন কি, পায়ের বৃদ্ধাঙ্গুলি পর্য্যন্ত, লইয়া যাওয়া যায়। পূর্ব্বে বলা হইয়াছে যে অপান বায়ুর তেজ শ্বাসবায়ু অপেক্ষা অধিক। কারণ শ্বাসবায়ু শরীরে প্রবিষ্ট হইয়া গরম হয়, ও আয়তনে বাড়ে Expand হয়; তাহাতে কুম্ভকের সময় বায়ুবাহী স্নায়ু সমূহকে, একটু একটু করিয়া, ফানেলের মত ফুলাইয়া, তাহার মধ্যে গরম বায়ু প্রবিষ্ট হইতে থাকে; ও নির্গত হইতে থাকে। এইরূপে একবার সুষুম্না নাড়ীর, মূলাধার হইতে সহস্রার পর্য্যন্ত, পথ পরিষ্কার হইলে, তখন শ্বাসবায়ু অনায়াসে সুষুম্না পথ দ্বারা মূলাধার পর্য্যন্ত যাতায়াত করিতে পারে। শ্বাস সর্ব্বদা দুই নাক দিয়া বহে না, এইরূপ শুনা যায়; কখন বা ডান নাক দিয়া শ্বাস প্রশ্বাস হয়, আবার কখন বা বাম নাক দিয়া শ্বাস প্রশ্বাস হয়। কিন্তু আমার মনে হয়, যে দুই নাক দিয়াই শ্বাস ও প্রশ্বাস

একযোগেই হয়। তবে কখন ডান নাক দিয়া সজোরে বহে, এবং বাম নাক দিয়া খুব ধীরে ধীরে বহে, ও মনে হয়, বাঁ নাক বন্ধ আছে। ও কখন বা বাম নাক দিয়া সজোরে বহে, ডান নাক দিয়া খুব ধীরে ধীরে বহে, ও মনে হয় ডান নাক বন্ধ আছে। কিন্তু শ্বাসই বল, আর প্রশ্বাসই বল, অনবরত দুই নাক দিয়াই বহে। না বহিলে নাক আটকাইবার কষ্ট হয়।

প্রাণায়ামকালে শাস্ত্রে কথিত আছে যে, আগে বাম নাক দিয়া শ্বাসবায়ু টানিয়া, কুম্ভক করিতে হয়, ইহার কারণ বোধ হয় আর কিছুই নহে; কেবল মানুষের বাম ভাগেই, ফুস্ফুসের পাশে হৃদয় থাকে, তাই আগে, বাম নাক দিয়া প্রাণায়াম করিবার প্রথা আছে। কিন্তু আমার বোধ হয় যদি ফুস্ফুস্ প্রদেশে, কোন রোগ না থাকে, তবে ইচ্ছামত যে নাক দিয়াই হোক, প্রাণায়াম শুরু করা যাইতে পারে। অনীল অভ্যাস কারীর, সময়ে সময়ে এমন অবস্থা হয়, যে হয়ত ইড়া পিঙ্গলা অপেক্ষা, বা পিঙ্গলা ইড়া অপেক্ষা, অধিক পরিমাণে পরিষ্কার থাকে, ও সেই কারণে বলবতী থাকে; তখন অপরিষ্কৃত নাড়ীকে পরিষ্কৃত ও সবল করিতে হইলে, সেই নাড়ীতে কাজ বেশী পরিমাণে করিতে হয়। যদি সুষুম্না পথে শ্বাস প্রশ্বাস চলা অভ্যস্ত হয়, তত্রাচ ইড়া ও পিঙ্গলাকে সর্ব্বদা পরিষ্কার ও সবল রাখা সকল সাধকেরই উচিৎ। সুষুম্না কিছু বেশী খাম খেয়ালীর মত সময় সময় কাজ করেন। বিশেষ পেটে বড় মল থাকিলে, বা কফ আধিক্য হইলে, মানুষের সমস্ত শিরা বা নাড়ী, অশান্তি ভোগ করে, তাহাতে সহজে কেহই প্রসন্নতার সহিত কাজ করেন না। বিশেষ সুষুম্না, কিছু বেশী অভিমানী ও সুখী।

কোন নূতন বিষয় শিখিতে হইলে, তাহার উপকারিতা যতক্ষণ পূর্ণমাত্রায় হৃদয়ে না বসে, ততক্ষণ সেকাজ কখনই সুসিদ্ধ হয় না। ধ'রে বেঁধে কাজ করান যায় না। করাইলেও, সে শিক্ষা বেশীদিন মনে থাকে না। শৈশব হইতেই যাহারা ফাঁকি দিতে শেখে, ও পঠদ্দশায় যাহার বিলাসিতায় ঝোঁক থাকে, তার লেখাপড়া হয় না। আবার যাহারা আধ্যাত্মিক উন্নতি না করিয়া, খালি সামান্য অর্থকরি উপযোগীতা লাভ করিয়াই নিশ্চিন্ত থাকে, তাহারাও জগতে কোন রকমে দিনপাত করে। যাহারা বিশেষ পারদর্শিতা ও নৈপুণ্যতা লাভ করিতে ইচ্ছা করে, তাহারাই তদনুযায়ী শুভ ফল পায়।

মহাদেব কথিত চতুরশিতী-লক্ষ আসনের মধ্যে মোট ৪টী আসনের বর্ণনা করা গেল। আশা এই যে, বুদ্ধিমান যোগ শিক্ষার্থী পাঠান্তে বুঝিতে পারিবেন

যে, নিজ অভিপ্রায় সাধনার্থ, ইহার কোন একটী মাত্র আসনেই, তাঁহার উদ্দেশ্য সফল হইবে। এই আসনের, যে কোন একটী আসনে বসিয়া, নিয়মমত প্রাণায়াম করিতে করিতে বায়ু সুষুম্না নাড়ীতে প্রবেশিত হইবে। এবং তাহা হইতে শরীরের সমস্ত স্নায়ুই বিশুদ্ধ বায়ুতে পরিপূর্ণ হইবে।

১। সিদ্ধাসন।—পায়ের গোড়ালী দ্বারা মলদ্বারের ও লিঙ্গের মধ্যস্থল একটু চাপিয়া, অপর পায়ের গোড়ালী, লিঙ্গের উপর রাখিয়া, স্থির ও সরল ভাবে বসিয়া, স্থির দৃষ্টিতে, ভ্রূদ্বয়ের মধ্যস্থল নিরীক্ষণ করিতে করিতে, দীর্ঘ শ্বাস প্রশ্বাস করিবে ও মুহুর্মুহু মলদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিবে।

২। স্বস্তিকাসন।—জানুদ্বয় ও উরুদ্বয় মধ্যে পদতলদ্বয় রাখিয়া সরলভাবে বসিয়া, ভ্রূমধ্যস্থলে দৃষ্টি সংযোগ করিয়া দীর্ঘ শ্বাস প্রশ্বাস করিবে ও মুহুর্মুহু মলদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিবে।

৩। পদ্মাসন।—উরুদ্বয়ের উপরে পদদ্বয় রাখিয়া, দক্ষিণ হস্তদ্বারা বামপদের, এবং বামহস্ত দ্বারা দক্ষিণ পদের বৃদ্ধাঙ্গুষ্ঠ, দৃঢ়রূপে ধারণ করিয়া, বক্ষের উপর চিবুক রাখিয়া, নাসাগ্রভাগ দর্শন করিতে করিতে, দীর্ঘ শ্বাস প্রশ্বাসের সহিত, কুম্ভকায় হইয়া, মলদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিবে।

৪। যোগাসন—পদদ্বয় চিত্ করিয়া জানু যুগলের উপর রাখিয়া, হস্তদ্বয় আসনের উপর চিৎ করিয়া রাখিয়া সরলভাবে বসিবে, ও নাসাগ্রে স্থির দৃষ্টি রাখিয়া দীর্ঘ শ্বাস প্রশ্বাসের সহিত মলদ্বার আকুঞ্চণ ও প্রসারণ করিবে।

যম, নিয়ম, ও আসনের বর্ণনার পর প্রাণায়াম বর্ণনায় উপদেশ দেওয়া শাস্ত্রে বিধি আছে; কিন্তু প্রাণায়াম করিবার পূর্ব্বে জানা দরকার যে এই শ্বাস ক্রিয়া, যার উপর জীবন নির্ভর করে, সেই ক্রিয়ায় শরীরে কি কি কায হয় ও শক্তি কিরূপে শরীরে উৎপন্ন হয়। তজ্জন্য শরীরস্থ শক্তি পীঠস্থানের বর্ণনা আগে দরকার। তাই এখন শক্তি পীঠস্থান বর্ণনা করা যাক।

---



# শরীরস্থ শক্তি পীঠস্থান নির্ণয় করণ।

শরীরে যে কত শিরা বা নল আছে তার সংখ্যা হয় না এবং শরীরের অসংখ্য কাজ অতাল্প সময়ের মধ্যে সুচারুরূপে ও সিদ্ধ হইবার জন্য শরীরের বিভিন্ন স্থানে শক্তির পীঠস্থান আছে তাহাও বলা হইয়াছে, এক্ষনে যে যে স্থানে ঐসব পীঠস্থান আছে ও তাহারা কি কি কাজ করে তাহা বর্ণনা করা যাক।

১। মাথার যেস্থানে মস্তিষ্ক আছে, সেখানে কতকগুলি (অনেক) ঢাকনি আছে। মাথায় খানিকটা শূন্যস্থান আছে, তা না হলে নাকদিয়া শ্বাস টানিলে, বা জোরে প্রশ্বাস ছাড়িলে টান পড়ে কেন? এই শূন্য স্থান না থাকলে, মস্তিষ্ক কিরূপে শক্তির আধার হইতে পারিত। ছোট ছেলেদের, ব্রহ্মতালু ধক্ ধক্ করে, ওখানেও ফুস্‌ফুসের ন্যায় তাহার কাজ হয় একটু বয়ঃপ্রাপ্ত হোলে, উহার উপর হাড় গজায়, তাই আর ধক্‌ধকানি টের পাওয়া যায় না। তবে যখন মূলাধার হইতে বায়ু, একদম মস্তিষ্কে আনিতে চেষ্টা করা যায়, অথবা সহস্রার হইতে বায়ু মূলাধারে আনিতে চেষ্টা করা যায়, মস্তিষ্কের হাড়ের উপর যেখানে মাথার পেছনদিকে হাড় গজাতে শুরু হইয়াছে সেখানে, ও ব্রহ্মতালুতে তখন যে টান পড়ে, তাহা স্পষ্ট টের পাওয়া যায়।

২। নাসামূল অর্থাৎ যেখানে ভ্রূর যোড় আছে অর্থাৎ ঐখানকার হাড়ের নিচে, সেখানেও খানিকটা শূন্য স্থান আছে, তা নাহোলে কিরূপে নাসিকা দ্বারা শক্তি সঞ্চারণের কাজ হইত।

৩। টাকরায় যেখানে ফুটো আছে, যার পাশে আলজিব আছে, সেখানেও খানিকটা শূন্য স্থান আছে। নাসিকার মত টাকরায়ও শূন্যস্থান আছে, তা না হোলে টাকরার শক্তি সঞ্চারণের ক্ষমতা আসিত না।

৪। গলার নলি, যে নলি নিচের দিকে (পেটের দিকে) গিয়েছে; সেই নলির নানাস্থানে কতকগুলি করিয়া ঢাকনি আছে। মনে কর যা খাই, তা আলাদা নল দিয়া যায়; যে শ্বাস টানি তা আলাদা নল দিয়া যায়; যে শ্বাস ফেলি, তা আলাদা নল দিয়া যায়। আবার হাওয়া যা টানি, তা ফুস্‌ফুসে যায়, ও তার ভিতর দিয়ে হৃদয়ে যায়; পেটের নাড়ীভুঁড়ীর ভিতর যায়; প্রস্রাবের নলের ভিতর যায়; বাহ্যের নালির ভিতর যায়; এমনি এমনি না যায় হেন জায়গা নাই; আবার শুহ্য যায় না; হাওয়া যাবার নল আলাদা, আবার হাওয়া বেরিয়ে যাবার নল আলাদা, এই নলের মধ্যেও শূন্য স্থান আছে।

৫। ফুস্‌ফুস্‌ হইতে অনেক নল বাহির হইয়াছে, যে সব নল দিয়ে, বায়ু ফুস্‌ফুস্‌ থেকে বেরিয়ে যায়। পূর্ব্বে বলা হইয়াছে, যে বায়ু, যে আধার থেকে বেরিয়ে, শরীরে সঞ্চরণ করে, আবার শরীরে সঞ্চরণের কাজ হোলে, শেষে অন্য নলের পথ দিয়ে, আবার সেই আধারের মধ্যে এসে, তারপর শরীর হোতে নির্গত হয়। শরীরের মধ্যে, এইরূপ বায়ুর আধার অনেক আছে। এই আধারকে শূন্যস্থান বলে।

ফুস্‌ফুস যেন শরীর মধ্যস্থ, বায়ুর সাগর; তার পর অন্যান্য অনেক ছোট ছোট আধার আছে। তার মধ্যে নাভি, মূলাধার, হৃদয়, কণ্ঠ, ও মস্তিষ্ক, এই সব প্রদেশে যে সব শূন্য স্থান আছে, তদ্দ্বারা তৎ প্রদেশস্থ ও অন্যান্য অঙ্গ ও অবয়বাদিতে, বায়ু সঞ্চরণের সুবিধা হয়। নইলে একই আধার থেকে, এই সমস্ত কাজ হোতে হোলে, এত সুশৃঙ্খলে হোতো না। তাই শ্রীভগবান, মাঝে মাঝে একটা একটা, ভাঁড়ার আলাদা ক'রে দিয়েছেন। ফুস্‌ফুস্‌ হইতে, মোটা মোটা নল দিয়ে, বাতাস গিয়ে, ঐ সব স্থানীয় ছোটছোট আধারকে যোগান দেয়, ও ছোট ছোট আধারগুলি, তাদের কার্য্য সমাপন ক'রে, যত বায়ু ফুস্‌ফুস্‌কে ফেরত দিতে হইবে, সেই সব বায়ু এক জায়গায় ক'রে আবার অন্য মোটা নল দ্বারা, ফুস্‌ফুস্‌কে ফেরৎ দেয়।

৬। বাম ফুসফুসের বাঁ ধারে হৃদয় থাকে, এই হৃদয়ের অনেক চাক্‌নি। হৃদয় হোতে অনেক নল বাহির হইয়া, শরীরের সর্ব্ব স্থানে ব্যাপিয়া থাকে। হৃদয় হোতে যে সব নল বাহির হইয়াছে, তাহারা সরু নল, ও হৃদয়স্থ বায়ু ঐ সূক্ষ্ম সূক্ষ্ম নলের মধ্য দিয়া নানা স্থানে যায়। শরীর তত্ত্বেও ঐ সম্বন্ধে যা বর্ণনা আছে পাঠক তাহা স্মরণ রাখিবেন। এই হৃদয়ে যে শূন্য স্থান আছে, সেই শূন্য স্থান থাকার দরুণ, হৃদয় সংকোচ করা যায় ও প্রসারিত হয়। ফুসফুসেও ঐরূপ শূন্য স্থান আছে; সেই হেতু ফুসফুসেও আকুঞ্চনের ও প্রসারণের ক্ষমতা আছে। এই আকুঞ্চণ ও প্রসারণের ক্ষমতা আছে ব'লেই, মানুষ সমস্ত কায করিতে সক্ষম হয়।

৭। সপ্তম শক্তি পীঠের স্থান-নাভি। নাভি হইতেই, কি নিম্নস্থ কি উপরস্থ, সমস্ত অঙ্গ প্রত্যঙ্গাদির উৎপত্তি। নাভির সহিত সংস্রব নাই এমন কোন স্থানই নাই। নাভি যন্ত্রই শরীরের অন্যান্য সমস্ত যন্ত্রকে আপন আয়ত্বে রাখে। সেই জন্যই নাভিস্থ বায়ুকে সমান বায়ু বলে। গর্ভাবস্থায় যখন নাসা পথে শ্বাস প্রশ্বাস হয় না তখন নাভি প্রদেশ হইতেই ঐ কার্য্য সম্পন্ন হয়; এটী

স্মরণ রাখিলে আর নাভির শক্তি ও মাহাত্মের কথা বেশী বল্বার আবশ্যক নাই। নাভির পূর্ণ সংস্কার হইলেই যোগ বার আনা সিদ্ধ হইল। কারণ তার পর হৃদয় ও কণ্ঠ সংস্করণের দরকার। তাও নাভির সাহায্যে হয়। নাভির পূর্ণ সংস্কার না হইলে উত্তম সমাধি হয় না।

৮। নাভির নিম্নে যে বায়ুর ২টী ভাণ্ডার আছে; তাহাদের নাম স্বাধিষ্ঠান ও মূলাধার। মাথায় সহস্রার পদ্ম ও তলপেট দেশের সব নীচে মূলাধার পদ্ম। এই দুই স্থানই সমস্ত শক্তির উৎপত্তি স্থান। সহস্রারে শক্তি উৎপন্ন হইয়া মূলাধার পর্য্যন্ত সেইশক্তি সঞ্চারিত হইতেছে। ও মূলাধারের নীচে যে আমাদের পা, হাঁটু, উরু, প্রভৃতি অবয়ব আছে, তাহারা মূলাধার হইতে শক্তি-সম্পন্ন হইতেছে। মূলাধারেও শূন্য স্থান আছে, কারণ শূন্যস্থান না থাকিলে শক্তির সঞ্চারণ কার্য্য হইত না। এইজন্য মূলাধারকে সংকোচ করা যায় ও প্রসারণ করা যায়। সংকোচ করিলেই, শক্তি আধার হইতে বহির্গত হইয়া, অন্য অন্য প্রভাগে সঞ্চরণ করিতে থাকে। আবার প্রসারণ করিলে অন্য প্রভাগাদি হইতে শক্তি নিজ নিজ আধারে গিয়া, আধার শক্তিকে পরিবর্দ্ধিত করে।

শরীরস্থ পদ্মসমূহে শক্তিপ্রয়োগ সম্বন্ধে সর্ব্বাগ্রে এইটী জানা উচিৎ যে শক্তি প্রয়োগের অবস্থা কয় প্রকার হইতে পারে।

(১) দমবন্ধ করিয়া শক্তি প্রয়োগ করণ।

(২) শ্বাস লইবার সময় শক্তি প্রয়োগ করণ।

(৩) শ্বাস ছাড়িবার সময় শক্তি প্রয়োগ করণ।

আবার ঐ উপরোক্ত তিন প্রকারের শক্তি প্রয়োগ করণের প্রত্যেকের দুটী করিয়া বিধ আছে কি কি?—

(১) শক্তির উর্দ্ধগতি।

(২) শক্তির অধঃগতি।

তা ছাড়া শক্তির স্থির ভাব একটা আলাদা জিনিস্।

---

# শরীর গঠন প্রণালী ও ষট্চক্রের যন্ত্রাদির পরস্পর সম্বন্ধ বর্ণনা।

যোগ প্রকরণ শিক্ষার্থীর উচিত যে শরীরস্থ যন্ত্রাদির পরস্পরের সহিত পরস্পরের সম্বন্ধ কিরূপ তাহা জানা। সেই জন্ত নিম্নে বর্ণনা করা গেল।

পূর্ব্বে বলা হইয়াছে, সুষুম্না নাড়ীর সহিত সমস্ত শরীরের সম্বন্ধ আছে। কিন্তু যে স্থানে যে যন্ত্রের সহিত যেরূপ সম্বন্ধ, তাহা না জানিলে বিজ্ঞান লাভ হয় না। সেই জন্ত নিম্নে যাহা বর্ণনা করা গেল, পাঠক! মনোযোগের সহিত তাহা বুঝিতে চেষ্টা করিবেন।

যোগশাস্ত্রে মূলাধারকেই প্রথম পদ্ম বলা হইয়াছে, কিন্তু আমরা, বোধ হয়, যোগীদের উদ্দেশ্য সম্যক্ বুঝি নাই। প্রথম পদ্ম হ'ল নাভি। নাভিপদ্মই সমস্ত শরীরস্থ পদ্মাদির ও বিভিন্ন যন্ত্রাদির বীজ স্বরূপ। কেন না, যখন আমরা মাতৃগর্ভে থাকি, তখন ভ্রূণ অবস্থায় ও পরে প্রাণ সঞ্চারের পর, যখন আমরা ক্রমশঃ গঠনের পূর্ণত্ব লাভ করিতে থাকি, তখন ঐ একমাত্র নাভির সহিতই মাতৃনাড়ীর সংযোগ থাকায়, আমার গর্ভস্থ শরীর গঠনের সমস্ত আবশ্যকীয় দ্রব্যাদি, ও আমাদের যা কিছু অভাব তৎ সমুদায়ই, ঐ একমাত্র মাতৃ নাড়ী দিয়াই সরবরাহ হইতে থাকে। ফলের যেমন বোঁটা, নাভি সংযুক্ত মাতৃনাড়ী আমাদের শরীরের বোঁটা। ঐ মাতৃনাড়ীরূপ বোঁটার মধ্য দিয়াই শরীর গঠনের দ্রব্যাদি মাতৃশরীর হইতে আসিয়া ক্রমশঃ আমাদের ভিন্ন ভিন্ন শিরা হাড় গোড় ইত্যাদি সমস্তই গঠিত হয়। অন্ত রাস্তা নাই। গর্ভস্থ শিশুর শ্বাস প্রশ্বাস বোধ হয় নাসিকা দ্বারা লইতে হয় না। শিশু ভূমিষ্ঠ হইবামাত্র নাসিকা দ্বারা শ্বাস প্রশ্বাসের দরকার হয়। গর্ভাবস্থায় ঐ শ্বাস প্রশ্বাসের কাজ নাভি মধ্য দিয়াই সম্পন্ন হইত এবং মাতা যে শ্বাস প্রশ্বাস করিতেন তাহারই কতকটা বায়ু শিশুর জীবন রক্ষা করিয়া তাহার শরীরকে পুষ্ট করিত ও নানাবিধ শরীরস্থ যন্ত্রাদি ও হাড় গোড় ঝিল্লি পেশী, শিরা, স্নায়ু, সমস্তই গঠিত হইত। অতএব দেখা যাইতেছে যে নাভিরূপ বোঁটা হইতে যে শিরা প্রথম নির্গত হয় সেইটীই যোগীরা সুষুম্না নামে অভিহিত করিয়াছেন। এই সুষুম্নার এক মুখ নাভি ঊর্দ্ধে ও এক মুখ নাভি নিম্নে যায়। এবং ঐ দুই দিক্কার

মুখ হইতে আবার অন্যান্য শিরা নির্গত হইয়া নানাবিধ যন্ত্রের সহিত সংলগ্ন থাকিয়া, ঐ যন্ত্রাদিকে পরিপোষণও পরিবর্দ্ধিত করে। নাভি হইতে যতই দূর দেশে ঐ সুষুম্না যায়, ততই একেএকে এক একটী যন্ত্রাদি প্রস্তুত করিতে থাকে। এই ভাবে সুষুম্নায় যে মুখ নাভির নিম্নদিকে যায় তদ্দ্বারা স্বাধিষ্ঠান যন্ত্রাদি ও মূলাধার যন্ত্র প্রস্তুত করিয়া, ঐ নাড়ী ক্রমশঃ মেরুদণ্ড প্রস্তুত করিয়া, ও সেই মেরুদণ্ডকেই আশ্রয় করিয়া, ক্রমশঃ কণ্ঠপ্রদেশ ভেদ করিয়া মস্তিস্কে গিয়া শেষ হয়। মধ্যে মূলাধার হইতে আবার একটী প্রধান শিরা নিম্নদিকে নির্গত হইয়া সেইটী আবার ২ ভাগে ২ পায়ের দিকে প্রধাবিত হইয়া পাদদেশের হাড়, গোড়, হাঁটু, অঙ্গুলি প্রভৃতি সমস্ত যন্ত্রাদি প্রস্তুত করিয়া তাহাদিগকে পরিপোষণ করে। আবার নাভির উপরদিকে সুষুম্নার যে মুখ যায়, সেইটী আবার ক্রমশঃ হৃদয় ফুস্ফুস্, জিহ্বা ও কণ্ঠাদি যন্ত্র সকল প্রস্তুত করিয়া, কণ্ঠযন্ত্রের উপরে পুনরায় মেরুদণ্ডাশ্রিত উর্দ্ধমুখী সুষুম্না নাড়ীর সহিত মিলিত হইয়া, কণ্ঠের উপরিস্থিত চক্ষু, কর্ণ, নাসিকাদি যন্ত্র সকল প্রস্তুত করিয়া, শেষে মস্তিস্কে যায়। যদিও নাভি হইতেই আদি নাড়ী সুষুম্নার উৎপত্তি, তত্রাচ যোগক্রিয়া প্রকরণ নির্ব্বাহার্থে মূলাধারকেই যোগীরা শীর্ষস্থানীয় করিয়াছেন। ভূমিষ্ঠ হইবার পর মাতৃনাড়ী হইতে বিচ্ছিন্ন হইলে, নাভিতে শক্তি প্রয়োগ করিবার পক্ষে, মূলাধার ভিন্ন অন্য কোন যন্ত্র নিকটে হইতেছে না। এবং মূলাধার ভিন্ন অন্য কোন যন্ত্র দ্বারা শ্বাসবায়ু নাভিতে বা সুষুম্নাতে প্রবেশ করিতে পারে না। মলদ্বারের উপর যে মূলাধার যন্ত্র আছে তাহার সংকোচ ও প্রসারণ দ্বারাই সুষুম্নাতে বায়ু প্রবিষ্ট হইতে পারে। এই জন্যই বোধহয় যোগীরা মূলাধারকে ১ম পদ্ম বলিয়াছেন। এতদ্দ্বারা স্পষ্ট প্রমাণিত হইল যে, শরীরস্থ যে কোন স্থানে যে কোন যন্ত্র থাকু না কেন, নাভির সহিত সমস্ত যন্ত্রেরই সংস্রব আছেই আছে। নাভিই সুষুম্নার মধ্যস্থান ও ইহার এক মুখ মস্তিস্কের ভিতর ও অপর মুখ পদাঙ্গুলিতে। মধ্যে হৃদয়াদি প্রদেশ হইতে যে অসংখ্য শাখা সকল বাহির হইয়াছে তাহারাই হস্তাঙ্গুলিতে গিয়া শেষ হইয়াছে।

শরীর মধ্যে ভিন্ন ভিন্ন পদ্মের স্থান পূর্ব্বে শরীর তত্ত্বে বলা হইয়াছে এক্ষণে সুষুম্নার যে যে স্থান হইতে নানাবিধ শিরা নির্গত হইয়া যে যে প্রধান প্রধান যন্ত্রের সহিত যে ভাবে সংলগ্ন আছে, ও যে যে যন্ত্রের পরিপোষণ ও পরিবর্দ্ধন কাজ এই সুষুম্নাকে করিতে হয়, তাহা নিম্নে বর্ণনা করা গেল এবং একটা নক্সাও সন্নিবেশিত হইল। পাঠক! যত্নপূর্ব্বক দেখিলে, শরীর রহস্য উত্তমরূপে বুঝিতে সক্ষম হইবেন, বোধহয়।




(১) নাভিপদ্ম,—এই স্থানে শরীরের যন্ত্রাদির গঠন প্রথম আরম্ভ হয়। এই স্থানই যুষুম্না নাড়ীর উৎপত্তি স্থান। এই স্থানে যুষুম্না প্রথম দ্বিমুখী হইয়া এক মুখ উর্দ্ধগামী ও অপর মুখ নিম্নগামী হন্। এই স্থান হইতে উর্দ্ধগামী হইয়া হৃদয়, ফুস্ফুস্, কণ্ঠাদির গঠন ও পরিপোষণ আরম্ভ হইতে থাকে। আবার নিম্নগামী মুখ হইতে স্বাধিষ্ঠান ও মূলাধার যন্ত্রাদি গঠিত হইয়া ক্রমশঃ মেরু-দণ্ড গঠিত হয় ও ইড়া পিঙ্গলাদি নাড়ীও গঠিত হইতে হইতে, ক্রমশঃ উর্দ্ধে ও অধোদিকে প্রধাবিত হইয়া, উর্দ্ধমুখে মস্তিষ্কে গিয়া শেষ হন; আবার অধোদিকে পদাঙ্গুলিতে গিয়া শেষ হন। এই নাভিস্থ মূলযুষুম্না হইতে প্রধান প্রধান শরীরস্থ ১০টা যন্ত্র গঠিত হয়, কি কি, না—হৃদয়, ফুস্ফুস্, কণ্ঠ, স্বাধিষ্ঠান, ইড়া, পিঙ্গলা, যুষুম্না, নাভি, জিহ্বা, ও পরিপাকযন্ত্র. (প্লীহা যকৃতাদি যন্ত্র যা গঠিত হয় সে সমস্ত পরিপাক যন্ত্রের অন্তর্গত)। নাভিপদ্মের ঠিক উপরস্থ যন্ত্র হৃদয়, ও নিম্নস্থ যন্ত্র স্বাধিষ্ঠানপদ্মের সহিত খুব নিকট সম্বন্ধ। নাভিযন্ত্রই শরীরস্থ সমস্ত যন্ত্রাদিকে সাম্যভাবে রাখেন তাই নাভিস্থ বায়ুকে সমান বায়ু বলে।

(১ ক) মূল যুষুম্না,—১ চিহ্নিত নাভি হইতে নির্গত হইয়া নিজেকে শক্তিমতী করিবার জন্য মেরুদণ্ডস্থ যুষুম্নার অংশের সহিত সংযুক্ত রাখিয়াছেন, যাহাতে নাভিতে তিন রাস্তা দিয়া শক্তি সঞ্চারণ হইতে পারে; এক রাস্তা কণ্ঠনালী হইয়া হৃদয় ভেদ করিয়া নাভিতে যায়; দ্বিতীয় রাস্তা মূলাধার হইতে স্বাধিষ্ঠানপদ্ম ভেদ করিয়া নাভিতে যায় ও তৃতীয় রাস্তা মেরুদণ্ডস্থ যুষুম্নার অংশ হইতে সিধে লাইনে নাভিতে যায়। (১ ক) চিহ্নিত লাইন সেই রাস্তাটী—

(২ ক) স্বাধিষ্ঠান পদ্ম —মূল সুষুম্না ১ চিহ্নিত নাভি হইতে নিঃসৃত হইয়া নিম্নদিকে যে মুখ বাহির করে, সেই মুখ ক্রমশঃ বৃদ্ধি প্রাপ্ত হইয়া স্বাধিষ্ঠান যন্ত্রাদি গঠিত হয় ( স্বাধিষ্ঠান যন্ত্র হবেন জননেন্দ্রিয়গণ অর্থাৎ লিঙ্গ প্রদেশ অর্থে লিঙ্গ, অণ্ড ও মূত্রকোষ, মলকোষ। এই স্বাধিষ্ঠান যন্ত্র নিজেকে শক্তিশালী করিবার জন্ত স্বাধিষ্ঠান যন্ত্র হইতে একটী শাখা বাহির করিয়া মেরুদণ্ডস্থ সুষুম্নার অংশের সহিত সংযুক্ত করিয়াছেন। (২ ক) চিহ্নিত লাইনটী সেই লাইন। স্বাধিষ্ঠানে সুষুম্না ষড়মুখী হইয়া নিম্নলিখিত ছয়টী যন্ত্রাদির সহিত কার্য্যকলাপ করিয়া নিজেকে পরিপোষণ করেন—ক্ষি ক্ষি যন্ত্র, না; উপরে নাভি, নিম্নে মূলাধার ও স্বাধিষ্ঠান যন্ত্র ( লিঙ্গ, অণ্ড, মলমূত্র কোষাদি ) এবং ইড়া, পিঙ্গলা ও সুষুম্না—

(৩) মূলাধার পদ্ম —মূল সুষুম্না ১ চিহ্নিত নাভি হইতে নিঃসৃত হইয়া নিম্ন মুখ ক্রমশঃ পরিবর্দ্ধিত করিয়া স্বাধিষ্ঠান পদ্ম গড়িয়া আরো নিম্নে গিয়া মূলাধারের সৃষ্টি করেন। এই মূলাধার যন্ত্রই স্বাধিষ্ঠান যন্ত্রকে বিশেষ শক্তিশালী করেন। এই মূলাধার যন্ত্র গড়িয়া এই স্থানে মূল সুষুম্না আবার চতুর্মুখী হইয়া —ইড়া, পিঙ্গলা, উপরের মেরুদণ্ডস্থ সুষুম্না ও নিম্নে পায়ুদেশমুখী হন। মূলাধার পদ্মেই দেবী কুলকুণ্ডলিনী অবস্থান করিতেছেন। যোগকার্য্যে নিম্ন যন্ত্রাদির মধ্যে মূলাধারই শ্রেষ্ঠ যন্ত্র ও উপরে কণ্ঠযন্ত্রই শ্রেষ্ঠ যন্ত্র জানিতে হইবে। নাভির নিম্নের পদ্মের বর্ণনা শেষ হইল, এখন নাভির উপরিস্থিত পদ্মগুলির সম্বন্ধ ও কার্য্য বর্ণনা করা যাক্।

(৪ ও ৪ ক) হৃদয়পদ্ম।—মূল সুষুম্না ১ চিহ্নিত নাভি হইতে নিঃসৃত হইয়া উর্দ্ধদিকে যে মুখ গিয়াছে সেই মুখ ক্রমশঃ বৃদ্ধি প্রাপ্ত হইয়া প্রথম হৃদয়যন্ত্র গড়িয়া পরে ফুস্ফুস্ যন্ত্র গড়েন। হৃদয় ও ফুস্ফুস্ যন্ত্রের গঠনে সুষুম্না ঐ স্থানে দ্বাদশমুখী হইয়া বিবিধ যন্ত্রাদির সৃষ্টি ও তাহাদের পরিপোষণ করেন। হৃদয় যন্ত্র নিজেকে শক্তিশালী করিবার জন্ত হৃদয় হইতে একটী মূল শাখা দ্বারা মেরুস্থ সুষুম্নার সহিত সোজা লাইনে সংযুক্ত হইয়াছেন। (৪ ক) চিহ্নিত লাইন সেই লাইন। হৃদয় ও ফুস্ফুসে দ্বাদশমুখী হইয়া যে যে যন্ত্রাদির পরিপোষণ হয় তাহা বলা যাইতেছে। ইড়া পিঙ্গলা সুষুম্না ( হৃদয় ও ফুস্ফুস্ ) নাভি, কণ্ঠ, জিহ্বা, কর্ণ, নাসিকা, চক্ষু, স্বাধিষ্ঠান ও মূলাধার। হৃদয়স্থবায়ু নাভি মধ্যে আসিয়া নাড়ি-ভুঁড়ির মধ্যে সঞ্চারিত হইয়া পরিপাক কার্য্য সম্পন্ন করে।

(৫) কণ্ঠপদ্ম।—মূল সুষুম্না নাভি হইতে নিঃসৃত হইয়া উর্দ্ধমুখে ক্রমশঃ বৃদ্ধিপ্রাপ্ত হইয়া হৃদয় যন্ত্রাদি গড়িয়া আরো উর্দ্ধে যান, এবং তৎ সঙ্গে

নাভি নিঃসৃত মূল সুষুম্নার নিম্নমুখ ও স্বাধিষ্ঠান ও মূলাধার পদ্মাদি সৃষ্টি করিয়া মূলাধারস্থ সুষুম্না আবার মেরুদণ্ড গঠিত করিয়া, তাহাকেই আশ্রয় করিয়া, ক্রমশঃ উপরে উঠিয়া কণ্ঠপ্রদেশে আসিয়া, নাভি নিঃসৃত মূল সুষুম্নার উৰ্দ্ধ ও অধোমুখ একত্র সংযুক্ত হইয়া, কণ্ঠযন্ত্র গড়িতে থাকেন। কণ্ঠযন্ত্র স্থলে সুষুম্না ষোড়শমুখী হন্। কণ্ঠযন্ত্র বৃহৎ যন্ত্র কাঁদ হইতে শুরু করিয়া সমস্ত ঘাড় ব্যাপিয়া ও গোঘাণ ছুঁড়িয়া মাথার পেছনের হাড় পর্য্যন্ত বিরাজ করিতেন। কণ্ঠযন্ত্র দ্বারাই শ্বাস প্রশ্বাসের বায়ু অধোগামী ও উৰ্দ্ধগামী করা যায়। কণ্ঠের অধোগামী ও উৰ্দ্ধগামী বায়ু সঞ্চারণের ক্ষমতা বলে, কণ্ঠদ্বার ষোলটী যন্ত্রের পরিপোষণ হয়, কি কি, না— ইড়া, পিঙ্গলা, সুষুম্না, কণ্ঠ, হৃদয়, ২টী ফুস্ফুস্, নাভি, পরিপাক যন্ত্র, স্বাধিষ্ঠান, মূলাধার, জিহ্বা, কর্ণ, চক্ষু, নাসিকা, ও মস্তিষ্ক। নক্সা দেখিলে বুঝা যাইবে যে সুষুম্না নাড়ী নাভি হইতে নিঃসৃত হইয়া ১ চিহ্ন স্থান হইতে ক্রমশঃ নিম্নে ১, ২, ৩ পর্য্যন্ত নামিয়া আবার ৩ হইতে উৰ্দ্ধে ৫ পর্যন্ত উঠিয়াছেন। আবার ১ চিহ্ন হইতে ১, ৪, ৫ পর্য্যন্ত উঠিয়া ৫ চিহ্ন স্থানে দুইমুখ একত্র হইয়া, ক্রমশঃ ৫, ৭, ২৪; ৮, ৬, ৬ক, ও ৭ এই লাইনে পরিবর্দ্ধিত হইয়াছেন ও মধ্যে ৩ চিহ্ন স্থান হইতে ইড়া, ও পিঙ্গলা নাড়ী দুইটীর মধ্যে, ইড়া, ১৮, ১৯, ২০, ২১, ২২, ২৩, লাইন ধরিয়া, ও পিঙ্গলা ক্রমশঃ ১২, ১৩, ১৪, ১৫, ১৬, ১৭, লাইন ধরিয়া, ঐ সুষুম্না নাড়ীকে ওতপ্রোত ভাবে জড়াইয়া, ইড়া পিঙ্গলা দুই ধারের কানের ধার দিয়া গিয়া দক্ষিণ ও বাম নাসিকায় আসিয়া শেষ হইয়াছে।

৬। আজ্ঞাপদ্ম।—কপালে যে ভ্রূর জোড় আছে, অর্থাৎ নাসিকার মূলদেশ। যেখান হইতে কণ্ঠ নিঃসৃত সুষুম্না ৫, ৭ চিহ্ন ভেদ করিয়া ৭, ৬ক লাইন ধরিয়া এক মুখ ৬ চিহ্ন স্থানে গিয়াছে; ঐ ৬ চিহ্ন স্থানই আজ্ঞাপদ্ম নামে অভিহিত হয়, ও ঐ স্থানে যে শূন্য স্থান আছে, সেই শক্তিই খাস ক্রিয়ার সহায়তা করে। আবার ৬ চিহ্ন হইতে ৬৮ লাইন ধরিয়া সুষুম্না ৮ চিহ্নিত সহস্রার স্থানে ব্রহ্মতালুতে গিয়াছেন। কুলকুণ্ডলিনী দেবী ঐ ৬ চিহ্ন স্থানে উঠিলে সমাধি আরম্ভাবস্থা প্রাপ্ত হয় ও ক্রমশঃ ৮ চিহ্নিত স্থানে উঠিলে সমাধির উত্তম অবস্থা লাভ করা যায়।

৭। কণ্ঠযন্ত্রের উপর ইড়া পিঙ্গলা ও সুষুম্নার সঙ্গম স্থানে (৭) চিহ্ন আছে। আবার ৬ চিহ্নিত স্থানেও ঐরূপে সুষুম্নার শাখা ৬ ক লাইন ধরিয়া ইড়া ও পিঙ্গলার সংযোগ হইয়াছে যেন দেখা যায়। কিন্তু সংযোগ হয় না। ইড়া ও পিঙ্গলা ক্রমান্বয়ে বাম ও দক্ষিন নাসিকায় শেষ হন; অর্থাৎ এই ইড়া

গহ্বরের সহিত বহির্বায়ুর সংযোগ হয়। কিন্তু সুষুম্না ৬ ক লাইন ধরিয়া ৬ চিহ্ন স্থান হইতে আবার উর্দ্ধগামী হইয়া ৬৮ লাইন ধরিয়া মস্তিষ্কস্থ গহ্বরে প্রবেশ করেন। একপক্ষে সুষুম্না ৭ চিহ্নিত স্থানে দ্বিমুখী হইয়া ৭২৪ লাইন ধরিয়া ৮ চিহ্ন স্থানে যান ও অপর পক্ষে আবার ৭, ৬ ক, ৬ চিহ্ন ভেদ করিয়া ৮ চিহ্ন স্থানে যান; ও তাহাতে শিবশক্তির মিলনে সমাধি হয়। কুলকুণ্ডলিণী ৬ চিহ্ন ও ৭ চিহ্ন পার হইলেই সমাধি অবস্থা আরম্ভ হয় ও ৮ম চিহ্ন স্থানে উত্তম সমাধি হয়।

উপরোক্ত বর্ণনা হইতে পাঠক এখন বুঝিবেন যে বায়ুর প্রবেশের ও বিনির্গমের তিনটী মাত্র প্রধান পথ আছে কি কি না নাক, মুখ ও মলদ্বার। কিন্তু নাসিকা বা মুখ প্রদেশের শক্তি দ্বারা শরীরস্থ বায়ু বিনির্গত করিতে হইলে তত সহজ হয় না; ইহার কারণ অনেক; তন্মধ্যে প্রধান কারণ এই যে, ঠাণ্ডা বাতাস গরম বায়ুকে বিতাড়িত করিতে পারে না। বরং গরম বাতাস ঠাণ্ডা বাতাসকে ঠেলিয়া উপরে উঠিতে পারে। সেই জন্য জোরে শ্বাস টানিলে যত বায়ু ভিতরে যাইবে, ফুস্‌ফুস্‌ ও মূলাধার আকুঞ্চিত হইলে, তদপেক্ষা অতি অল্প শক্তি দ্বারা, অন্তরস্থ গরম বায়ু, ঠাণ্ডা বাতাসকে ঠেলিয়া উপরে উঠিয়া শরীর হইতে নির্গত হয়। সেই জন্য মূলাধার হইতেই যোগক্রিয়ার আরম্ভ করিতে হয়। সুবুদ্ধি পাঠক বুঝিয়া সুজিয়া কায করিলে, ও শ্রীভগবানে ভক্তিসঞ্চয় করিতে পারিলে, যে মোক্ষপদ লাভ তাঁহার হাতের ভিতর তাহার কোন সন্দেহ নাই। ব্রাহ্মণ মাত্রেই যাঁহাদের উপনয়ন কার্য্য সমাধা হইয়াছে এবং সন্ধ্যা শিখিয়াছেন তাঁহারা জানেন যে সন্ধ্যাপাঠের মধ্যে ওঁ ভূঃ, ওঁ ভুবঃ, ওঁ স্বঃ, ওঁ মহঃ, ওঁ জনঃ, ওঁ তপঃ, ওঁ সত্যং; যে সাতটী শব্দ ( ৭টী লোকের উল্লেখে ) আমাদের মুনি ঋষিরা ব্যবহার করিয়াছেন সেই ৭টী শব্দ মাত্র এই মূলাধারাদি ৭টী পদ্মকেই লক্ষ করিয়া ব্যবহার করা হইয়াছে। আমি ঐ সাতটী স্থানে ৮টী বলিয়াছি, তাহার কারণ ফুস্‌ফুস্‌ ও হৃদয় এই দুইটীকে আলাদা আলাদা করা হইয়াছে। এই দুইটী যন্ত্রের কাজ পরস্পরের সহিত এরূপ ভাবে মিলন আছে যে দুইটীকে একত্রে ধরিলে তত বেশী ক্ষতি হয় না। তবে এই ফুস্‌ফুস্‌ ও হৃদয়, যে দুটী পৃথক্ যন্ত্র, তাহাতে কোন ভুল নাই; ও ইহাদের প্রত্যেকের স্ব স্ব ক্ষমতা শরীরের বিভিন্ন অংশের উপর এত প্রভিন্ন যে, তাহার তালিকা করা সোজা কথা নয়। ওঁ ভূঃ, ওঁ ভুবঃ, আদি ক'রে যে ৭টী শব্দ ব্যবহার আছে, তন্মধ্যে সত্যই সর্ব্বশ্রেষ্ঠ ও সত্য সন্ধানই উদ্দেশ্য; তবে বাকী ৬টী পদ্ম ঠিক অবস্থায় পূর্ণ মাত্রায় সংস্কৃত না হলে সত্যপথ কিছুতেই পাওয়া যাবে না।

---

# কুম্ভক কি ও উহার উপকারিতা।

——:ঃ——

কুম্ভক অর্থে শ্বাস টানিয়া দম্ বন্ধ করিয়া থাকা। ইহাতে ফুস্‌ফুসে প্রবেশিত বায়ু, শরীরের উত্তাপে গরম হইয়া, আয়তনে বাড়ে ও ফুস্‌ফুসের অসংখ্য ভিন্ন ভিন্ন শিরা সমূহের মধ্যে ক্রমশঃ প্রবেশ করিতে থাকে। শ্বাস ক্রিয়ায় যে বায়ু শরীরে প্রবেশ করে তাহা কুম্ভক ক্রিয়ায় বলে ভিন্ন ভিন্ন শিরার মধ্য দিয়া নিচের অঙ্গ প্রত্যঙ্গের মধ্যে প্রবাহিত হয়। আবার কতকটা বায়ু উর্দ্ধদিকেও যায়। এখন জানা গেল যে ফুস্‌ফুসের শক্তিতে, সমস্ত শরীরে বায়ু সঞ্চারণ কার্য্যকে, কুম্ভক বলে। শরীরে প্রবীষ্ট বায়ুকে যতদূর সাধ্য খুব ধীরে ধীরে অনেকক্ষণ ধরিয়া আস্তে আস্তে প্রবেশিত করিলে, ফুস্‌ফুসস্থ বায়ুর পরিমাণ ক্রমশঃ বাড়িতে থাকে ও ঐ বায়ু বলপূর্ব্বক শরীরস্থ নলসমূহে একে একে প্রবেশ করে ও তাহাকেও কুম্ভক বলে। শ্বাস টানিবার সময় মধ্যে মধ্যে থামিয়া একটু একটু করিয়া পূর্ণমাত্রায় শ্বাস টানিতে যত বেশী সময় লাগিবে এবং ঐ প্রবিষ্ট বায়ু যতদূর সাধ্য ধীরে ধীরে মধ্যে মধ্যে থামিয়া থামিয়া অনেকক্ষণ ধরিয়া প্রশ্বাস কার্য্য সম্পূর্ণ সম্পন্ন করাকেও কুম্ভক করা বলে। শ্বাস পূর্ণমাত্রায় ধীরে ধীরে টানিয়া ২।৫ সেকেণ্ড একদম শরীর মধ্যে আবদ্ধ রাখিয়া, তারপর ক্রমশ ধীরে ধীরে মধ্যে মধ্যে থামিয়া থামিয়া, যতদূর সহজসাধ্য ততক্ষণ বেশী সময় নিয়া, পূর্ণ প্রশ্বাস কার্য্য সম্পন্ন করিয়া, আবার ২।৫ সেকেণ্ড সম্পূর্ণ দম বন্ধ করিতে পারিলে উত্তম ফল পাওয়া যায়। শ্বাস ধীরে ধীরে অনেকক্ষণ ধরিয়া টানিয়া, একদফা দম বন্ধ করা, ও আবার পূর্ণ মাত্রায় ধীরে ধীরে বায়ু নির্গত করিয়া, আবার ২।৫ সেকেণ্ড দম বন্ধ করিয়া, পুনরায় শ্বাস টানিতে অভ্যাস করা ভাল। অনেকে আছেন তাঁহারা শক্তি প্রয়োগ দ্বারা জোরে দম ভরিয়া শ্বাস টানিয়া, খুব শক্তির সহিত অনেকক্ষণ ধরিয়া দম বন্ধ করিয়া, শেষে জোরে প্রশ্বাসকার্য্য সম্পন্ন করেন; ইহাতে ফললাভে দেরী হয় ও বিপত্তির সম্ভাবনা। শাস্ত্রবর্ণিত প্রাণায়ামে, পূরক কুম্ভক ও রেচকের মাত্রা বাঁধা আছে—যথা পূরক ১০ কুম্ভক ৪০ ও রেচক ২০।

অথবা পূরক ১২ কুম্ভক ৪৮ ও রেচক ২৪

অথবা পূরক ১৪ কুম্ভক ৫৬ রেচক ২৮

অথবা পূরক ২০ কুম্ভক ৮০ রেচক ৪০



অর্থাৎ পূরক সময়ের চতুর্গুণ সময় কুম্ভক করিয়া, পূরকের দ্বিগুণব্যাপী সময়ে রেচন কার্য্য সমাধা করিতে হয়। তেমনি অন্য কথায় বলিতে গেলে কুম্ভকের সময়ের ¼ সময় পূরক কার্য্যে ও কুম্ভকের মাত্রার অর্দ্ধ মাত্রায় রেচক করিতে হয়। অথবা রেচকের দ্বিগুণ সময় পূরকে ও রেচকের চতুর্গুণ সময় কুম্ভকে দিতে হয়।

কিন্তু কুম্ভক বর্জ্জিত প্রাণায়ামে, খালি এইটী দেখিতে হয় যে, মোট যত মাত্রা হয়, অর্থাৎ পূরক ও রেচক কার্য্যে যত সময় লাগে, তাহাতে পূরক অপেক্ষা রেচক কার্য্যে যত বেশী সময় লাগান যায়, ততই ভাল। সে মতে যদি ১৪০ পূর্ণ মাত্রা হয় তবে পূরক ১০ ও রেচক ১৩০, অথবা পূরক ২০ রেচক ১২০, অথবা পূরক ৪০ রেচক ১০০, বা ৬০ পূরক ও রেচক ৮০, বা ৭০ পূরক ৭০ রেচক, পর্য্যন্ত যে ফল হয়, তাহা মন্দ নয়, তবে রেচকে যত বেশী সময় লাগে তত ভাল। তবে ৮০ পূরক ও ৬০ রেচক, বা ১০০ পূরক ও ৪০ রেচক, এপ্রকার অমঙ্গল দায়ক।

এমন ভাবে শ্বাসটানা ও প্রশ্বাস করা উচিত, যে শ্বাস বায়ু যে, শরীরে প্রবিষ্ঠ হইতেছে, তাহা যেন কষ্টে অনুভূত হয়; ও প্রশ্বাসের সময়ও সেইরূপ করিতে হয়। উদ্দেশ্য বুঝিয়া কাজ করাই উচিত। উদ্দেশ্য এই যে, শরীরের কোন স্থানে যেন বদ্ধ বায়ু না থাকে, ও সর্ব্বদা শীতল পরিষ্কার বায়ু সমস্ত শরীরস্থ শিরার মধ্যে প্রবাহিত হইতে থাকে। ইহাতে শরীরে কখন কোন পীড়া হইবার সম্ভাবনা থাকে না ও অঙ্গ প্রত্যঙ্গাদি আনন্দে থাকে ও বুদ্ধি ও স্মৃতিশক্তি দুয়েরই সংস্কার হইতে থাকে। ভাল রকম অভ্যাস হইলে শ্বাসবায়ু নাসিকা পথ দ্বারা একবারে মলদ্বার: পর্য্যন্ত যাইতে পারে ও প্রশ্বাস বায়ু মলদ্বার হইতে কণ্ঠ পর্য্যন্ত সংস্কৃত করিয়া দেয়। বাহিরের নির্ম্মল বায়ু প্রবিষ্ট করিয়া, শরীর হইতে দূষিত বায়ুকে বাহির করিয়া দেওয়াই শ্বাস প্রশ্বাসের উদ্দেশ্য। শ্বাস টানিয়া কণ্ঠ হইতে মলদ্বার পর্য্যন্ত সাফ্ রাখিতে হয়। অর্থাৎ উর্দ্ধদিক দিয়া, ফুস্ফুসের চাপে শক্তি সঞ্চালন করিয়া অধোদিকে পরিচালিত করিতে পারা যায়। আবার অধোদিক হইতে কি না মলদ্বার হইতে মলদ্বারকে সংকোচ করিয়া কণ্ঠ পর্য্যন্ত সাফ্ করা যায়। প্রত্যহ স্থির ভাবে বসিয়া, শুইয়া, যে কোন অবস্থায় হউক না কেন, ধীরভাবে প্রফুল্লতায় থাকিয়া একাদিক্রমে ৫।৬ বার করিয়া দিনের মধ্যে ৪।৫ বার এই কার্য্য করিলে শরীর বড় ভাল থাকে। রোগশূন্য হওয়া যায় এবং বুদ্ধি ও স্মৃতিশক্তির সংস্কৃত হয় ও রিপুত্রয় জয় করা যায়। তবে কিনা শান্ত [illegible]

প্রশ্বাস ক্রিয়া করিতে অভ্যস্ত হইলে, ক্রমশঃ এমন অবস্থা হয় যে, তখন শরীরস্থ শ্বাস যন্ত্রাদি আর বর্হির্বায়ু শরীরে প্রবিষ্ট করিতে চায় না। যেন সমস্ত শ্বাস যন্ত্রাদি বায়ুভোজনে পরিতুষ্ট হইয়া, আর চাইনা, আর চাইনা এইরূপ অবস্থা হয় এবং ইহাকেই সমাধি অবস্থা বলে।

শরীরে যে ৮টা শক্তি পীঠস্থান আছে, এই ক্রিয়ার বলে সেই পীঠস্থানগুলি একে একে ক্রমশঃ ক্রমশঃ ভেদ হয়, অর্থাৎ তাহাদের মধ্য দিয়া অবাধে বায়ু সঞ্চালন হইতে থাকে। বদ্ধ বা দুষিত বা বিষাক্ত বায়ু আর তাহাদের মধ্যে থাকিতে পায় না এবং শরীর নীরোগী হয় ও রিপুত্রয় ক্ষয় হয় এবং বুদ্ধি ও স্মৃতি শক্তির তীব্রতা বাড়ে ও সত্য সন্ধানে রুচি ও মতি হয়। মানুষ স্থিরপ্রতিজ্ঞ হয় ও ধৈর্য্য সহকারে সমস্ত কাজ করিতে পারে। শরীর এই প্রকারে বিশুদ্ধ বায়ুর উপভোগ দ্বারা বিশুদ্ধতা প্রাপ্ত হয়; এবং শরীর ও নাড়ীসমূহ শুদ্ধ অবস্থা প্রাপ্ত হইলে সৎ অসৎ জ্ঞান আপনা হইতে জন্মায় এবং ক্রমশঃ সৎবিষয়ে প্রধাবিত হইয়া জীবনের সৎ উদ্দেশ্য সাধিত হইয়া মোক্ষপদ লাভ হয়। কুবুদ্ধি শরীরে স্থান পায় না, প্রমনীল হয়। শ্রীভগবান মানুষকে যে মন ও বুদ্ধি দিয়া সৃজন করিয়াছেন, এই মন ও বুদ্ধি এমন জিনিস যে, ইহারা সু জিনিসের সংশ্রবে সু হয় কি না তোমার সুখ জনক হয় আবার কু জিনিসের সংশ্রবে কু হয় কিনা তোমার সুখ সম্ভোগের কণ্টক স্বরূপ হয়। এই প্রথা ভিন্ন জগতে অন্য কোন জিনিসই নাই যদ্বারা মন বুদ্ধি ও রিপুত্রয়ের সংস্কার করিতে পারে।

উর্দ্ধ হইতে শক্তি নিম্ন প্রদেশে সঞ্চারিত করিতে হইলে প্রথম যন্ত্র হ'লো টাকরা—তথা হইতে কণ্ঠ, ও কণ্ঠ হইতে ফুসফুস্; ফুসফুসের বায়ু নিম্নদিক দিয়া নাভিতে প্রবেশ করে। তদ্ভিন্ন উর্দ্ধ হইতে নাভিকে পরিস্কার করিবার অন্য উপায় নাই। নিম্ন প্রদেশস্থ মূলাধার হইতে উর্দ্ধশক্তির ঠেলা ও উর্দ্ধে কণ্ঠের আকর্ষণ শক্তির জোরে—এই দুই শক্তির জোরে নাভির সংস্করণ হয়। কণ্ঠের বা ফুসফুসের এমন উর্দ্ধাকর্ষণ শক্তি নাই যদ্দারা মূলাধারস্থ বা স্বাধিষ্ঠানস্থ বায়ুকে উর্দ্ধে উঠাইতে পারে। ঐ উর্দ্ধাকর্ষণ শক্তি খালি কণ্ঠেরই আছে। কণ্ঠস্থ উর্দ্ধাকর্ষণ শক্তিই ফুসফুস্, নাভি, স্বাধিষ্ঠান পদ্মাদি ভেদ করিয়া মূলাধারস্থ বায়ুকে কণ্ঠে পৌছাইয়া দিতে পারে। আবার কণ্ঠের উর্দ্ধাকর্ষণ শক্তি একেবারে মেরুদণ্ডস্থ সুষুম্না পথ ধরিয়া ফুসফুস্ নাভি, স্বাধিষ্ঠান ও মূলাধার পদ্মাদি হইতেও বায়ু আকর্ষণ করিতে পারে। কিন্তু কণ্ঠের এই শক্তি বহু অভ্যাসের বলে সঞ্চয় করিতে হয়।

---

# ষট্‌চক্র ভেদ প্রকরণ।

—:•:—

ভূমিকা লিখিবার কালে মনে করিয়াছিলাম যে ষট্‌চক্রের আলাদা অধ্যায় করিব না; তার পর দেখিতেছি এটী না করিলে পাঠকের বুঝিবার কিছু কষ্ট হবে; তাই এখন ষট্‌চক্র ভেদ প্রকরণ বলিতেছি—মলদ্বার হইতে কাঁধ পর্য্যন্ত, যতদূর মেরুদণ্ড আছে, সেইটুকুর মধ্যে ছয়টী শক্তিপীঠ আছে, তাঁহাদের সংস্কারের জন্য দুটী যন্ত্রই প্রধান; যদ্দ্বারা শক্তির প্রয়োগ করা যাইতে পারে। সেই দুটী যন্ত্র কি কি, না নিম্ন হইতে ধরিলে প্রথম যন্ত্র হ'লো মূলাধার। ও দ্বিতীয় যন্ত্র হ'লো কাঁধের উপরিস্থিত যন্ত্র,—কণ্ঠ। মধ্যবর্ত্তী যে সব যন্ত্রাদি আছে অর্থাৎ স্বাধিষ্ঠান, নাভি, ও হৃদয়, ইহাদের শক্তি পাইবার অন্য কোন উপায় নাই। খালি মূলাধার ও কণ্ঠ এই দুই যন্ত্রের সাহায্য বিনা, মধ্যবর্ত্তী যন্ত্রাদির সংস্কারের সম্ভাবনা নাই। মূলাধার যন্ত্রের যে আকুঞ্চণ ও প্রসারণ ক্ষমতা আছে তাহাতে মূলাধারের ঠিক সংলগ্ন নিম্নস্থ ও উপরিস্থিত যন্ত্রদ্বয়ের মধ্যে অপান বায়ু প্রবেশিত করা যায় মাত্র। এইরূপে মূলাধার যন্ত্র খালি তদুপরিস্থিত স্বাধিষ্ঠান পদ্মকে, ও নিম্নস্থ পাদদেশকে, শক্তি দিতে সক্ষম হয়। মূলাধারের ঠিক সংলগ্ন যন্ত্রের উত্তম রূপ সংস্কার হইলে ক্রমশঃ ঐ সংস্কৃত যন্ত্র হইতে শক্তি প্রবাহিত হইয়া তাহার উপরিস্থিত যন্ত্রের সংস্কার কার্য্য সম্পন্ন করা ভিন্ন অন্য এমন কোন উপায় নাই যদ্দ্বারা নাভি বা হৃদয় প্রদেশের সংস্কার কার্য্য করা যাইতে পারে। নিম্নস্থ মূলাধারের জোরে নির্গত বায়ুকে, উর্দ্ধে তুলিতে হইলে, যদি উর্দ্ধ হইতে কোন শক্তি, নিম্নস্থ বায়ুকে উর্দ্ধে টানিয়া লইতে চেষ্টা করে, তবেই মূলাধারস্থ নির্গত শক্তির উর্দ্ধে উঠা সহজ হয়। নতুবা খালি মূলাধারের শক্তিতে অপান বায়ুকে একবারে স্কন্ধে উঠাইতে বিস্তর পরিশ্রম ও সময় লাগে। মূলাধারের ঠেলায় যে শক্তি উৎপন্ন হইয়াছে তাহাকে উর্দ্ধে তুলিতে হইলে কণ্ঠের সাহায্য ব্যতীত হইবার নয়। এজন্য নূতন সাধকের উচিৎ যে যখন মলদ্বার সংকোচ করিয়া মূলাধারস্থ শক্তিকে সঞ্চারিত করিতে চেষ্টা করেন, তখন যেন সেই সঙ্গে সঙ্গে কণ্ঠযন্ত্রকেও সংকোচ করিতে চেষ্টা করেন। তা না হোলে বহু পরিশ্রম ফলে খালি মূলাধার হইতে স্বাধিষ্ঠান পদ্ম পর্য্যন্তই বহু পরিশ্রমের ফলে সংস্কার করিতে পারিবেন। কিন্তু তখনও প্রাণবায়ু ঐ সমস্ত পদ্মাদিতে প্রবেশ করিতে পারিবে না। অন্যান্য পদ্মাদি অর্থাৎ

নাভি ও হৃদয়, সংস্কার সহজে হইবে না। নিচে মূলাধার ও উপরে কণ্ঠ এই দুই যন্ত্রের একযোগে সহায়তা কার্য্যের বলেই স্বাধিষ্ঠান, নাভি, ও হৃদয় এই তিনটী যন্ত্রের সংস্কার সহজ হয়। নতুবা খালি মূলাধারের সাহায্যে এই তিনটী যন্ত্রকে সংস্কৃত করিতে গেলে ৫।৭ বৎসরে এক একটী যন্ত্র সংস্কৃত হয় কি না তাহা বলা যায় না।

মধ্যে একটী কথা এই যে, মূলাধার হইতে স্বাধিষ্ঠান পদ্ম খুব নিকটে ও কণ্ঠ হইতে হৃদয়ও খুব নিকট। অতএব কণ্ঠের সাহায্যে হৃদয় যন্ত্রের কতকটা সংস্কার খানিকটা সহজ হয় ও মূলাধার হইতেও স্বাধিষ্ঠান খুব নিকট বলিয়া মূলাধারের সাহায্যে স্বাধিষ্ঠান পদ্মেরও কতকটা সংস্কার খানিকটা সহজে হয়। তবে মধ্যে নাভি প্রদেশ মূলাধার হইতেও দূর প্রদেশে হইতেছে ও কণ্ঠ হইতেও দূর প্রদেশে অবস্থিত বলিয়া এই নাভিপদ্মের সংস্কারেই বেশী সময় ও পরিশ্রমের দরকার হয়। মোট কথা মূলাধার ও কণ্ঠের এক যোগে শক্তি প্রয়োগ ভিন্ন স্বাধিষ্ঠান, নাভি, ও হৃদয়পদ্ম গুলি কিছুতেই পূর্ণরূপে সংস্কৃত হইতে পারে না। এই নাভিকে সংস্কৃত করাই সর্ব্বাপেক্ষা কঠিন কাজ। এই জন্যই নানা উপায় উদ্ভাবন করতে হয় ও নানা প্রকার মুদ্রার বা কৌশলের আবশ্যক হয়। এই কৌশলের বলে, খালি নাভির আড়ষ্টানি ভাঙ্গিতে হয়। কখনও উবু হইয়া বসিয়া মূলাধারের ও কণ্ঠের শক্তি দিতে হয় কখন বা পেটটিকে খাঁত মারিয়া নাভিকে মেরুদণ্ডের সহিত ঠেকাইতে হয়। কখন বা পেটটীকে ফুলাইয়া আবার খাঁত মারিতে হয়। কখন বা গ্রীবাকে বক্ষে ঠেকাইতে হয়। কখন বা উদরস্থ বায়ু যথাসাধ্য প্রশ্বাসের সহিত বাহির করিয়া দিয়া অল্পক্ষণ মাত্র দম বন্ধ করিয়া এক দম শ্বাসবায়ু টানিতে হয়। কখন বা একদম শ্বাস বন্ধ করিয়া যতক্ষণ সহজ সাধ্য ততক্ষণ দমবদ্ধ করিয়া রাখিয়া ধীরে ধীরে প্রশ্বাস করিতে হয়। কখন তলপেট খাঁত মারিয়া উপর পেট ফুলাইতে হয়। কখন উপর পেট খাঁত মারিয়া তলপেট ফুলাইতে হয়। কখন চিৎ হইয়া শুইয়া হাঁটু দুটী বুকের উপর রাখিতে হয়। কখন চিৎ হইয়া শুইয়া হাঁটু দুটী মুড়িয়া দাড়া ভাবে রাখিতে হয়। কখন বা সোজা হইয়া একটী ঠ্যাং ছড়াইয়া ও আর একটী ঠ্যাং মুড়িয়া রাখিতে হয়। আবার কখন বা দুটী ঠ্যাংই ছড়াইয়া দিতে হয়। কখন বা শুইয়া ঠ্যাং মুড়িয়া রাখিয়া পেট খাঁত মারিতে হয়। কখন বা ঠ্যাং ছড়াইয়া পেট খাঁত মারিতে হয়। তবে উপরোক্ত প্রত্যেক কার্য্যের সঙ্গে সঙ্গে মূলাধার ও কণ্ঠ এই দুই যন্ত্রকে একযোগে কাজ করাইতে হয়। ও শ্বাসবায়ু ধীরে ধীরে ছাড়িতে হয়।

যতদিন নাভির পূর্ণ সংস্কার না হয় ততদিন প্রত্যহ ৪।৫ বার কুম্ভক অভ্যাস করা উচিত।

নাভির উপরিস্থিত শক্তিপীঠকে হৃদয় বলে। হৃদয় ও ফুসফুসের সম্বন্ধ পূর্ব্বে বলা হইয়াছে। এই হৃদয়ের সংস্কার করিতে হইলে কুম্ভক করিতে হয়। অর্থাৎ হৃদয়কে প্রসারণ করিতে হয় ও প্রসারণের পর যখন আকুঞ্চিত হয় তখন একদিকে কণ্ঠ মধ্য দিয়া হৃদয়স্থ কতকটা বায়ু নির্গত হইতে চেষ্টা করে আবার কতকটা বায়ু নিম্নদিকে প্রবাহিত হইয়া নাভি প্রভৃতি পদ্মাদির মধ্যে প্রবিষ্ট হয়। এইরূপে নাভিপদ্ম সংস্কৃত হইলে আবার মূলাধারের ঊর্দ্ধশক্তি নাভি মধ্য দিয়া গিয়া ফুসফুসের বায়ুকে ঊর্দ্ধে ঠেলা দেয় তাহাতে ফুসফুসের শক্তি নিম্ন ও ঊর্দ্ধ দুই দিকেই সঞ্চারিত হইতে থাকে। ফুসফুসের চতুর্দ্দিকে যদি ফুসফুসের শক্তি সঞ্চালন কার্য্য সমাধা হয় তবেই ফুসফুসের সংস্কার সম্পূর্ণ হইল বুঝিতে হইবে। নাভি অপেক্ষা হৃদয়ের সংস্কার কার্য খুব সহজ।

অতঃপর কণ্ঠ প্রদেশের সংস্কার। এই কণ্ঠের সংস্কার কার্য্য স্বভাবত খুব সহজ হইলেও কিছু সময় লাগে। নাসিকা যন্ত্র হইতে কণ্ঠ খুব নিকট এবং কণ্ঠপথ দিয়াই শ্বাস প্রশ্বাস ছুটিত হয়। তথাচ কণ্ঠের গতিতে একদিক ঠিক সোজা থাইলে মেরুদণ্ড বাহিয়া যে সুষুম্না নাড়ী অবস্থিত আছে সেই পথ দিয়া কণ্ঠস্থ বায়ুকে নিম্নে লইয়া যাইতে হয় ও অন্য পথ অর্থাৎ কণ্ঠ হইতে ফুসফুস্ পথ দিয়া নাভি, স্বাধিষ্ঠান ও মূলাধারে লইয়া যাইতে হয়। এইরূপে ২ পথ দিয়া যতক্ষণ বায়ু নির্ব্বিঘ্নে না যাতায়াত করিতে পারে ততক্ষণ কণ্ঠ সংস্কার সম্পূর্ণ হয় নাই বুঝিতে হইবে। কণ্ঠের এমন শক্তি নাই যে কণ্ঠস্থ বায়ু কণ্ঠের উপরে প্রবাহিত হইতে পারে। এই শক্তি কণ্ঠকে ফুসফুস্ ও টাকরা হইতে সংগ্রহ করিতে হয়। অর্থাৎ ফুসফুসের সংকোচ ও টাকরার আকর্ষণশক্তি কণ্ঠশক্তিকে ঊর্দ্ধগামী করে।

কুম্ভক করিয়া দুই নাক টিপিয়া ও মুখ বন্ধ করিয়া যদি কণ্ঠ ও ফুস্-ফুসের শক্তিকে একযোগে ঊর্দ্ধগামী করা যায় তো তাহাতে নাসিকা, চক্ষু, কর্ণ ও মস্তিষ্ক সমস্ত প্রদেশেই শক্তি সঞ্চারিত করা যায়। ঐ শক্তির বলে কান দিয়া অন্তর্বায়ুও বহির্দ্দেশে নির্গত করা যায় ও ক্রমে বহির্বায়ুও কর্ণ পথ দিয়া একদম হৃদয়ে লইয়া যাওয়া যায়। এই প্রক্রিয়া দ্বারা শীঘ্র সমাধি লাভের সহায়তা করে, ও চিত্তবৃত্তির নীরোধ অবস্থা কিছু শীঘ্র লাভ করা যায় ও হৃদয়ের ওঁকার ধ্বনি উৎপাদিত হয়। এই কণ্ঠ ও ফুসফুসের একযোগে শক্তি প্রয়োগের সহিত নাসিকা [illegible]

যথাক্রমে আজ্ঞাপদ্মেও সহস্রারে বায়ুর যাতায়াত কার্য্য সুসম্পন্ন হয়। সাধনা দ্বারা এই অবস্থা লাভ হইলেই ষটচক্র পূর্ণ ভেদ হইল। তারপর এই ভেদের উত্তমতাও অধমতার তারতম্যে ও তৎসহ মনের বিশুদ্ধতার অবস্থা ভেদের উপর সমাধির উত্তম ও অধম অবস্থা নির্ভর করে।

---

# মুদ্রা বর্ণনা।

আসনের বিষয় যাহা বিবৃত হইল, তাহা ছাড়া যোগশাস্ত্রে, মুদ্রা বলিয়া যে সকল ক্রিয়া বর্ণিত আছে তাহাও কিছু কম নয়। সমস্তগুলি মুদ্রা শিক্ষাও সহজ ব্যাপার নহে। এই মুদ্রা শিক্ষার আবশ্যকতা, কেবল কৌশল বলে কুলকুণ্ডলিনীকে জাগ্রত করিয়া, সুষুম্নাপথ দ্বারা উহাকে সহস্রার পথে লইয়া যাওয়া, ও সমাধি অবস্থা লাভ করা। যে সকল মুদ্রার কথা শাস্ত্রে বর্ণিত আছে, তাহাদের মধ্যে কতকগুলি প্রধান প্রধান মুদ্রার নাম ও বর্ণনা নিম্নে উদ্ধৃত করা গেল। পাঠক, দেখিলে বুঝিতে সক্ষম হইতে পারিবেন। কতকগুলি মুদ্রা, আমরা অনেকেই তীর্থ স্থানে, রাস্তার ধারে ও গঙ্গাতীরে উপবিষ্ট সাধু, যোগী বা সন্ন্যাসীদের, কার্য্যে পরিণত করিতে দেখিয়াছি। এবং বাজিকর বেদেদের ছেলেরাও যা করে, তাহাও দেখেছি। কেহ বা দুই ঠ্যাং ঊর্দ্ধে রাখিয়া, ও করতলের উপর ভর দিয়া, আকাশের দিকে পা করিয়া আছেন। এই তো বিপরীত করণ মুদ্রানামে অভিহিত হয়। আবার কেহবা কতকগুলি লৌহ পেরেকের উপর, শবের ন্যায় শুইয়া আছেন। এও তো এক প্রকার তপস্যা বলতে হয়। তবে উপতপস্যা বোধ হয়। আবার কেহবা হাঁটুর ভিতর দিয়া হাত দুখানি চালাইয়া দিয়া, দুইহাতের অঙ্গুলিগুলিকে পৃষ্ঠের দিকে, ঘাড়ের উপর, পরস্পরের সহিত শেকলা শেকল করিয়া, মাথাটি হেঁট করিয়া, মাটির দিকে চাহিয়া আছেন। একেই তো উগ্রাসন বলে। কেহবা একটা লম্বা বাঁশ খাড়া রেখে তার আগার উপর বিনা অবলম্বনে, শুধু চিত হইয়া শুইয়া আছে। কেহবা এক গাছা দড়ির উপর দিয়া, শূন্যে চলিতেছে, ও মধ্যে মধ্যে সেই দড়ি গাছটাকে দুলাইতেছে। কেহবা সেই দড়ির উপর মাথা রাখিয়া দুটী ঠ্যাং উপর দিকে করিতেছে। কেহবা এক টুক্‌রা লম্বা সূতা নাক দিয়া টানিয়া লইয়া মুখ দিয়া বাহির করিতেছে; এই তো নেতি সাধন কার্য্য। কেহবা একটি সরু কাটি

চোক্ষের কোণে, নাকের ধার দিয়ে প্রবেশিত করিয়া মুখ দিয়া বাহির করিতেছে। ইত্যাদি ইত্যাদি—আবার মধ্যে মধ্যে কেহবা উলঙ্গ হইয়া স্বীয় পুং অঙ্গে কুলুপ লাগাইয়া কাম রিপুকে কয়েদ ক'রে তাঁহার অদ্ভুত কীর্ত্তি দেখাইতেছেন।

এই সকল মুদ্রার মধ্যে কতকগুলি, নেহাত আটকুটে না হোলে, সম্পন্ন করা যায় না। আবার কতকগুলি আছে, সেগুলি না শিখিলে, অভ্যাস না করিলে, কুলকুণ্ডলিনীকে জাগ্রত করা যায় না। আমাদের ঐ সকল বাজীকরণের আবশ্যক নাই। খালি কুলকুণ্ডলিনীকে জাগ্রত করিবার জন্য যে মুদ্রা যোগশাস্ত্রে বর্ণিত আছে, তাহাই নিম্নে বর্ণনা করা গেল।

যোগ শাস্ত্রাদিতে যে মুদ্রার কথা লিখিত আছে, তাহার মধ্যে প্রধান প্রধান মুদ্রাগুলি নিম্নে বর্ণিত হইল; ও তাহাদের উদ্দেশ্যও বর্ণিত হইল—

১। অশ্বিনী মুদ্রা।—মুহুর্মুহু মলদ্বার আকুঞ্চিত করা। উদ্দেশ্য অপান বায়ুকে উর্দ্ধে উঠান।

২। শাম্ভবী মুদ্রা, বা ত্রাটক যোগ।—ভ্রূদ্বয় মাঝে দৃষ্টির স্থির করা। উদ্দেশ্য ভাব্য বিষয়ে মাত্র চিত্তস্থির করা ও স্মৃতিশক্তির বৃদ্ধি করা। ক্রমশঃ Self-mesmarism অভ্যাস হয়।

৩। মহামুদ্রা।—বাম পায়ের গোড়ালী দ্বারা মলদ্বার চাপিয়া ডান পা সোজা করিয়া ছড়াইয়া রাখিয়া, পায়ের অঙ্গুলি হাতে করিয়া ধরিতে হয়, ও তার সঙ্গে সঙ্গে, কণ্ঠ সঙ্কোচন করিয়া, চিবুক বক্ষের উপর রাখিয়া ভ্রূর মধ্যস্থল দেখিতে হয়।° খানিকক্ষণ এইভাবে করিয়া; ফের ডান পায়ের গোড়ালি দ্বারা মলদ্বার চাপিয়া বাম পা ছড়াইয়া উহার অঙ্গুলিগুলি ধরিতে হয় ও তার সঙ্গে কণ্ঠ সঙ্কোচ করিয়া বক্ষের উপর চিবুক রাখিয়া ভ্রূর মধ্যভাগ দেখিতে হয়। এইরূপে একবার ডান পা ছড়াইয়া ও একবার বাঁ পা ছড়াইয়া এইরূপ ৫।৭ বার করিয়া ১০।১৫ দিন ধরিয়া করিলে ক্রমে ক্রিয়া সহজ হয়। কিন্তু সাধক যত্ন পূর্ব্বক মনে রাখিবেন যে এই সময়ে যদি তিনি দীর্ঘ শ্বাস প্রশ্বাসের কাজ করেন তবে ঐ শ্বাস প্রশ্বাসকালে যেন সরল ভাবে বসিয়া ক্রমশঃ ধীরে ধীরে শ্বাস প্রশ্বাসের কার্য্য নির্ব্বাহ করেন। হাঁপাইয়া গিয়া বক্রভাবে থাকিয়া জোরে শ্বাস প্রশ্বাস কার্য্য সম্পন্ন করিলে হয়ত বিদ্‌বাধা লাগিয়া কিছুদিন ভুগিতে হইবে ও অন্যান্য বিপত্তিও ঘটিতে পারে। এজন্য শ্বাস প্রশ্বাসের পূর্ব্বেই যেন সরলভাবে ঋজুকায় হইয়া পরে শ্বাস প্রশ্বাস কার্য ধীরে ধীরে করেন। উদ্দেশ্য একযোগে মূলাধার, স্বাধিষ্ঠান

ও নাভিপদ্ম ভেদ করা। মূলাধার হইতে কণ্ঠ যন্ত্র পর্য্যন্ত একে একে ভেদ না হইলে এই মুদ্রার সহিত খাস ক্রিয়া অবিধি।

৪। নভোমুদ্রা বা আকাশীমুদ্রা।—স্থিরভাবে উর্দ্ধজিহ্বা করিয়া কুম্ভক করণ উদ্দেশ্য জিহ্বার আড়ভাঙ্গা। তোত্‌লার পক্ষে উপকারী।

৫। উড্ডীয়ান্ বন্ধ।—নাভিকে আঁত মারিয়া এমন্ ভাবে পেটের মধ্যে লুক্কায়িত করিবে, যেন তলপেট ও উপরপেট এক হইয়া গিয়া কেবলমাত্র একটী রেখারমত দৃষ্ট হয়। উদ্দেশ্য নাভির বরাবর সোজা লাইনে যে শীরা, নাভির সহিত মেরুদণ্ডস্থ সুষুম্নার সংযোগ আছে সেই শীরাকে ভেদ করা।

৬। জালন্ধরবন্ধ—কণ্ঠ সঙ্কোচ করিয়া চিবুক বক্ষে রাখা। উদ্দেশ্য কণ্ঠ হইতে সহস্রার পর্য্যন্ত যে সুষুম্নার অংশ আছে সেইটুকু ভেদ করা।

৭। মূলবন্ধ।—পায়ের গোড়ালি দ্বারা মলদ্বার চাপিয়া, নাভিকে মেরুপৃষ্ঠে ঠেকাইবে ও তৎকালে দক্ষিণ পায়ের গোড়ালি লিঙ্গের উপর রাখিবে। উদ্দেশ্য এক যোগে মূলাধার, স্বাধিষ্ঠান ও নাভিতে সুষুম্না পথ দ্বারা ভেদ করা।

৮। মহাবন্ধ।—মলদ্বার বাম পদের গোড়ালির উপর রাখিয়া, ডান পা দ্বারা বাঁ পাকে আস্তে আস্তে আঘাত করিলে নিম্নদেশ একটু একটু নড়িতে থাকিবে, ও তৎকালে মলদ্বার আকুঞ্চণ করিবে, ও সেই সঙ্গে কণ্ঠ সঙ্কোচ পূর্ব্বক চিবুক বক্ষের উপর রাখিয়া কুম্ভক করিবে। উদ্দেশ্য মূলাধার হইতে নাভি পর্য্যন্ত সুষুম্নার অংশে হেচ্‌কা টান দেওয়া যাতে সুষুম্নার জড়তা লোপ পায়।

৯। মহাবেধ।—মহাবন্ধ মুদ্রার সহিত, উড্ডীয়ান্‌বন্ধ মুদ্রার প্রক্রিয়ার সংযোগে কুম্ভক করিতে হয়। প্রত্যেক খাস যন্ত্র ভাল রকম সাফ্ না হ'লে এই মুদ্রা করিবে না।

১০। খেচরী মুদ্রা।—জিহ্বার নীচে যে শিরা সংলগ্ন আছে, সেই শিরাটী কাটিয়া ফেলিয়া, শোধন ক্রিয়ার যেরূপ জিহ্বামূল ধৌতির বর্ণনা আছে সেইভাবে জিহ্বার বর্দ্ধিত অবস্থা হইলে, ঐ জিহ্বাকে উল্টাইয়া গলার ছিদ্রের মধ্যে ভরিবে, ও সেই সঙ্গে ত্রাটক যোগের ক্রিয়ার সাধন করিতে হয়। এই প্রক্রিয়া করি নাই, ইহার শুভাশুভ কিছুই জানি না।

১১। বিপরীত করণ মুদ্রা।—বেদেরা যেমন মাটির উপর মাথা রাখিয়া হাতে ভর দিয়ে পা দুটি আকাশের দিকে করিয়া থাকে এও তাই। উদ্দেশ্য সহস্রার বিগলিত সুধাকে চন্দ্রনাড়ী দ্বারা উপভোগ করা তাহাতে আয়ুর বৃদ্ধি হয় বলে।

১২। বজ্রোলী মুদ্রা।—বিপরীত করণ মুদ্রার স্থায় হাতের চেটো মাটীতে রাখিয়া, পাছুটি আকাশের দিকে, ও মাথা নীচের দিকে স্কন্ধে ঠেকাইয়া যে বেদেয়া ময়ূর হয়, এও তাদৃশ অবস্থায় কুম্ভক করা। উদ্দেশ্য বিপরীত করণ মুদ্রার স্থায়।

১৩। যোনি মুদ্রা।—দীর্ঘ শ্বাসের সহিত শ্বাস বায়ুর দ্বারা উদর ও তলপেট পর্য্যন্ত বায়ুর দ্বারা ভরিয়া, প্রথমতঃ এই বায়ু আস্তে আস্তে রেচন করিবে, ও যত শেষ হইয়া আসিবে, ততই জোর দিয়া তল পেটস্থ সমস্ত বায়ু নির্গত করিবে, ও বায়ু নিঃসরণ কালে, মলদ্বার সঙ্কোচ করিতে হয়। এই মুদ্রা প্রত্যহ কার্য্যের প্রারম্ভে করা আবশ্যক।. উদ্দেশ্য মূলাধারকে উত্তেজিত করা।

১৪। শক্তিচালনী মুদ্রা।—যোনি মুদ্রার সহিত, অশ্বিনী মুদ্রার প্রকরণ করিবে। যোনি মুদ্রার সম্পূর্ণ অবস্থা লাভ উদ্দেশ্য।

১৫। কাকী মুদ্রা।—ঠোঁঠ সরু ক'রে, যেমন শিশ্ দেয়, তেমনি ক'রে শ্বাস বায়ুদ্বারা উদর পরিপূর্ণ করা। উদ্দেশ্য শ্রম অপনয়ন করা।

১৬।—তড়াগী মুদ্রা।—পা ছড়িয়ে ব'সে, পেট আঁত্ মেরে রাখা, ও সেই সঙ্গে ২ হাত ছুটী মাথার উপর ধরা। উদ্দেশ্য নাভি ও হৃদ্‌যন্ত্রকে উত্তেজিত করা।

১৭। মাণ্ডুকী মুদ্রা।—মুখ বন্ধ করিয়া, জিহ্বাকে টাক্‌রার ছিদ্রের মধ্যে ঢুকান। তোতলার পক্ষে করণীয়।

১৮। অধোধারণা বা পার্থিবী ধারণা মুদ্রা।—মূলাধারে পাঁচ-দণ্ড বায়ু ধারণ করিতে পারিলে পৃথিবী জয় হয়।

১৯। আম্ভসী ধারণা মুদ্রা।—স্বাধিষ্ঠানে পাঁচদণ্ড বায়ু ধারণ করিতে পারিলে জল জয় হয়।

২০। বৈশ্বানরী ধারণা মুদ্রা।—তেজ পরাজয়ের জন্য মণিপুরে পাঁচদণ্ড বায়ু ধারণ করিতে হয়।

২১। বায়বী ধারণা মুদ্রা।—বায়ুজয় করিতে হইলে হৃদয়ে পাঁচ-দণ্ড বায়ু ধারণ করিতে হয়।

২২। নভোধারণ মুদ্রা বা আকাশী ধারণ মুদ্রা।—আকাশ পরাজয়ের জন্য বিশুদ্ধ কণ্ঠে পাঁচদণ্ড বায়ু ধারণ করিতে হয়। ১৮ হইতে ২২ মুদ্রা পাকা যোগী না হোলে করিতে যাওয়া দুঃসাহস মাত্র। এতদূর পাকা হইনাই, ও ফলাফল উপভোগ আমার হয় নাই।

২৩। মাতঙ্গিনী মুদ্রা।—নাসিকাদ্বারা জল টানিয়া মুখ দিয়া বাহির করা; আবার মুখ দিয়া জল টানিয়া নাক দিয়া বাহির করা। ইহাকে কেহ কেহ 'ব্যুৎক্রম্ কপাল ভাতি' বলিয়া শোধনক্রিয়া মধ্যে পরিগণিত করেন। উদ্দেশ্য শক্তি নাশক।

২৪। ভুজঙ্গিনী মুদ্রা।—মুখ খুলিয়া কণ্ঠদেশ সংকোচন ও প্রসারণ পূর্ব্বক বায়ু সেবন করা। উদ্দেশ্য শ্রম অপনয়ন করা।

২৫। পাশীনি মুদ্রা।—পা'দুটী কণ্ঠের ধার দিয়া পৃষ্ঠের দিকে আনিয়া পরস্পর সংবদ্ধ করা। উদ্দেশ্য নাভিযন্ত্রকে উত্তেজিত করা।

এই সমস্ত মুদ্রা বাদে, আরও অনেক প্রকার মুদ্রার কথা শাস্ত্রে উল্লেখ আছে। এবং উর্দ্ধরেতা হইবার জন্যও ৫।৭ রকম কৌশল, যা:কে মুদ্রার নাম দেওয়া হয়, তাহাও বর্ণিত আছে। অসাধু-স্বভাব লোকের যাতে রতিবৃত্তিতে ঘৃণা জন্মে, সেই উদ্দেশ্যে সেই সব মুদ্রা:করণীয়। সে সকল মুদ্রাতে, কতকটা অশ্লীল ভাব আছে। তাই সেগুলিকে, উপমুদ্রা জ্ঞানে, বর্ণনা করিলাম না। সাধারণতঃ যে সমস্ত ভৈরব ভৈরবী দেখা যায়, সেই সমস্ত ব্যবসায়ী ভৈরব ভৈরবীদের করণ কারণ দেখিলে, পবিত্র যোগশাস্ত্রে, শিক্ষিতলোকের কতকটা ঘৃণা আসে। মনে হয় বাজারের বেশ্যারা ওর চেয়ে অনেক ভাল। উর্দ্ধরেতা হইতে হইলে যে, ঐসব মুদ্রা অবলম্বন ভিন্ন হয় না; এমন কথা নয়। পবিত্র প্রেম সহবাসের গুণে জন্মে, খালি মৈথুন ক্রিয়ায় কখন হয় না। চিত্তে যদি নারীকুলকে "আমাদের জনয়িত্রী" জ্ঞান বদ্ধমূল হয়, তবে কামোদ্বেগ কখনই হয় না। মানব-পশুর কথা আলাদা। হায় শ্রীভগবান্ আমাকে ঐ জ্ঞানশক্তি দেন নাই। শ্রীভগবান্ যে মায়ার প্রাবল্যে এই সৃষ্টি প্রবাহের গৌরব সমভাবে রাখিয়াছেন, তাহা কেবল এই দেবীরূপী নারীকুল দ্বারা; ইহারা না থাকিলে, ও ইহাদের নিঃস্বার্থ স্নেহ, মমতা, শ্রীভগবান্ ইহাদের হৃদয়ে না দিলে, কি আমরা কখন জগৎ মাহাত্ম্য জানিতে পারিতাম? এই স্ত্রীজাতি কি অপব্যবহারের জিনিস। ইহাদের হৃদয়ে যে স্বভাব-নিঃস্বার্থভাব ও প্রেম, যে আমরা পুরুষ মানুষ হইয়া কি প্রকারে শিখিব। যার শরীরের কোন অংশ দগ্ধ হয় নাই, সে পোড়ার জ্বালা কিরূপ, তাহা জানিতে পারে না। যে পেটে সন্তান ধরে নাই, সে কি গর্ভযন্ত্রণা বা প্রসব বেদনা জানিতে পারে? প্রকৃতির নিয়মই এই যে, কর্ম্মশূন্য হইলে ভাব কখন উপলব্ধি হয় না। স্ত্রীজাতির বিশুদ্ধ হৃদয়ে কি ভাব থাকে, তা' পুরুষ মানুষ কখনই জানিতে পারে না। নিজে কত কষ্ট ও দুঃখ ভোগ করিয়া, সন্তানের সুখ

ও মঙ্গল, যাঁরা প্রতিনিয়ত ধ্যান করেন, ও কামনা করেন, তাঁহারা কতদূর স্বভাব-পবিত্র ও পূজ্যজাতি, তা' না ভাবিয়া, যাহারা তাঁহাদের নীচ চক্ষে দেখে, ও তাঁহাদের প্রতি যাহারা নীচ ব্যবহার করে, তাহারা কতদূর উন্নতমন সম্পন্ন ও কি ভাবে শিক্ষিত, তাহা পাঠক নিজেই বুঝিবেন। পুরুষ যে কামরিপুর চরিতার্থতার জন্যই নারীগমন করে, স্ত্রীজাতির হৃদয়ে সে অপবিত্র ভাব থাকে না, সেটা পশুদের ব্যবহারেও দেখা যায়। স্ত্রীজাতির সঙ্গমেচ্ছা একটা রোগ মাত্র। ঐ রোগ হইতে মুক্ত হইবার জন্যই, স্বামীকরণ প্রথা হইয়াছে। এই রোগ মুক্ত হইবার জন্য, স্ত্রীজাতি কত ক্ষতি স্বীকার করে। আপন স্বাধীনতা, আপন সুখ ইচ্ছা, আপন মন, প্রাণ ও শরীর পর্য্যন্ত, স্বামী ও অপত্য সুখের জন্য, প্রতি নিয়তই সমর্পণ করে। মাতৃস্নেহের পবিত্রতা, যার মনে উদ্ভূত না হয়, সে কি প্রেম করিতে শিখিয়াছে। সৃষ্টি প্রবাহ সম্যক্ ও পূর্ণ রাখিবার জন্যই, শ্রীভগবান এই পবিত্র ভাব নারীজাতির প্রতি অস্থিতেই দৃঢ়রূপে, মূলবদ্ধ করিয়া দিয়াছেন। জগৎ হইতে নারীজাতি যদি অন্তর্হিত হয়, তবে কি জগৎ অরণ্য হবে না? নারীশূন্য জগতে যে পুরুষ ২।১০ দিনও থাকিতে পারিবে না; তাহা পুরুষ নিজে জানে না। আমদানী বেশী হওয়ায়, নারী-স্বচ্ছলতা হেতুই, পুরুষের এত প্রাধান্য। পুরুষ মনে করেন যে, তিনি না হ'লে জগৎ চলিবে না। কিন্তু জগৎ যে শ্রীভগবানের মায়া প্রকাশ মাত্র; তিনি নিজেই নারীরূপে সমস্ত জগৎ শক্তির আধার, তাহা অনেক পুরুষ ভাবে না বা জানে না। পুরুষ যদি নিজ উৎপত্তির বিষয় ভাবে, তো স্পষ্টই বুঝিতে পারিবে, যে তাঁর সমস্ত শক্তি ও বুদ্ধি তিনি কোথা হ'তে পেলেন। তাঁর নিজের কোন শক্তিই নাই। সমস্ত শক্তিই তিনি জননী হইতে পাইয়াছেন। স্বভাব কোমলতা, স্বভাব নিঃস্বার্থতা, স্বভাব পরোপকার, স্বভাব সেবা শুশ্রূষা এবং যা কিছু সৎ আছে ও ঈশ্বরের প্রিয়তম গুণ, একমাত্র কেবল নারীজাতিতেই শ্রীভগবান নিহিত করিয়াছেন। আমরা সেই মাতৃরূপা ও মাতৃস্বভাবা স্ত্রীজাতির উপর কি অত্যাচার না করি। পুরুষ কেবল নিজের প্রাধান্য সংস্থাপনের জন্য, এই সব প্রকার নিয়ম ও শাস্ত্র প্রনয়ণ করিয়াছেন। আমরা সেই স্ত্রীজাতিকে তেমন শিক্ষা দিই না, শিক্ষা দিলে, প্রকৃতি তাহাদের যেরূপ বুদ্ধি সম্পন্না করিয়াছেন, তাহাতে এমন কোন কাজই নাই, যা নারীজাতি না পারে। সমরেও নারীজাতি পিছুপা নয়, যোগেও নয়, ধর্ম্ম কর্ম্মেও নয়, প্রতিজ্ঞা পালনেও নয়, লেখা পড়াতেও নয়, সৎ সাহস বল, দুঃসাহস বল, জ্ঞান বল, বিজ্ঞান বল, এমন কোন বিষয় আছে যে বিষয় শিক্ষা দিলে নারীজাতি পুরুষের মত পারদর্শীতা

না লাভ করিতে পারে। বরং আমার মনে হয় যে যতদূর পারদর্শীতা নারীজাতি, অতি সহজে ও অল্প সময়ে, লাভ করতে পারে, পুরুষ ততদূর পারদর্শীতা না লাভই করতে পারেন, না তত সহজে বা তত অল্পক্ষণেই পারেন। শ্রীরাধার প্রাধান্যেই শ্রীকৃষ্ণের মাহাত্ম্য। প্রেমশূন্য শ্রীরাধা, আর বিষময় অমৃত একই জিনিস। কিন্তু শ্রীরাধা নিজের প্রাধান্য সংস্থাপন না করিয়া শ্রীকৃষ্ণেরই প্রাধান্য সংস্থাপন করিয়াছেন। ঈশ্বর মাহাত্ম্য প্রকৃতিই প্রচার করিতেছেন এবং ঐ প্রচারের সার্থকতা সিদ্ধি হইলেই প্রকৃতি নিজেকে ধন্যা মনে করেন। প্রকৃতি ঈশ্বর মাহাত্ম্য প্রচারে সদাই ব্যস্ত; কিন্তু মানুষ অহংজ্ঞানে মত্ত থাকিয়া প্রকৃতির কার্য্যকরণ দেখিয়া জ্ঞান লাভে অমনোযোগী থাকেন ও বৃথা এ, ও, তা হ্যান্ ত্যান্ ও নিজ ক্ষমতা ও বিদ্যাবুদ্ধির প্রাধান্য সংস্থাপনেই ব্যস্ত। সদা সত্যজ্ঞান-প্রচার-স্বভাবা-প্রকৃতির চেষ্টাকে ব্যর্থ করাই যেন আমাদের কাজ; এই জন্য প্রকৃতিদেবীকে কত কষ্টই না ভোগ করিতে হইতেছে। কোন ভক্ত প্রকৃতির কার্য্য দেখিয়া একটী গানে নিজ মনোভাব প্রকাশ করিয়াছেন—নিচে উদ্ধৃত করিলাম।

"আপনাতে আপনি থেকো রে মন! যেওনাকো কারো ঘারে।
না চাবি তা ব'সে পাবি, খুঁজলে নিজ অন্তঃপুরে॥
পরমধন ঐ পরশমণি, যা চাবি তা দিতে পারে।
কত মনি প'ড়ে আছে, ঐ চিন্তামণির নাচ্‌দোয়ারে॥"

জ্ঞানলাভের এই প্রকৃত উপায়, এই ধারণা হৃদয়ে দৃঢ় সংস্কারাবদ্ধ না হ'লে কেউ কখন সত্যজ্ঞান লাভ করতে পারে না। সত্যজ্ঞান উপলব্ধি না হ'লে সংসার উদ্দেশ্য ভ্রষ্ট হয় ও অধোগতি পায় মাত্র। খালি হৈ হৈই সার!!!

---

## মূলাধারের মাহাত্ম্য।

প্রথমতঃ মলদ্বার সংকোচ করিলে মূলাধার যন্ত্র শক্তি সম্পন্ন হয় ও তদ্দ্বারা এক দিকে মূলাধার হইতে সোজা লাইনে মেরুদণ্ডকে আশ্রয় করিয়া যে সুষুম্না নাড়ী উঠিয়াছে সেই সুষুম্না নাড়ী মধ্যে অপান বায়ু প্রবিষ্ট হয়। অপরদিকে অর্থাৎ মূলাধার যন্ত্রের বামদিকে যে মুখ আছে, তদ্দ্বারা স্বাধিষ্ঠান পদ্মে অপান বায়ু প্রবিষ্ট হইয়া স্বাধিষ্ঠান পদ্মকে উত্তেজিত করে; ও ক্রমশঃ মূলাধার

যত্ন যত বেশী শক্তি সম্পন্ন হয় ততই ঐ মূলাধারের তেজে অপান বায়ু ক্রমশঃ স্বাধিষ্ঠান পদ্ম ভেদ করিয়া নাভি প্রদেশে প্রবিষ্ট হইলেই নাভিস্থ অপান বায়ু নাভি হইতে বাহির হইতে চেষ্টা করে। নাভিস্থ অপানমিশ্র প্রাণবায়ু সমূলে বিতাড়িত হইলে অপানবায়ু আরও উপরে উঠিতে চেষ্টা করে ও ক্রমশ হৃদয়ে ও কণ্ঠে উঠিতে পারে। একা মূলাধারের জোরে স্বাধিষ্ঠান ও নাভি পদ্ম ভেদ করিয়া সুষুম্নাস্থ বায়ুকে হৃদয়ে ও কণ্ঠে তুলিতে অনেক সময় লাগে তজ্জন্য যদি কণ্ঠ প্রদেশ তৎকালে আকুঞ্চিত হইয়া ঐ নাভি নির্গত অপান বায়ুকে উর্দ্ধাকর্ষণশক্তি দ্বারা উর্দ্ধে উঠিতে সাহায্য করে তবে, নাভিস্থ অপান বায়ু কণ্ঠে সহজে উঠিয়া কণ্ঠ প্রদেশে যেখানে সুষুম্না নাড়ী সম্মিলিত হইয়াছে, সেই স্থান দিয়া ক্রমশ কণ্ঠের শক্তির ঠেলায় ও নাসিকার উর্দ্ধাকর্ষণ শক্তির দ্বারা, আজ্ঞাপদ্ম পর্য্যন্ত উঠিতে পারে; ও পরে মস্তিষ্কের উর্দ্ধাকর্ষণ শক্তির প্রয়োগ দ্বারা মস্তিষ্কে প্রবেশ করে; ও তাহাতে শিব শক্তির মিলনে সমাধি আরম্ভ হয়। মধ্যে জানা দরকার যে তল পেটস্থ সমস্ত অপান বায়ু তলপেট প্রদেশ হইতে বিনির্গত না হইলে সমাধি হয় না। তল পেটস্থ অপান বায়ু সমূলে নির্গত করিতে হইলে প্রথমতঃ স্থিরভাবে যে কোন আসনে সরল ভাবে বসিয়া, দাঁড়াইয়া বা শুইয়া আগে সহজে যত বায়ু প্রশ্বাসের সহিত নির্গত হয়, তাহাদিগকে নির্গত করিয়া, প্রশ্বাসের সেই বেগের সঙ্গে সঙ্গে হুংকারের সহিত কোঁত দিয়া যতদূর সাধ্য, কোঁত দিতে হয় ও সঙ্গে সঙ্গে মলদ্বার আকুঞ্চিত করিতে হয়। এই কোঁত দেবার পর যখন অপানবায়ু পরিমাণে খানিকটা তলপেট হইতে কমিয়া যায়, সেই মুহূর্ত্তে যদি শ্বাস একেবারে অন্ততঃএক কি দুই সেকেণ্ড বন্ধ থাকার পরে শ্বাস টানা যায় তো একদম খানিকটা প্রাণবায়ু ঐ তলপেটস্থ শূন্য স্থানে গিয়া ভরিয়া যায়। এইরূপ ২।৩ বার করিলে তলপেটস্থ অপানবায়ু বিনির্গত হইয়া-অপান বায়ুর স্থান প্রাণবায়ু অধিকার করে। প্রাণবায়ুর সংযোগে মূলাধার আরও উত্তেজিত হয় ও তখন সুষুম্না মধ্যে ও স্বাধিষ্ঠান পদ্মাদি একে একে ভেদ করিয়া কণ্ঠে উঠিতে সক্ষম হয়, কণ্ঠের ঠেলায় ও তদুপরিস্থিত পদ্মের উর্দ্ধাকর্ষণ শক্তির সাহায্যে ক্রমশঃ মস্তিষ্কেও প্রবেশ করে।

প্রথম শিক্ষার্থীকে আমি একবারে তাড়াতাড়ি করিতে নিষেধ করি। তবে নিম্ন লিখিত প্রণালী কার্য্য সমাধা করিলে উদ্দেশ্য সুসম্পন্ন হয় ও সহজ হয়।

১। তলপেট হইতে অপান বায়ু বিতাড়িত করিয়া সেই স্থান প্রাণবায়ুতে পরিপূর্ণ করিতে শিক্ষা করা। এই প্রক্রিয়া করিতে হইলে স্থিরভাবে বসিয়া বা শুইয়া, সহজে যত বায়ু প্রশ্বাসের সহিত নির্গত হয়, সেই বায়ুর বিনির্গতের বেগের

সহিত হুঙ্কারের সহিত কোঁত দিয়া যথাসাধ্য অপান বায়ু বিনির্গত করিয়া ২।৩ সেকেণ্ড দম বন্দ করিয়া পরে শ্বাস বায়ু আকর্ষণ করা। একবার এইরূপ করিয়া অল্পক্ষণ ১০।১২ সেকেণ্ড বাদে পুনরায় ঐরূপ করা। এইরূপ এক আসনে বসিয়া ৪।৫ বারের বেশী করা উচিত নয়। দিনের মধ্যে ৫।৭ বার এইরূপ করিলে অভ্যাস কিছু দৃঢ়ীভূত হয়। পরে প্রত্যহ ২।১ বার করিলেই চলে। আসনে বসিয়াই এই কাজ করা উচিত।

২। ৫।৭ দিন অথবা ক্ষমতানুসারে মাসেকখানেক ঐরূপ করিয়া উপরোক্ত প্রকরণে কোঁত দেবার পর যখন দম বন্ধ করিবে সেই সময়ে মলদ্বার ২।৩ বার করিয়া আকুঞ্চন করা ও পরে শ্বাস বায়ু শরীরে পুন প্রবেশ করাইবে। ইহাতে সুষুম্নাতে ও স্বাধিষ্ঠানাদিপদ্মে ক্রমশঃ প্রথমতঃ পর্য্যাপ্ত পরিমাণে অপানবায়ু প্রবিষ্ট হইলে, শেষে ঐ অপানবায়ু প্রাণবায়ু কর্ত্তৃক বিতাড়িত হইয়া পদ্মে পদ্মে প্রাণবায়ু উঠিবার রাস্তা সাফ হইবে। এইরূপ মাসেক ২মাস করিতে হয় তাহাতে অভ্যাস পাকা হয় ও নিজে ক্রমশ বুঝিতে পারিবে তোমাতে কি পরিবর্ত্তন হইতেছে। এই ক্রিয়ার বলে রিপুতন্ত্রের ক্রমশ জয় লাভ হয়। রিপুতন্ত্র জয় হইতে আরম্ভ হইলে কি না লাভ হইল।

৩। উপরোক্ত দ্বিতীয় প্রকরণ অভ্যস্থ হইলে তখন কণ্ঠ সংকোচ দ্বারা সুষুম্না ও নাভি প্রদেশস্থ বায়ুকে উর্দ্ধাকর্ষণ করিতে হয়। এই উর্দ্ধাকর্ষণের সঙ্গে মলদ্বার আকুঞ্চন ও প্রসারণ করিতে হয়। এই অভ্যাস পাকা করিতে প্রায় ২।৩ মাস লাগে। অভ্যাসকালে নিজেই প্রত্যক্ষ করিবে দিন দিন কতটুকু উদ্দেশ্য সফল হইতেছে। এখানে একটী কথা আছে। যখন লোকে অভ্যাস করে তখনই কি উন্নতি হইল তাহা টের পাওয়া যায় না। তবে হয়ত পর দিন অভ্যাস কালে জানিতে পারে যে গতকল্য এতটুকু তো হয় নাই। ইহাতে উদ্যম বাড়ে। কণ্ঠাকর্ষণ অভ্যাস করিবার সময় গোঁয়ারতুমির সহিত শক্তি প্রয়োগ নিষিদ্ধ; অল্পে অল্পে কণ্ঠসংকোচ অভ্যাস করা উচিত। ক্রমে যত পাকা হবে ততই যত শক্তি ইচ্ছা প্রয়োগ কর তাতে ক্ষতি হবে না বরং কাজ সুসিদ্ধ হবে। এই অভ্যাস দৃঢ়ীভূত হইলে শরীরে কখন কোন রোগ হইবে না ও রিপুতন্ত্র জয় পূর্ণ হয়। এই ক্রিয়ায় শরীরের উন্নতি হয়। ইহার পর ক্রিয়া দ্বারা মস্তিষ্কের উন্নতি আরম্ভ হয়। ১০।১২ বৎসরের বালকরা এই ক্রিয়া করিলে সহজে সুসিদ্ধ হয়। অধিক বয়স হইলে অপেক্ষাকৃত বেশী সময় লাগে।

মধ্যে একটী বিষয় জানা দরকার যে মলদ্বার সংকোচ ও কণ্ঠের উর্দ্ধাকর্ষণ শক্তিতে যে বায়ু কণ্ঠ পর্য্যন্ত উঠিল ঐ বায়ুকে ফুস্‌ফুস্‌ ও কণ্ঠের জোরে আরো উর্দ্ধে অর্থাৎ আজ্ঞাপদ্মে বা সহস্রারে উঠাইতে হইলে প্রথম সাধকের, দ্বিতীয় উদ্যমের আবশ্যক। সে উদ্যম কি, না আজ্ঞাপদ্ম যন্ত্রের ও মস্তিষ্কের উর্দ্ধাকর্ষণ শক্তি সঞ্চয় করা। এই আজ্ঞা ও মস্তক যন্ত্রের উর্দ্ধাকর্ষণশক্তি সংগ্রহ করিতে পারিলে আর আলাদা দ্বিতীয় উদ্যম করিতে হয় না। ক্রমশ অভ্যাস দৃঢ় হইলে নিচে মূলাধারের সংকোচ ও মস্তিষ্কের উর্দ্ধাকর্ষণশক্তি এক যোগে প্রয়োগ করিলেই একবারে সুষুম্না পথ দ্বারা মূলাধারস্থ বায়ু মস্তিষ্কে যাতায়াত করিতে পারে। এই ষট্‌চক্রভেদ। নাভিপদ্ম ভেদ কিছু কঠিন এই জন্য এক একটী যন্ত্রের আড় ভাঙ্গিতে যে নানাবিধ ক্রিয়ার প্রয়োজন হয় তাহা নাভিপদ্মের সংস্কার কালে বর্ণিত হইয়াছে। এই বর্ণনা শাস্ত্রোক্ত মুদ্রা বর্ণনের সহিত মিলাইলে পাঠক বুঝিতে পারিবেন যে মুদ্রার উদ্দেশ্য খালি নাভির সংস্করণ।

---




## প্রাণায়াম।

—: :—

শ্বাসযন্ত্র সমুদয়ের ক্রিয়া প্রণালী একে একে বর্ণনা হইল; এক্ষণে প্রাণায়াম প্রণালী বর্ণনা করিতে হইবে। নূতন সাধকের পক্ষে বিধি এই যে তিনি প্রথম হইতে একবারে প্রাণায়াম চেষ্টা না করিয়া আগে খালি বায়ু সাধনে যত্ন ও পরিশ্রম করিবেন ও তজ্জন্য এক একটী যন্ত্রের ক্রিয়া আলাদা আলাদা শিক্ষা করিবেন ও একটীতে পারদর্শীতা লাভ করিয়া তারপর অপর যন্ত্রের ক্রিয়ার প্রকরণে প্রবৃত্ত হইবেন। তা না হইলে প্রাণায়ামসিদ্ধি বা সমাধি লাভে তত সুবিধা হইবে না ও উত্তম সমাধি লাভে হতাশ্বাস হইতে হইবে। এই সমাধির উত্তমতার সীমার ইয়ত্তা হয় না, যতই উত্তম হউক না কেন, কেমন একটা ভাব মনে সদাই হয়, যে লব্ধ অবস্থার আরো উত্তমতা নিশ্চয়ই আছে ও আমি এখনও সেই উত্তমতার চরম সীমায় পৌঁচিতে পারি নাই। এই চরমসীমা, পবিত্রতার প্রকার ও পরিমানের উপর নির্ভর করে। যাঁর যে প্রকার পবিত্রভাবের সংস্কার তাঁর সেইরূপ উত্তমতাই লাভ হয়। স্বভাব পবিত্র অবস্থা প্রাপ্ত হইলে সমাধি

আয়ত্তে আসে। তখন সমাধি অবস্থা আনিতে আর চেষ্টা করিয়া মূলাধারাদি পদ্মের খোযামোদ করিতে হয় না। তখন দেবী কুলকুণ্ডলিনী জাগ্রত হইয়া সদাই পরম পবিত্র সুষুম্নানাড়ীর পথ দিয়া আজ্ঞাচক্রে বা সহস্রারে বাস করেন। ধ্যান দেখ। সাধক তখন জাগ্রতই থাকুন বা নিদ্রিতই থাকুন সদাই চিত্তের আনন্দে নিজ লক্ষ্যের উপর স্থির দৃষ্টি রাখিয়া, কখন জ্ঞানের সহিত ভাব্য বিষয়ের সত্যজ্ঞান উপলব্ধি করেন, কখন বা ভাব্য বিষয় একেবারে পরিত্যাগ করিয়া দিব্যচক্ষের সাহায্যে বিমল বিভূমাহাত্ম্যে নিজ চিত্ত লয় করিয়া জীবন অতিবাহিত করেন। তখন সেই যোগীতে দেবশক্তি আবির্ভূত হয়, তিনি তখন শরীরী হইয়াও আহার নিদ্রায় বা অন্য কোন প্রকার বাহ্যবস্তুর প্রয়োজনের অতীত হন। লোকে যত্ন করিয়া তাঁহার সেই অবস্থা ভঙ্গ করিয়া না দিলে অনায়াসেই দিনপাত করেন, এই প্রকারে একাদিক্রমে ২০·২২ দিন থাকায় শেষে নিধন অবস্থা প্রাপ্ত হন ও নিধন কালে চিত্ত শ্রীভগবানে লয় থাকায়, তদীয় স্বস্বভাবেই মোক্ষ লাভ হয়।

পূর্ব্বে বলা হইয়াছে যে সমাধি লাভই যোগের চরম উদ্দেশ্য। নিয়ম বল, যম বল, আসন বল, ধ্যান বল, ধারনা বল, প্রাণায়াম বল, প্রত্যাহার বল সকলেরই সাধনা কেবল ঐ সমাধি অবস্থা লাভের জন্য। যমাদি ক্রিয়া পর পর ধরিলে প্রাণায়াম উপলব্ধি, সমাধি অবস্থা লাভের চতুর্থ সোপান হইতেছে। প্রাণায়াম সাধনা হইলে, সমাধি লাভের প্রায় দুর্গম ও দুরূহ কার্য্য প্রণালী সবই আয়ত্তে আসিয়াছে বুঝিতে হইবে। এই প্রাণায়াম সাধনের পক্ষে জ্ঞাতব্য বিষয় পাঠক পূর্ব্বে অবগত আছেন। প্রথম খালি বায়ু সাধনে কুম্ভকর্ম্মার অবস্থা লাভ হইলে প্রাণায়াম ক্রিয়া সহজ হয়। প্রাণায়ামের উদ্দেশ্য চিত্ত স্থির করা, চিত্তের কোন বৃত্তি, কি না চিত্তের কোন বিষয়ে ব্যাপৃত থাকিবার আবশ্যক নাই, এই অবস্থা। এখন পাঠক বুঝিবেন যে, যতক্ষণ আমাকে শারীরিক বা মানসিক কোন কাজ করিতে চেষ্টা বা উদ্যম করতে হবে, ততক্ষণ আমার চিত্ত কখন স্থির (কিনা বৃত্তিশূন্য) হইতে পারে না। অন্য বাহ্যবস্তু বা বিষয় তো দূরের কথা, যতক্ষণ আমাতে, "আমার সুখ বা দুঃখ কি ক্লেশ" অনুভবের ক্ষমতা থাকবে ততক্ষণ আমি আর বৃত্তিশূন্য হইতে পারিতেছি না। তবে অনুভবশক্তির লয় করাই দরকার হইতেছে। এই অনুভব শক্তির আবার প্রকার আছে, কি না বুদ্ধির অনুভব, যাহা বিচার দ্বারা উপলব্ধি হয়, আর ইন্দ্রিয়াদির দ্বারা অনুভব শক্তির উপলব্ধি। বুদ্ধির অনুভব শক্তিকে লয় করা বরং সহজ, কেননা আমরা

শৈশব হইতেই নিদ্রা যাওয়া অভ্যাস করি। গাঢ় নিদ্রিত অবস্থায় আমাদের মস্তিষ্ক চিন্তার কাজ করে না, তাই মন বা বুদ্ধির লয় করা তত কঠিন নয়। মনে কর না, এ তো আর কিছু বেশী নয়, সে না হয় নিদ্রিত অবস্থায় মস্তিষ্ক চিন্তার কাজ ত্যাগ করিত, আর এ না হয় জাগ্রত অবস্থায় মস্তিষ্ককে চিন্তার কাজ ত্যাগ করান; এই টুকু প্রভেদ মাত্র। যে অবস্থা নিদ্রিত অবস্থায় হয়, সেই অবস্থা জাগ্রত অবস্থায় আনাকে চিত্তের নিরোধ অবস্থা বলে। কাজেই নিদ্রাও এক প্রকার নীচজাতীয় সমাধি।

শ্বাস প্রশ্বাস যত ধীরে ও দীর্ঘকাল ব্যাপিয়া সমাধা হইবে ততই জীবন নীরোগী অবস্থায় ও সমস্ত বুদ্ধি ও স্মৃতিশক্তি পূর্ণত্ব অবস্থায় থাকিবে ও রিপুজয়ী পুরুষ হইয়া ইচ্ছামৃত্যু হইবে। যে কোন সুখজনক আসনে বসিয়াই হউক, শুইয়াই হউক, হেলানদিয়াই হোক, স্থিরভাবে থাকিয়া নিশ্চিন্ত অবস্থায় খুব ধীরে ধীরে বিনা উদ্যমে শ্বাস ও প্রশ্বাস করিতে থাকিবে। এইরূপ ৫।৭ মিনিট পরে দেখিবে যে নিশ্বাস ক্রমশঃ ছোট হইতেছে। এই ভাবে ১৫।২০ মিনিট থাকিলেই দেখিবে শ্বাস প্রশ্বাস ক্রিয়া শরীরে হইতেছে বলিয়া অনুমিত হয় না। ক্রমে হাতের নাড়ীও পাইবে না, ও শ্বাস প্রশ্বাস স্থির হইয়া সমাধির লক্ষণ আসিবে ও এক প্রকার আনন্দ অনুভব হবে। যখন শরীরে অবসন্ন ভাব হইবার উপক্রম হইবে তখন নানাপ্রকার মূর্ত্তি যেন তোমার চক্ষে দেখা দিবে; এই অবস্থাই সমাধির পূর্ব্বাবস্থা——এই প্রথাই সর্ব্বোত্তম। তবে ষট্‌চক্র ভেদ না হইলে এ অবস্থা হয় না।——তবে এই প্রাণায়াম আরম্ভ করিবার অব্যবহিত পূর্ব্বে অর্থাৎ আসনে বসিবামাত্র একবার হংকারের সহিত মলদ্বার আকুঞ্চন দ্বারা তলপেটের অপান বায়ু নির্গত করিয়া, সুষুম্নায় বায়ু প্রবেশিত করিয়া লইবে। ২১৫ বার মূলাধার সংকোচের সহিত কণ্ঠাকর্ষণে সুষুম্নাস্থ বায়ুকে কণ্ঠে তুলিয়া লইয়া, উপরোক্ত পূরক ও রেচক রহিত প্রাণায়াম আরম্ভ করিবে। হাঁটু মুড়িয়া চিৎ হইয়া শুইয়া এই প্রাণায়াম সুখজনক ও সহজ সিদ্ধ হয়। প্রাণায়াম যেরূপ বিবিধ প্রকার আছে, তেমনি কুম্ভকও বিবিধ প্রকার আছে। কিন্তু যতপ্রকার কুম্ভকই থাকুক না কেন, থাক্ বা মাত্রা অনুসারে কুম্ভক হয় যথা—২।৮।৪, ৩।১২।৬, ৪।১৬।৮, ৫।২০।১০, ১২।৪৮।২৪, ১৬।৬৪।৩২, ২০।৮০।৪০ ইত্যাদি। ইহার অর্থ এই, যদি ২ পূরক হয়, কি না ১, ২ গুনিতে যে সময় লাগে, ততটুকু সময়ের মধ্যে যদি শরীরে বায়ু প্রবিষ্টকরণ কাজ সমাধা করা যায়, তবে [illegible]

রাখিয়া, ফের ১, ২ করিয়া ৪ গুনিতে যত সময় লাগে, ততক্ষণ ধরিয়া সময় লইয়া ঐ বায়ু নিঃসরণ করিবে। এইরূপ প্রাণায়ামের থাকের নিয়ম, রেচকের মাত্রার চতুর্গুণ সময় নিয়া কুম্ভক ও কুম্ভকের অর্দ্ধেক বা পূরকের দ্বিগুণ সময় নিয়া রেচক করিবে, তাই ঐ উপরে থাক্ বাঁধিবার প্রথা দেখাইয়া দেওয়া গেল। তার মধ্যে (১২) বারর থাক্ ১৬ সোলোর থাক্ ও (২০) কুড়ির থাক্ প্রশস্ত। কুড়ির থাক সাধন হইলেই প্রাণায়াম উত্তম সাধন হ'ল মনে করবে। এ থেকে পাঠক বুঝিবেন যে সর্ব্বোত্তম প্রাণায়ামের সময়ের সমষ্টি হ'ত, না ২০+৮০+৪০=১৪০ এই ১৪০ আস্তে আস্তে ধীরে ধীরে ২ মিনিটেও গনা যায়, আবার এই ১৪০ গুনিতে আমি ৩ মিনিট লাগাতে পারি, সচরাচর উত্তম প্রাণায়াম করিতে লোকে তাড়াতাড়ি গুনিয়া ২ মিনিটেই সম্পন্ন করেন আমি তাকে আর প্রাণায়াম বলি না। এ যেন রেলগাড়ি ষ্টেশনে অবস্থিতি কালে, বড় মলত্যাগের উদ্বেগকে কোনরকমে ঝেড়ে ফেলা; কেননা গাড়ি বেরিয়ে যাবে। প্রাণায়ামের মানে বায়ু ধারণ করবার শক্তি বাড়ান, তা যতক্ষণ সহজে দম রাখতে পার ও যত ধীরে ধীরে এই শ্বাস প্রশ্বাস করতে পার ততই সিদ্ধির উচ্চ সোপানে উঠিতে পারিবে। এই জ্ঞানই সত্যজ্ঞান। তবে উত্তম প্রাণায়ামের সিদ্ধি হইলে, শুনেচি যে সর্ব্বশরীর বায়ুতে পূর্ণ হইলে ও ঐ বায়ু যখন পূর্ণমাত্রায় উষ্ণতা প্রাপ্ত হয় তখন দেহ হালকা হইয়া, পেঁজা তুলার ন্যায় লঘুত্ব প্রাপ্ত হয়, তখন মানুষ মাটি ছেড়ে উর্দ্ধে উঠিতে থাকে। এ অবস্থা আমার হয়নি, এর আস্বাদ পাইওনি, তা কি বলব; তবে হয়, এ বিশ্বাস আছে। এই প্রাণায়াম ৪।৬।৮ এই নিম্ন থাক হইতে আরম্ভ করিয়া ক্রমে থাক বাড়ান ভাল। তবে আসনে বসিয়াই প্রথমে হুংকারের সহিত মলদ্বার আকুঞ্চন করিয়া আগে অপানবায়ু তলপেট হইতে নির্গত করিয়া দিয়া একবার একযোগে ষট্‌চক্র ভেদ প্রকরণ ক্রিয়া করিয়া ও একবার কুম্ভক করিয়া লইবে। ও পরে এই থাকের প্রাণায়াম করিতে থাকিবে।

প্রাণায়াম করিবার সময় আবার মন্ত্র উচ্চারণ করিবার প্রথাও আছে। পূর্ব্বে যাহা বলা হ'ল তাতে মন্ত্র উচ্চারণ করার উল্লেখ করা হয় নাই। এই মন্ত্র যে মনে মনে উচ্চারণ না করিলে প্রাণায়াম সিদ্ধ হয় না তাহা নহে। মন্ত্র ও শাস্ত্রাদিতে অনেক আছে, আমি সে সকল তত বুঝি না; তবে ওঁকার মন্ত্রের যে মাহাত্ম্য আছে তাহা স্বীকার করি। আর এই ওঁকার মনে উদয় হইলেই যদি সমস্ত শক্তির সমষ্টির ভাব মনে উদয় হয়, তবে অন্য মন্ত্রের আশ্রয় নেওয়ার

আবশ্যক কি। পূজাদি কর্ম্মেও লক্ষ করিলে দেখা যায়, কেবলমাত্র ওঁকারই এক মন্ত্র। ওঁকার উচ্চারণ না করিয়া কোন দেবশক্তিরই উল্লেখ দেখা যায় না। ওঁহরি, ওঁগণেশ, ওঁদুর্গা, ওঁবিষ্ণু, ওঁশিব, ওঁকালী, ওঁরাম ইত্যাদি এই তো মন্ত্র। বাকি যা কিছু, তা সব কেবল পূজাকারীর নিজের মনের ভাব। সেই ভাবকে ফলবতী করিবার উপায় কেবল ওঁকার শব্দ উচ্চারণ। এই ওঁকার শব্দের সহিত নমস্ শব্দ যোগে যা হয় তাই বলিয়া, বোধ হয় সমস্ত শক্তিরই আরাধনা করা যায়; তবে আমি যেন সাক্ষাৎ সেই হরিকে দেখিতেছি এরূপ ভাব মনে আনিতে হইলে "ওঁশ্রীহরয়ে নমঃ" বলিলেই আমার উদ্দেশ্যের স্বার্থকতা হইল মনে করি। "ওঁনমঃ শ্রীদুর্গায়ৈ নমঃ" বলিলেই যেন দুর্গা শক্তিরূপ বিশিষ্টা হইয়া আমার হৃদয়ে আবির্ভূত; এই মনে হয়। abstract শক্তিকে Materialএ ভাবিতে হইলে শ্রীসংযুক্ত করিলেই হয়; এই মনে হয়। এর সত্য মিথ্যা কি তা জানি না, আর যখন এতেই তৃপ্তি পাইবার সম্ভাবনা, তখন আর হড়বড় শড়বর দরকার কি। দেবশক্তির ধ্যান বা ধারনা করা, কেবল ওঁকারের সহিত সংযুক্ত দেবনামের উচ্চারণেই হয়, মনে হয়।

বলবার বিষয় বিস্তর বাকি রহিল, যদি শ্রীভগবান দিন দেন সবিস্তারে ২য় খণ্ডে খুঁটিয়ে বলা যাবে। একবারে কোন বিষয়ের সমস্ত বর্ণনা করার ক্ষমতা আমার নাই। থেকে থেকে কিঞ্চিৎকিঞ্চিৎ করে যা যখন মনে আসে সেই টুকুই বলতে পারি, তাও আবার অনেক সময়ে হয়ত খুঁড়বানেক ভাব এসে পড়ে, সব তাড়াতাড়ি লিখে উঠতে পারি না, অনেক ভাব ছটকে পালিয়ে যায়। আবার ভাব আসে তো, হয়ত কথা যোগায় না, কি করে ব্যক্ত করবো তা ঠাউরে পাই না। যদি কোন শিক্ষিত অবস্থাপন্ন প্রৌঢ় অভিজ্ঞ লোক আমার এই কাজে সহায়তা করেন, তবে বড়ই বাধিত হইব। বয়েসও হয়েছে, তবু মনে করলে বোধ হয় এখনও ৬০।৭০ বৎসর বাঁচতে পারি, তবে অবস্থা অনুকূল না হলে সে আশা পূর্ণ হবার নয়। এতৎকর্ম্মফলং শ্রীকৃষ্ণায় অর্পণমস্তু।

——:ঃ——

# গান।

## রাগিনী কেদারা—তাল কাওয়ালী।

(১) অহঙ্কারে মত্ত সদা, অপার বাসনা। অনিত্য যে দেহ মন, জেনে কি জান না॥ (২) শীত গ্রীষ্ম আদি করে, বার তিথি মাস রবে, কিন্তু তুমি কোথা যাবে, একবারও তা ভাবিলে না॥ (৩) এ কারণে বলি শুন, ত্যজ রজস্তমোগুণ, ভাব সেই নিরঞ্জন, এ বিপদ রবে না॥

---

## ভৈরবী—একতালা।

(১) আমায় ব'লে দে, কি ধর্ম্ম, করি বা কি কর্ম্ম, শাস্ত্রেরই যে মর্ম্ম, বুঝে ওঠা ভার। (২) আমার অতি সূক্ষ্মবুদ্ধি, নাইকো চিত্তশুদ্ধি, যতবারই তত, বাড়ে মা আঁধার॥ (৩) (ওমা) ব্রহ্ম নিরাকার করি উপাসনা, কিম্বা তেত্রিশ কোটী দেবেরই অর্চনা; ধ্যানে মিলে, কিম্বা পূজাদি করিলে, দিয়ে ফল মূল বলি উপচার॥ (৪) (ওমা) অহিংসা পরম ধর্ম্ম কেহ জেনে, পিপিলিকা মুখে চিনি দেয় এনে; কেউ বা শক্তি পূজে, সার ধর্ম্ম জেনে, শত শত পশু করিয়ে সংহার॥ (৫) (ওমা) কেউ বা বলে আমি কীটেরি অধম, কেউ বা বলে আমি ব্রহ্ম সে পরম, কেউ বা করে যাগ, যজ্ঞ পূজা হোম, কেউ কর্ম্মকাণ্ড করে না স্বীকার॥ (৬) (ওমা) কেউ বা যোগী সাজি, তীর্থে তীর্থে ফিরে, কেউ বা বলে ব'সে পাব ভক্তির জোরে, কেউ বা বলে তিনি আছেন অন্তরে, সর্ব্বতীর্থময় দেহ আপনার॥ (৭) (ওমা) কেউ বলে আবার ঈশ্বর কোথায়, সৃষ্টি স্থিতি লয়, প্রকৃতি ঘটায়, কোথায় পাপ পুণ্য, ম'লে সব ফুরায়, কর হাসি খুসি, আহার বিহার। (৮) কেউ বলে সর্ব্বশ্রেষ্ঠ হরিনাম, নামে শুনে হয় পূর্ণ মনস্কাম; কেউ বা বলে কর্ম্ম, বিনা হয় না ধর্ম্ম, মুখে জল বলে তৃষ্ণা যায় বা কার॥ (৯) ওরে স্থূলদৃষ্টে জ্ঞান, হয় ভিন্ন ভিন্ন, সূক্ষ্ম দরশনে অছিন্ন, অভিন্ন; সৃষ্টি, স্থিতি, লয়, রূপান্তর কয়, বাষ্প বরফ জল একেরই বিকার। (১০) তবে নানাবিধ শাস্ত্রের নানাবিধ মত, একস্থানে যেতে ভিন্ন ভিন্ন পথ; আমি সোজা বুঝি, একমাত্র বুঝি, তুমি মা সকলই, সকলই তোমার॥

---

আর কাঁদবো কত বল্ মা শ্যামা, কেঁদে কেন যায় না প্রাণ। কাঁদ্‌তে যে আর পারিনে মা, দে'না ওই চরণে স্থান॥ (২) যা ছিল মা সকল গেছে, সম্বল যা ওই চরণ আছে; অনাথ পানে নয়ন কোণে, চেয়ে কর মা কৃপাদান॥

## হাম্বির—যৎ।

(১) আর কত দুঃখ দিবি মা জননী তারা। ভ্রমিতেছি বিষয়ারণ্যে, তত্ত্ব-জ্ঞান হোয়ে হারা॥ (২) দুঃখ কি আমার তরে, সৃজিলি মা এসংসারে; তাই ডাকি তারা তোরে, ওমা দুর্গে দুখহরা॥

## মুলতান—তাল একতালা।

(১) আমায় ছ'জনায় মিলে, পথ দেখায় ব'লে, পদে পদে পথ ভুলি হে। নানা কথার ছলে, নানা মুনি বলে, সংশয়ে তাই দুলি হে॥ (২) তোমার কাছে যাব এই ছিল সাধ, তোমার বাণী শুনে, ঘুচাব প্রমাদ; কানের কাছে সদা করিছে বিবাদ, শত লোকের শত বুলি হে। (৩) কাতর প্রাণে আমি তোমায় যখন যাচি, আড়াল ক'রে সবাই দাঁড়ায় কাছাকাছি; ধরণীর ধুলো তাই নিয়ে আছি, পাই না চরণ ধূলি হে। (৪) শত ভাগ মোর শতদিকে ধায় আপনা আপনি বিবাদ বাধায়, কারে সামালিব, একি হ'ল দায়, একা যে এরা অনেকগুলি হে॥ (৫) আমায় একবার, তোমার প্রেমে বেঁধে; একপথ, আমায় দেখাও অবিচ্ছেদে; ধাঁধায় মাঝে প'ড়ে, কত মরি কেঁদে, চরণেতে লহ তুলি হে॥

## দেশ—একতালা।

(১) আমার সত্য মিথ্যা সকলি ভুলায়ে দাও, আমায় আনন্দে ভাসাও। (২) না চাহি তর্ক, না চাহি যুক্তি, না চাহি বন্ধ, না চাহি মুক্তি; তোমার বিশ্ব-ব্যাপিনী ইচ্ছা আমার অন্তরে জাগাও॥ (৩) সকল বিশ্ব ডুবিয়া যাক্ জলদ মাঝারে, সকল চেষ্টা, সকল শব্দ, সকল বাক্য হউক স্তব্ধ, তোমার বিশ্বজয়িনী বাণী, আমার অন্তরে জাগাও॥

---

(১) আমার সাধ না মিটিল, আশা না পুরিল, সকলি ফুরায়ে যায় মা। জনমের শোধ ডাকি মা তোরে, কোলে তুলে নিতে আয় মা॥ (২) পৃথিবীর কেহ ভাল তো বাসে না, এ পৃথিবী ভাল বাসিতে জানে না, যেথা আছে শুধু ভালবাসাবাসী, সেথা যেতে প্রাণ চায় মা॥ (৩) বড় দাগা পেয়ে বাসনা ত্যজেছি, বড় জ্বালা স'য়ে কামনা ভুলেছি, অনেক কেঁদেছি কাঁদিতে পারি না, আমার বুক ফেটে ভেঙ্গে যায় মা॥

## কীৰ্ত্তন।

(১) আমি জেনে শুনে, তবু ভুলে থাকি, দিবস কাটে বৃথায় হে। আমি যেতে চাই, তব পথ পানে, কত বাধা পায়, পায় হে। (২) চা'রদিকে হায় ঘেরেছে কারা, শত বাঁধনে জড়ায় হে। আমি ছাড়াতে চাই, ছাড়ে না কেন গো, ডুবায়ে রাখে মায়ায় হে। (৩) দাও ভেঙ্গে দাও, এ ভবের সুখ, কাজ নাই এ খেলায় হে। আমি ভুলে থাকি যত অবোধের মত, বেলা বোয়ে তত যায় হে। হান তব বাজ হৃদয় গহনে, দুখানল জ্বালা তায় হে। নয়নের জলে, ভাসায়ে আমারে, সে জল মুছায়ে দাও হে। (৫) শূণ্য ক'রে দাও, হৃদয় আমার, আসন পাত তথায় হে। তুমি এসো এসো, নাথ হ'য়ে বস, ভুলনা আর আমায় হে।

## রাগিনী খট্‌—তাল ঝাঁপতাল।

(১) আমরা যে শিশু অতি, অতিক্ষুদ্র মন। পদে পদে হয় গো পিতা, চরণ স্খলন। (২) রুদ্র মুখ কেন তবে, দেখাও মোদের সবে। কেন হেরি মাঝে মাঝে ভ্রুকুটি ভূষণ। (৩) ক্ষুদ্র আমাদের পরে করিও না রোস, স্নেহ বাক্যে বল পিতা কি করেছি দোষ। শতবার লও তুলে, শতবার পড়ি ভুলে, কি আর করিতে পারে দুর্ব্বল যে জন। (৪) পৃথ্বির ধুলিতে দেব মোদের ভবন, পৃথ্বির ধুলিতে অন্ধ মোদের নয়ন। জন্মিয়াছি শিশু হোয়ে, খেলা করি ধুলা লয়ে, মোদের অভয় দাও দুর্ব্বল শরণ। (৫) একবার ভ্রম হ'লে আর কি লবে না কোলে, অমনি কি দূরে তুমি করিবে গমন। তা হ'লে যে আর কভু উঠিতে নারিব প্রভু, ভূমি তলে চিরদিন রব অচেতন।

---

(১) উঠ গো করুণাময়ী খোল গো কুটীর দ্বার। আঁধার হেরিতে নারি হৃদি কাঁপে অনিবার। (২) তারস্বরে ডাকিতেছি, তারা তোমায় কতবার, দয়াময়ী হ'য়ে আছি একি হেরি ব্যবহার। সন্তানে রাখি বাহিরে আছ শুয়ে অন্তঃপুরে; মা মা ব'লে ডেকে মোর হ'ল অস্থি চর্ম্মসার। (৩) খেলায় মত্ত ছিলাম ব'লে, বুঝি মুখ বাঁকাইলে, একবার চাও মা বদন তুলে খেলিতে যাব না আর। দীনরাম ব'লে ওমা, কার কাছেতে যাব আর, মা বিনে কে লবে এই অকৃতি অধমের ভার।

## পূরবী—আড়া।

(১) এখনও কি ব্রহ্মময়ী, হয়নি মা তোর মনের মত। অকৃতি সন্তানের প্রতি, যন্ত্রণা আর দিবি কত। (২) প্রাণ ধন দিয়েছিলি, সকল নিলে ওদিন

করলি। হিসাব ক'রে দেখ্ দেখি মা, আমার দুঃখের বাকি কত ॥ (৩) ভুলাইয়ে ভবে আনিলি, বিষয় বিষ খাওয়াইলি। বিষের জ্বালায় সদা জ্বলি, দুর্গা বলে ডাক্‌বো কত ॥

## রাগিণী ভৈরব—তাল আড়াঠেকা।

(১ এই হ'ল এই হবে এই বাসনায়। দিবানিশি মুগ্ধ হোয়ে দেখিতে না পায় ॥ (২) মরে লোক প্রতিক্ষণে দেখে তবু নাহি জানে। না মরিব এই মনে, কি আশ্চর্য্য হায় ॥ (৩) অহন্যহনি ভূতানি, গচ্ছন্তি যম মন্দিরং। শেষাঃ স্থির ত্বমিচ্ছন্তি, কিমাশ্চর্য্যমতঃপরম্ ॥

## সিন্ধু—ঠুংরী।

(১) এমন দিন কি হবে (মা) তারা। যবে তারা তারা তারা, ব'লে, দু'নয়নে পড়বে ধারা ॥ (২) হৃদি পদ্ম উঠবে ফুটে, মনের আঁধার যাবে ছুটে। তখন ধরাতলে পড়ব লুটে, তারা ব'লে হ'বো সারা ॥ (৩) ত্যজিব সব ভেদাভেদ, ঘুচে যাবে মনের খেদ। ওরে শত শত সত্য বেদ, তারা আমার নিরাকারা ॥ (৪) শ্রীরাম প্রসাদ রটে, মা বিরাজে সর্ব্ব ঘটে। ওরে আঁখি অন্ধ দেখ মাকে, তিমিরে তিমির হরা ॥

---

(১) ওরে সুরাপান করিনে আমি, সুধা খাই জয়কালী ব'লে। মন মাতালে মাতাল করে, মদ মাতালে মাতাল বলে ॥ (২) গুরুদত্ত গুড় লয়ে, প্রবৃত্তি মসলা দিয়ে (মা), রামপ্রসাদ বলে এমন সুরা, খেলে চতুর্ব্বর্গ মেলে ॥

---

(১) কতদিনে হবে সে প্রেম সঞ্চার। হ'য়ে পূর্ণকাম, বোল্‌বো হরিনাম, নয়নে বহিবে, প্রেম অশ্রুধার ॥ (২) কবে হবে মোর শুদ্ধ প্রাণ মন, কবে যাব আমি প্রেমের বৃন্দাবন। সংসার বন্ধন, হইবে মোচন, জ্ঞানাঞ্জনে যাবে লোচন আঁধার ॥ (৩) কবে পরশমণি করি পরশন, লৌহময় দেহ হইবে কাঞ্চন। হরিময় বিশ্ব করিব দর্শন, লুটাইব ভক্তি পথে অনিবার ॥

---

(১) কে জানে গো কালী কেমন। ষড় দর্শনে না পায় দরশন ॥ (২) মূলাধারে সহস্রারে, সদা যোগী করে মনন্। তারা, পদ্ম বনে হংস সনে হংসীরূপে করে রমন ॥ (৩) আত্মারামের আত্মাকালী, প্রমাণ প্রণবের মতন। তারা ঘটে ঘটে বিরাজ করে, ইচ্ছাময়ীর ইচ্ছা যেমন ॥ (৪) তারার উদর ব্রহ্মাণ্ড ভাণ্ড

প্রকাণ্ড তা জান কেমন।* কালীর মর্ম্ম কাল জেনেছেন, অন্যে কেটা জান্‌বে তেমন। (৫) প্রসাদ ব'লে লোক হাসে, সন্তরণে সিন্ধু যেমন। আমার মন বুঝে তো, প্রাণ বুঝে না, ধর্‌বে শশি হ'য়ে বামণ॥

## রাগিণী ঝিঁঝিট্—তাল ঠুংরী।

(১) কর তাঁর নাম গান। যতদিন রহে দেহে প্রাণ॥ (২) যাঁর হে মহিমা, অনন্ত জ্যোতি, জগৎ করে হে আলো। স্রোত বহে যাঁর, প্রেম পিযূষ-বারি, সকল জীব সুখকারি হে। (৩) উচ্চে নীচে দেশ দেশান্তে, জলগর্ভে কি আকাশে। অন্ত কোথা তাঁর, অন্ত কোথা তাঁর, সদা সবে জিজ্ঞাসে হে। (৪) করুণা স্মরিয়ে, তনু হয় পুলকিত, বাক্যে বলিতে কি পারি। যাঁর প্রসাদে এক মুহূর্ত্তে সকল শোক অপসারি হে॥ (৫) চেতন নিকেতন, পরশ রতন, সেই নয়ন অনিমেশ। নিঃরঞ্জন সেই যাঁর দরশনে, নাহি রহে দুঃখ লেশ হে॥

---

(১) কপালে যা আছে, কালী তাই যদি হবে। শ্রীদুর্গা জয়দুর্গা ব'লে কেন ডাকা তবে॥ (২) ললাটে লিখেছ বিধি, তাই বলবান যদি। শিব তবে সত্যবাদী, কেমনে সম্ভবে॥

---

(১) কিসুখ জীবনে মম, ওহে নাথ দয়াময় হে। যদি চরণ সরোজে, পরাণ মধুপ চির মগন না রয় হে॥ (২) অগনন ধনরাশি, তায় কিবা ফলোদয় হে। যদি কাড়িয়ে সে ধরে, পরশ রতনে, যতন না করয় হে॥ (৩) সুকুমার কুমার মুখ দেখিতে না চাহি হে। যদি সে চাঁদ বয়ানে, তব প্রেম মুখ, দেখিতে না পাই হে॥ (৪) কি ছার শশাঙ্ক জ্যোতি, দেখি আঁধার ময় হে। যদি সে চাঁদ প্রকাশে, তব প্রেম চাঁদ, নাহি হয় উদয় হে॥ (৫) সতীর পবিত্র প্রেম, তাও মলিনতাময় হে। যদি সে প্রেমকনকে, তব প্রেমমণি, নাহি জড়িত রয় হে॥ (৬) তীক্ষ্ণ বিষ ব্যাধি সম, সতত দংশয় হে। যদি মোহ পরমাদে, নাথ! তোমাতে, ঘটায় সংশয় হে॥ (৭) কি আর বলিব নাথ! বলিব তোমায় হে। তুমি আমার হৃদয় রতন মণি, আনন্দ নিলয় হে॥

---

(১) কেশব কুরু করুণা দীনে কুঞ্জ কাননচারী। মাধব মনমোহন, মোহন মুরলীধারী (হরিবোল, হরিবোল, হরিবোল, মন আমার)॥ ব্রজ কিশোর কালীয় হর, কাতর ভয় ভঞ্জন, নয়ন বাঁকা, বাঁকা শিখিপাখা, রাধিকা হৃদি রঞ্জন॥

গোবৰ্দ্ধন ধারণ. বন কুসুম ভূষণ. দামোদর, কংশ দর্পহারী, শ্যাম, রাসরসবিহারী, ( হরিবোল, হরিবোল, হরিবোল, মন আমার )

---

(১) কিহরে করুণাময়ী, ধন দিবি মা, কি ধন আছে। ধনের মধ্যে দুটী চরণ, তাও বাঁধা হরের কাছে॥ (২) যদি পাই যোগে যাগে, বিষ খেয়ে শিব আছেন জেগে, ঘুম নাই তার ধনের লেগে ঘুমেরে ঘুম পাড়ায়েছে॥

## খাম্বাজ—চৌতাল।

(১) গাওরে তাঁহারি নাম, রচিত যাঁর বিশ্বধাম। দয়ার যাঁর নাহি বিরাম, ঝরে অবিরত ধারে॥ (২) জ্যোতিঃ যাঁর গগনে গগনে, দীপ্তি ভাতি অতুল ভুবনে. প্রীতি যাঁর পুষ্পিত বনে, কুসুমিত নব রাগে॥ (৩) যাঁর নাম পরশ রতন, পাপ হৃদয় তাপ হরণ; প্রসাদ যাঁর শান্তিরূপ, ভকত হৃদয়ে জাগে। অন্তহীন, নির্ব্বিকার, মহিমা যাঁর হয় অপার. যাঁর শক্তি বর্ণিবারে বুদ্ধি বচন হারে॥

---

(১) গয়া গঙ্গা প্রভাসাদি. কাশী কাঞ্চি কেবা চায়। কালী কালী ব'লে আমার, অজপা যদি ফুরায়॥ (২) ত্রিসন্ধ্যা যে বলে কালী. পূজা সন্ধ্যা সে কি চায়! সন্ধ্যা তার সন্ধানে ফেরে, কভু সন্ধি নাহি পায়॥ (৩) দান ব্রত যজ্ঞ আদি. আর কিছু না মনে লয়। মদনের যাগ যজ্ঞ, ব্রহ্মময়ীর রাঙ্গা পায়॥ (৪) কালী নামের এত গুণ, কেবা জানতে পারে তায়। দেবাদিদেব মহাদেব পঞ্চমুখে গুণ গায়॥

## ভৈরবী—আড়াঠেকা।

[১] জাগ কুল-কুণ্ডলিনী। প্রসুপ্ত ভুজগাকারা——আধার পদ্মবাসিনী॥ [২] গচ্ছ সুষুম্নাপথ——স্বাধিষ্ঠানে হও উদিত, মণিপুর অনাহত, বিশুদ্ধাজ্ঞা সঞ্চারিণী॥ [৩] ত্রিকোণে জলে কৃশানু, তাপিত হলো তনু, মূলাধার ত্যজি শিবে, স্বয়ম্ভু শিরো বেষ্টিনী॥ [৪] শিরস্থ সহস্রার দলে, পরম শিবেতে মিলে, ক্রিড়া কর কুতুহলে, সচ্চিদানন্দ দায়িনী॥

## রাগিনী ভঁয়রো—তাল কাওয়ালী।

(১) তুমি কি গো পিতা আমাদের। ঐ যে নেহারি মুখ অতুল স্নেহের॥ (২) ওই যে নয়ন তব, অরুণ কিরণ নব। বিমল চরণ তলে ফুল ফুটে প্রভাতের॥ (৩) এই কি স্নেহের রবে, ডাকিছ মোদের সবে। তোমার আসন ঘেরে দাঁড়াব কি

কাছে গিয়া ॥ (৩) হৃদয়ের ফুলগুলি, যতনে ফুটায়ে তুলি। দিবে কি বিমল করি, প্রসাদ সলিল দিয়া ॥

---

(১) ডুব দে মন কালী ব'লে। হৃদি রত্নাকরের অগাধ জলে ॥ (২) রত্নাকর নয় শূণ্য কখন, দু চার ডুবে ধন না পেলে। তুমি দম সামর্থে, এক ডুবে যাও, কুল কুণ্ডলিনীর কোলে ॥ (৩) জ্ঞান সমুদ্রের মাঝে রে মন, শক্তিরূপা মুক্তা ফলে। তুমি ভক্তি ক'রে, কুড়িয়ে পাবে, শিবযুক্তি মতন হ'লে ॥ (৪) কামাদি ছয় কুম্ভীর আছে, আহার লোভে সদাই চলে। তুমি বিবেক হলদি গায়ে মেখে যাও, ছোঁবে না তার গন্ধ পেলে ॥ (৫) রতন মাণিক্য কত, প'ড়ে আছে সেই জলে। রামপ্রসাদ বলে ঝম্প দিলে, মিলবে রতন ফলে ফুলে ॥

## ভৈরবী—খেমটা।

(১) তুলে নে রাঙ্গা জবা, মায়ের পায়ে সাজবে ভাল। চল্ ত্বরা, পুজবো তারা, মায়ের রূপে জগৎ আলো ॥ (২) নাচবে শ্যামা হৃদ্‌কমলে, ধোব চরণ নয়ন জলে, ডাকবো তাঁরে কালী ব'লে, ঘুচে যাবে মনের কালো ॥

---

(১) তুমি একজন, হৃদয়েরি ধন। সকলে আপনার ভেবে, সঁপে তোমায় প্রাণ মন ॥ (২) মনের কথা, প্রাণের ব্যাথা, যার যা মনে থাকে; ভাবে তুমি হৃদয় খুলে, ব'লে সুখী তোমাকে। সকলের হৃদয়ে থেকে, শুন (ওহে) হৃদয় রঞ্জন ॥ (৩) মঙ্গল স্বরূপ তুমি, তোমাধন সকলে চায়; দীনবন্ধু কৃপাসিন্ধু তোমার গুণ সকলে গায়। কারো মাতা, কারো পিতা, কারো সুহৃদ সখা হও; প্রেমে গ'লে যে যা বলে, তাতেই তুমি প্রীত হও; কেউ বা মনে, কেউ বচনে পূজে তোমার শ্রীচরণ ॥ (৪) চব্য, চূষ্য, লেহ্য পেয়, চাওনা চতুর্বিধ রস; তুমি কেবল ভাবগ্রাহী, ভবের ভাবুক, ভবের বশ। একা তুমি সকলের ভাব, গ্রহণ কর নিশি দিন; ভাব ক'রে ডাকলে পরে, ভাবনাকো জ্ঞান হীন। তাই ভেবে কে ভবের কুলে, দাঁড়িয়ে আছি নিরঞ্জন ॥

---

(১) তুমি নির্মলকর, মঙ্গল করে, মলিন মর্ম্ম মুছায়ে। তব পুণ্য কিরণ দিয়ে যাক মোর, মোহ আঁধার ঘুচায়ে ॥ (২) লক্ষশূণ্য লক্ষ বাসনা ছুটিছে গভীর আঁধারে; জানিনা কখন ডুবে যাবে মন, অকূল গরল পাথারে ॥ (৩) তুমি বিশ্ব বিপদ হন্তা, এসে দাঁড়াও রুধিয়া পন্থা; তব শ্রীচরণ তলে নিয়ে যাও

মোরে মোর মত্ত বাসনা নিভায়ে ॥ ৪) আছ অনন্ত ধনীতে চির নত্তোনীতে, ভুধরে গহিলে গহনে; আছ বিটপী লতায়, জলদের গায়, শশি তারকায় তপনে। আমি নয়নে বসন বাঁধিয়া, ব'সে আঁধারে মরিগো কাঁদিয়া, আমি দেখি নাই কিছু, বুঝি নাই কিছু, দাও হে দেখায়ে বুঝায়ে ।

## রাগিনী বিভাস—তাল আড়াঠেকা।

(১) তুমি কার, কে তোমার, কারে বলরে আপন। মায়া মোহ নিদ্রাবশে দেখিছ স্বপন ॥ (২) নানা পক্ষী একবৃক্ষে, নিশীথে বিহরে সুখে, প্রভাত হইলে দশ দিকেতে গমন। তেমনি জানিবে সব, অমাত্য বন্ধু বান্ধব, সময়ে পালাবে তারা কে করে বারণ ॥ (৩) কোথা কুসুম চন্দন, মণিময় আভরণ, কোথা বা রহিবে তব প্রাণ প্রিয়জন। ধন যৌবন মান, কোথা রবে অভিমান, যখন করিবে গ্রাস নিঠুর শমন ॥

---

(১) তাকি হবে না মার্জ্জনা। (অপরাধ মা আমার)। কত শত হয়, হয়ে যায়, মায়ের কোপ থাকে না ॥ (২) আমি মা অজ্ঞান শিশু, না চিনি জ্ঞান, করি পশু; সে দোষ কি আমার, সে তো তোর বিড়ম্বনা ॥ [৩] ফেলে মায়াময় ভূবে কে কোথা সন্তানে বধে, কেন মা সন্তানের প্রতি, হও অকরুণ ॥ [৪] শুন গো পাষাণীর মেয়ে, থেকো না পাষাণী হোয়ে, ভেকেরে বধিতে ব্রহ্ম অস্ত্র জু ড়ানা ॥

---

[১] দয়ার সাগর, সর্ব্বগুণাকর, তিনি অখিলের স্বামী। যাঁহার ইচ্ছায় জীব সমুদয়, জন্মমৃত্যু অনুগামী ॥ [২] যাঁর কৃপাবলে, গ্রহগণ চলে, রবিশশি দেয় কর। তাঁদের জীবন, রাখিতে পবন, সঞ্চরিছে নিরন্তর ॥ (৩) যাঁর অনুমতি ক্রমে বসুমতি, জীবগণে ধরি বুকে। জননীর মত, যেতে অবিরত, আহার দিতেছেন সুখে ॥ (৪) পালা ক্রমে ছয়, ঋতুর উদয়, হ'তেছে অবনী পরে। পদার্থ সকল যাঁহার কৌশল, অবিরল ব্যক্ত করে ॥ (৫) প্রেমময় বিভু, করুণাধীন প্রভু, অন্তর্যামি সবাকার। নিয়ম নিচয়, মঙ্গল আলয়, সব সুখ মূলাধার ॥ [৬] দীন, ধনবান, যাহার কল্যাণ, সম অধিকারী যেতে। করুণ কলাপ, করিতে আলাপ, নিকটে পারে না যেতে ॥ [৭] তাঁর প্রতি মন, করিয়া অর্পণ, সদা কাল হর সবে। দুঃখ দূরে যাবে, মনে সুখ পাবে, সদা চিদানন্দে রবে ॥

---

[১] দেখ রাণী বৃন্দাবনে শ্যাম তোমার শ্যামা হোলো। শ্যাম তোমার শ্যামা হোলো, কৃষ্ণ তোমার কালী হোলে॥ [২] এলায়ে পড়েছে বেণী, যেন কাল ভুজঙ্গিনী। বনমালা, মুণ্ডমালা, হাতের বাঁশী অসি হ'ল॥

---

[১] দেখিলে তোমার সেই অতুল প্রেম আননে। কিবা ভয় সংসার শোক ঘোর বিপদ শাসনে॥ [২] অরুণ উদয়ে আঁধার যেমন, যায় জগত ছাড়িয়ে; তেমনি দেব, তোমার জ্যোতি মঙ্গলময় বিরাজিলে। ভকত হৃদয় বীত শোক, তোমার মধুর সান্ত্বনে॥ [৩] তোমারি করুণা, তোমারি প্রেম, হৃদয়ে প্রভু ভাবিলে, উথলে হৃদয় নয়ন বারি, রাখে কে নিবারিয়ে। জয় করুণাময়, জয় করুণাময়, তোমারি গুণ গাহিয়ে; যায় যদি যাক্ প্রাণ, তোমারি কর্ম্ম সাধনে॥

## সিন্ধু—খাম্বাজ।

[১] ধূলা খেলা খেল্‌বো না আর, হরিনামে মন মজেছে। চায়না প্রাণ অপর খেলা, জানিনা তার কি গুণ আছে॥ [২] গড়বো ছুটী হরির চরণ, পরাব তায় ফুলের ভূষণ; হৃদে রেখে কর্‌বো যতন, জানিনা তার কি গুণ আছে॥ [৩] মায়ের কাছে আর যাবনা, ক্ষুধা পেলে আর চাবনা, হরিনাম সুধায় আমার, ক্ষুধা তৃষ্ণা সব হরে'ছে॥

---

[১] পতিত পাবন, এ পাতকীজন, পাবে কি কখন, চরণ তোমার। [২] অকলঙ্ক তুমি, পুণ্যেরি আধার, চির কলঙ্কিত, আমি দুরাচার; তুমি অন্তর্যামী, হৃদয়ের স্বামী; জানিছ সকলই, বলিব কি আর॥ [৩] এ ঘোর সঙ্কটে করিতে উদ্ধার, অকিঞ্চন নাথ, কেহ নাই আমার; যা কর এখন, (ওহে) বিপদ ভঞ্জন; আমারো ভরসা কিছু নাহি আর॥

## খাম্বাজ—ঠুংরী।

[১] বারে বারে যে দুখ দিয়েছ (দিতেছ) তারা, সে কেবল মা দয়া তব জেনেছি গো দুঃখহরা॥ [২] সন্তান মঙ্গল তরে, জননী তাড়না করে, (ওমা) তাই বলি গো সুখে শিরে দুখেরি পসরা॥ [৩] তুমি মা দীনতারিণী, শরণাগত পালিনী, আমি ঘোর পাতকী ব'লে, তোমায় হোয়েছি হারা॥ [৪] আমি তোমার পোষাপাখী, যা শিখাও মা তাই শিখি; (ওমা) শিখায়েছ তারা বুলি, তাই ডাকি গো তারা তারা॥

---

[১] বৃথা দিন গেল হে হরি। আমি ভজন সাধন কখন করি। [২] বৃথা ভবে আসা, বৃথা সব ভরসা, দুরাশা সাগরে ডুবে মরি। আমার কেহ নাহি বন্ধু, ওহে দীনবন্ধু, ভবসিন্ধু কিসে তরি॥ [৩] দিবস শর্ব্বরী, হ'লে মনে করি, তুলসী কুসুম চয়ন করি। তোমার এমনি মায়াযোগ, হয়না মনোযোগ, ভূতের ব্যাগার খেটে মরি॥ [৪] মনে সদা করি, হৃদয়েতে ধরি, শমন দমন চরণ তরি। আমার মনে ছিল সাধ, হরিষে বিষাদ, বিবাদ করে ছ'জন অরি॥ [৫] পলাইতে যাই, পথ নাহি পাই, কুমদ র'য়েছে ঘেরি। প'ড়ে তার ঘূর্ণাতে, ঘুরি দিবারেতে, হরি তোমারে ডাকতে নারি॥

## রাগিনী ইমন কল্যাণ—তাল তেওট্।

[১] ভাব সেই একে। জলে স্থলে শূন্যে যে সমান ভাবে থাকে॥ [২] যে রচিল এ সংসার, আদি অন্ত নাহি যার, সে জানে সকল, কেহ নাহি জানে তাকে॥

---

[১] ভাবনা কালী ভাবনা কিবা। ওরে মোহময়ী রাত্রিগত, সম্প্রতি প্রকাশে দিবা। [২] অরুন উদয়কাল, ঘুচিল তিমির জাল, ওরে কমলে কমল ভাল, প্রকাশ করিল শিবা॥ [৩] বেদে দিলে চক্ষে ধুলা, ষড়দর্শনের সেই অন্ধগুলা। ওরে না চিনিলি যোঠাা মুলা, খেলা ধুলা কে ভাঙ্গিবা॥ [৪] যেখানে আনন্দ হাট, গুরু শিষ্য নাস্তি পাঠ। ওরে যার নেটো, তার নাট, তত্ত্ব তত্ত্ব কে পাইবা॥ [৫] যে রসিক ভক্ত শূর, সে প্রবেশে সেই পুর। রামপ্রসাদ বলে ভাঙ্গলো ভোরের, আগুন বেঁধে কে রাখিবা॥

---

[১] ভেবে দ্যাখ্ মন কেউ কারো নয়, মিছে ভ্রম ভূমণ্ডলে। ভুলনা দক্ষিনে কালী, বদ্ধ হোয়ে মায়াজালে॥ [২] যার জন্য মর ভেবে, সে কি তোমার সঙ্গে যাবে। সেই প্রেয়সী দিবে ছড়া, অমঙ্গল হবে ব'লে॥ [৩] দিন দুই তিনের জন্য ভবে, কর্ত্তা ব'লে সবাই মানে। সেই কর্ত্তারে ফেলে দেবে, কালাকালের কর্ত্তা এলে॥

## খাম্বাজ—যৎ।

[১] ভালবাসা তুমি কেমনে। (তারে) ভাল ব'লে ভালবাসি অতি যতনে। [২] বাসিতে শিখেছি ভাল, ভাল সদা বাসি ভাল; ভালবেসে থাকি ভাল, বিহ্বল মনে॥

## রাগিনী রামকেলী—তাল আড়াঠেকা।

[১] মনে কর শেষের সে দিন ভয়ঙ্কর। অন্যে বাক্য কবে, তুমি রবে নিরুত্তর॥ [২] যার প্রতি যত মায়া, কিবা পুত্র কিবা জায়া। তার মুখ চেয়ে তত, হইবে কাতর॥ [৩] গৃহে হায় হায় শব্দ, সম্মুখে স্বজন স্তব্ধ, দৃষ্টিহীন, নাড়ী-ক্ষীণ, হিম কলেবর। [৪] অতএব সাবধান, ত্যজ দম্ভ অভিমান। বৈরাগ্য অভ্যাস কর, সত্যেতে নির্ভর॥

## রাগিণী কাফি—তাল একতালা।

(১) মাঝে মাঝে তব দেখা পাই, চিরদিন কেন পাই না। কেন মেঘ আসে, উদয় আকাশে, তোমারে দেখিতে দেয় না॥ (২) ক্ষণিক আলোকে, আঁখির পলকে, তোমায় যবে পাই দেখিতে। হারাই হারাই, সদা ভয় হয়, হারায়ে ফেলি চকিতে॥ (৩) কি করিলে বল পাইব তোমারে, রাখিব আঁখিতে আঁখিতে। এত প্রেম আমি কোথা পাব নাথ, তোমারে হৃদয়ে রাখিতে॥ (৪) আর কারো পানে চাহিব না আর, করিব হে আমি প্রাণপণ। তুমি যদি বল এখনি করিব, বিষয় বাসনা বিসর্জ্জন॥

---

[১] মন কর কি তত্ত্ব তাঁরে, ওরে উন্মত্ত আঁধার ঘরে। সে যে ভাবের বিষয়, ভাব ব্যতীত, অভাবে কি ধরতে পারে॥ [২] মন অগ্রে শশি বশীভূত, কর তোমার শক্তিসারে। ওরে কোটার ভিতর চোর কুটরী, ভোর হোলে সে লুকাবে রে॥ [৩] ষড় দর্শনে দর্শন মিলে না, আগম নিগম তন্ত্রসারে। সে যে ভক্তি রসের রসিক, সদানন্দে বিরাজ করে॥ [৪] যে ভাব লোভে পরম যোগী যোগ করে যুগ যুগান্তরে। হ'লে ভাবের উদয় লয় সে যেমন, লোহাকে চুম্বক ধরে॥ [৫] প্রসাদ বলে মাতৃভাবে, আমি তত্ত্ব করি যারে। সেটা চাতরে কি ভাঙ্গবো হাঁড়ি বুঝ রে মন ঠারে ঠোরে॥

---

(১) মনেরই বাসনা শ্যামা, শবাসনা শোন্ মা বলি। আমার অন্তিমকালে জিহ্বা যেন, বল্‌তে পায় মা কালী কালী॥ (ওমা হৃদয় মাঝে, উদয় হ'য়ো মা যখন করবে অন্তর্জলী॥) (২) অর্দ্ধ অঙ্গ থাক্‌বে স্থলে, অর্দ্ধ অঙ্গ গঙ্গা জলে, কেহ বা লিখিবে ভালে, কালী নাম নামাবলী। কেহ বা কর্ণ কুহরে, বল্‌বে তারা উচ্চৈস্বরে, কেহ্ বল্‌বে হরে হরে, করে করে দিয়ে তালী॥ (৩) তখন আমি মনে মনে, তুলবো জবা বনে বনে। মিশাইয়া ভক্তি চন্দনে, (ওমা) ঐ পদে দিব পুষ্পাঞ্জলি॥

---

(১) মাতিয়ে দে মা, আনন্দময়ী মা; জনমের মত মেতে যাই। মা'র নাম সুধা পানে; আনন্দেতে, নাচি গাই॥ (২) যে সুধা, পান করিলে; ভব ক্ষুধা, যায় মা চলে। হয়, মহাভাবের সুধা, সেই সুধা পান করতে চাই॥ (৩) দেশে দেশে, গ্রামে গ্রামে; মার নাম, সুধা পানে। মাতুক সবে নর নারী; দেখে আমরা প্রাণ জুড়াই॥

## ললিত ভঁয়রো—আড়া।

(১) লীলাময় লীলানাথ সকলই তোমারি। তুমি ধাতা, তুমি পিতা, তুমি জীবের মুক্তিদাতা, তুমি সত্য সনাতন, গর্ব্ব খর্ব্বকারী॥ (২) ভ্রমি লীলা আশে, উদাসিনী বেশে, ভ্রমি নাথ বনে বনে হ'য়ে বনচারী। ওহে দয়াময় হরি, এ দাসীরে কৃপা করি, দেহ শ্রীচরণ তরি, গোলক বিহারী॥

## রাগিনী বেহাগ—তাল কাওয়ালী।

(১) শুন তো ভ্রান্ত অশান্ত মন, দিন তো মিছে গেল ব'য়ে। ইন্দ্রিয় দশ হোতেছে অবশ, ক্রমেতে দিবস যায় ফুরাইয়ে॥ (২) একি অনুচিত, সত্যে নাহি প্রীত, বিষয়ে মোহিত রয়েছ হোয়ে। সেই পরাৎপর, ব্যাপ্ত চরাচর, তাঁহাতে অন্তর, আছ ভাসিয়ে॥ (৩) সৃজন কারণ, জীবের জীবন, তিনি একজন দেখ বুঝিয়ে। শ্রবন মনন, কর সর্ব্বক্ষণ, আত্ম পরায়ণ, থাকরে হোয়ে॥

---

(১) শ্মশানে কেন মা গিরি কুমারী কেন মা তোমার এমন্ বেশ। হর হৃদি পরে দিয়েছ চরণ, নাহিক তোমার লাজের লেশ॥ (২) দাড়ায়ে র'য়েছ শিবের উপর, উলাঙ্গিনী বামা না পর অম্বর; লক্ লক্ জিহ্বা করিছে তোমার, এলায়ে প'ড়েছে মাথার কেশ॥ (৩) কাল ভয় যিনি অকাল বরণ, করে করি মাংস করিছ চর্ব্বন্; সুধা পাত্র করে করিয়া ধারণ যোগিনী সঙ্গে নাচিছ বেশ॥

---

(১) সকলি তোমারি ইচ্ছা, ইচ্ছাময়ী তারা তুমি। তোমার কর্ম্ম তুমি কর মা! লোকে বলে করি আমি॥ (২) পঙ্কে বদ্ধ কর করী, পঙ্গুকে লঙ্ঘাও গিরি ... পদ ইন্দ্রত্ব পদ, কারে কর মা অধোগামী॥ (৩) যে বোল বলাও তুমি ... লি আমি, তুমি যন্ত্র, তুমি মন্ত্র, তন্ত্রসারে সার তুমি॥

## মিশ্র ঝিঁঝিট—আড় খেমটা।

(১) ভেসে নাও—দু'দিন বই ত নয়। কার কি জানি কখন সন্ধ্যে হয়॥ ...) ফোটে ফুল গন্ধ ছোটে তার, তুলে নে না এই বার সে ক'রে যাবে হায়।

গা ঢেলে দাও মধুর মলয় বায়,—এসে মলয় পবন কদিন রয় ॥ (৩) আসে যায় আসে ফের জোয়ার, যৌবন আসে যায় সে কিন্তু ফেরে নাকো আর ; পিয়ে নাও যত মধু তায়,—আহা যৌবন বড় মধুময় ॥ (৪) আছে তো যৌবন ভরা সুখ প্রেম তায় প্রেমের স্বপন—হৃদওরই সুখ ; হারাইয়ো না হেলায় সেটুকু—ভা ভুলে ভাবনা হয় ॥

---

## কাফি সিন্ধু।

(১) হৃদয় রাস মন্দিরে দাঁড়া মা ত্রিভঙ্গ হোয়ে। একবার হোয়ে বাঁক দে মা দেখা, শ্রীরাধারে বামে লয়ে ॥ (২) নরশির মুণ্ডমালা, তোজে পর ম বনমালা। কালী ছেড়ে হও মা কালা, হাদে গো পাষানীর মেয়ে ॥ (৩) নর– কর কোটা বেড়া, খুলে পর মা পীত-ধড়া। মাথায় পর মা মোহন-চূড়া, চরণ চরণ থুয়ে ॥ (৪) হৃদ্ মাঝারে কাল শশি দেখ্‌তে বড় ভালবাসি। একবা অসি ছেড়ে ধর্ মা বাঁশী, ভক্তের প্রতি সদয় হ'য়ে ॥

## খাম্বাজ—মধ্যমান।

(১) হরি! তোমায় ভাল বাসি কৈ। আমার লোক দেখান ভাল বাস মুখে হরি হরি কই ॥ (২) যে যাহারে ভাল বাসে, সে থাকে তার প্রেম পাশে আমি যদি বাসতাম ভাল, জানতাম না আর তোমা বই ॥ (৩) নয়নের অশ্রুবিন্দু প্রেম নাই তায় একবিন্দু। সংসার পীড়নে কাঁদি, লোকের কাছে প্রেমিক হই

## ভৈরবী—যৎ।

(১) হরি! তোমাতে আমাতে ; শুধু মুখেরী কথাতে, হবে কি এ পরিচয় আমার ষোলআনা প্রাণ, সংসারেতে টান, শুধু লোক দেখান ডাকি, কোথা দয়াময় ॥ (২, ধন মাগি মন, রমণী কাঞ্চন, যশঃ মান প্রাণ শুধু চায় ; হেলায় বলি হরি, আমি হে তোমারি, লোকে যাতে সাধু কয় ॥ (৩) স্বার্থে ভরা মন, ভিন্ন পর আপন, তাই জীবন যেন কভু যাবার নয় ; তাই ডাকতে হয় তাই ডাকি, আবার বিনয় নিয়ে থাকি, হরি! ফাঁকি দিলে কি

ইতি যোগশাস্ত্রের বর্ণপরিচয় ১ম ভাগ ।

॥ ওঁ শান্তিঃ শান্তিঃ শান্তিঃ ওঁ ॥



